[5-25 — 5-35 p.m.]

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইমাত্র ওপক্ষের বক্তা রেবতীবাবু যে খাদ্য সংকটের চেহারা তুলে ধরলেন, এরজন্য পুরোপুরি দায়ী কংগ্রেস। ২০ বছরের ইতিহাসে কংগ্রেস দেশের যে অবস্থা সৃষ্টি করেছে, তার ফলেই এটা হয়েছে আরও একটা কথা বলি এইবার যুক্তফ্রন্ট সরকার যদি না থাকত এবং কংগ্রেস সরকার থাকত, আর এই খাদ্য সংকট হত, তাহলে সারাদেশে আগুন জ্বলত। এই যে যুক্তফ্রন্ট সরকার হয়েছে, তার প্রতি জনসাধারণের অসীম আস্থা আছে। তাই লোকের কষ্ট হচ্ছে, চালের দাম বেড়েছে বলে, ডালের দাম বেড়েছে বলে এবং অন্যান্য জিনিসের দাম বেড়েছে বলে। কষ্ট স্বীকার করছে এবং কষ্ট স্বীকার করেও আস্থা রয়েছে। তাই গোলমাল হচ্ছে না। ওঁরা বলছেন খাদ্য সংকটের কথা এবং আমাদের খাদ্যনীতির ব্যর্থতার কথা। কিন্তু আমাদের খাদ্যনীতি নিয়ে ওঁদের সমালোচনার যে অধিকার নেই, সাহস যে নেই, তার প্রমাণ সাতদিন হয়ে গেল কই খাদ্য বিতর্ক দাবি করেন নি। না বিধান পরিষদে, না বিধানসভায়। জানা কথা, নূতন খাদ্যনীতি নিয়ে আলোচনার দরকার নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন, তাকে সমর্থন করছি। এটা বাস্তবানুগ বাজেট। ওঁরা বলেছেন, অর্থমন্ত্রী এবং যুক্তফ্রন্ট সরকার যে কথা বলেছেন এতদিন ধরে, এই বাজেটে তার প্রতিফলন কোথায়, সে দৃষ্টিভঙ্গি কোথায়? আমি দেখাব বামপন্থী দৃষ্টিভঙ্গি অনুসরণ করে এই বাজেট করা হয়েছে। নীতিগতভাবেই এই বাজেট হয়েছে। এইটা জনসাধারণের বাজেট, জনসাধারণের আশা, আকাঙ্খা এরমধ্যে প্রকাশ পেয়েছে। নিশ্চয় সীমাবদ্ধ কাজ করতে হবে। ২০ বছর ধরে কংগ্রেস যে জঞ্জাল জমিয়েছে, তা দূর করা সহজ নয়। সংবিধানের যে লিমিটেশন আছে, তার মধ্যেই আমাদের কাজ করতে হবে। তার মধ্যেও যে এইরকম বাজেট উত্থাপন করেছেন, এরজন্য অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা উঠেছে, ওরা একটা সোরগোল তুলেছেন, এটা ঘাটতি বাজেট। এটায় কি নেই? পাবলিক ফাইনান্সের একটা কথা, জনকল্যাণমূলক কাজ যখন করতে হয়, তখন ঘাটতি বাজেট করতে হয়। আজকে মুদ্রাস্ফীতির কথা হচ্ছে। কিন্তু মুদ্রাস্ফীতির জন্য দায়ী কারা? তিনটে পরিকল্পনা হয়েছে। চতুর্থ পরিকল্পনা এখন অপেক্ষায় আছে, আরম্ভ হয়নি। এতদিন কেন্দ্রীয় সরকার পরিকল্পনা করেছেন। মুদ্রাস্ফীতির সর্বনাশের পথে নিয়ে গিয়েছেন দেশকে। আজ আমাদের উপর আক্রমণ

করলে চলবে না। জনকল্যাণমূলক কাজের জন্য যদি দরকার হয় তবে ঘাটতি বাজেট করতে হবে। মুদ্রাস্ফীতির জন্য দায়ী কে? কারা করেছেন মুদ্রাস্ফীতি? এই অবস্থা সৃষ্টি করেছেন সম্পূর্ণ কেন্দ্রীয় সরকার। আর একটা কথা এই সম্পর্কে বলতে চাই যে, এই বাজেট আপাত দৃষ্টিতে মনে হবে ঘাটতি বাজেট, কিন্তু এরমধ্যে ইঙ্গিত আছে উদ্বৃত্ত বাজেটের। এটা ঘাটতি বাজেট নয়। এটা অ্যাপারেন্টলি ডেফিসিট বাজেট বাট ইন রিয়ালিটি ইট ইজ এ সারপ্লাস বাজেট। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, ঘাটতি পূরণের জন্য নূতন কর বসানো হবে এবং এখন সে প্রস্তাব রাখেন নি। কর বসানো হচ্ছে, সময় লাগবে এবং একথাও ঠিক যে, দরিদ্র মানুষের উপর কর বসানো হবে না।

তারপর কথা হচ্ছে, কেন্দ্রর যে ঋণ, সেটা আসল ও সুদে অনেক টাকা। সুদ রয়েছে ১৩ কোটি টাকা এবং মোট ৩৫ কোটি টাকা --- এর পুরো আমাদের দিতে হবে। মাদ্রাজের আন্নাদুরাই যখন এক টাকায় চাল দিয়েছিলেন, তখন তাঁরা কেন্দ্রের ঋণ ও সুদ আংশিকভাবে বন্ধ রেখেছিলেন। আমরা এটা পারি। আমাদের এটা দু বৎসর এবং এখানকার মতো আমরা আসল ও সুদের অর্ধেক টাকা বাকি রাখতে পারি। যখন বিপদ আসে, তখন ঋণদাতাকে আমরা বলি, টাকা নেই, এখন অর্ধেক দিলাম, বাকি টাকা পরে দেব।

কেন্দ্রীয় সরকার ৩৫ কোটি টাকার অর্ধেক ১৮ কোটি টাকা যদি দেয় তাহলে ঘাটতি পূরণ হয়ে যাবে। তারপর যেটা কেন্দ্রীয় সাহায্য। অর্থমন্ত্রী তাঁর ভাষণে বলেছেন কেন্দ্রীয় সাহায্য দেবার ক্ষেত্রে আমাদের প্রতি ভয়ঙ্কর অবিচার করা হয়েছে। জনসংখ্যার হিসাবে ৩৩ কোটি টাকা দেওয়া প্রয়োজন, আর বিশেষ প্রয়োজনে মাত্র এক কোটি টাকা, কোন বিচারে? এই ব্যাপারে অর্থ কমিশন-এর যে সুপারিশ তা অগ্রাহ্য করা হয়েছে, এখানে আমাদের অন্তত ১০ কোটি টাকা পাওয়া উচিত, আর বিশেষ সমস্যা- সীমান্ত সমস্যা, আমাদের উদ্বাস্তু সমস্যা এইসব বিষয়ে যদি বিবেচনা পাই এখানে আরও ১০ কোটি বাড়ে। সুতরাং ১০ কোটি আরও বাড়ছে, এখানকার ঋণের অর্ধেক আসল এবং সুদ যদি আটকাই তাহলে পর বাড়ছে এবং নূতন কর বসালে বাড়ছে। তাই প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গের পক্ষে বিপর্যস্ত ঘাটতি বাজেট, একথা মনে করার কারণ নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বাজেটে সাধারণ মানুষকে অনেক সুবিধা দেওয়া হয়েছে, দুর্মূল্য ভাতার ব্যাপারে রেবতীবাবু বলেছেন- আমরা দেবার চেষ্টা করেছিলাম কিন্তু পারিনি, তিনি বলেছেন যেভাবে দিয়েছেন, আমার

কথা হচ্ছে এইভাবেইতো দিতে হয়, যখন সাধারণ মানুষকে দিতে হবে তখন ঝুঁকি নিতে হবে, দায়িত্ব নিতে হবে গরিবদের জন্য কিছু করতে হলে, জনকল্যাণে কথাইতো এই যারা গরিব তাদের সুবিধা দিতে হবে ধনীদের উপর কর বসিয়ে দুর্মূল্য ভাতা সরকারি কর্মচারীদের জন্য এবং শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদে জন্য ৯ কোটি ৬২ লক্ষ টাকা দেওয়া হয়েছে, বেতন কমিশনের সিদ্ধান্ত ঘোষণ করা হয়েছে, প্রতিশ্রুতি দেওয়া হয়েছে স্বায়ত্ব শাসনমূলক প্রতিষ্ঠানের কর্মচারিদের তাদের অতিরিক্ত মাগ্গী ভাতা দেওয়া হবে। এইসঙ্গে আমি প্রস্তাব করব এবং আশ করব স্বায়ত্ব শাসনমূলক প্রতিষ্ঠানের বিষয়ে বিবেচনা করার সময় স্কুলবোর্ডের কথ বিবেচনা করবেন। আরও প্রতিশ্রুতি দেওয়া হয়েছে স্বল্প পেনশনভোগিদের পেনশন বাড়াবার কথা বিবেচনা করছেন এবং আরও গুরুত্বপূর্ণ যে যারা ছোট রায়ত যাদের অল্প জমি রয়েছে তাদের ভূমি 'রাজস্ব সম্পূর্ণভাবে মুকুব করা যায় কিনা সেটাও বিবেচনা করছেন যাতে নিম্ন স্তরের সাধারণ মানুষের সুবিধা হয়। আমরা এতদিন কি বলে এসেছি? পুলিশ প্রশাসন এইসব ক্ষেত্রে ব্যয় কমাও শিক্ষার ব্যয় বাড়াও স্বাস্থ্যের জন্য ব্যয় বাড়াও, খাদ্যের জন্য ব্যয় বাড়াও এই বাজেটের সেই সব মূল জিনিস রয়েছে। আগেকার কংগ্রেস সরকার আমাদের যে বাজেট তৈরি করেছিলেন সেই বাজেট থেকে পুলিস খাতে ৪৮ লক্ষ টাকা কমানো হয়েছে। সাধারণ প্রশাসনিক ইত্যাদি ব্যাপারে ৪১ লক্ষ টাকা কমানো হয়েছে, এবং জরুরি অবস্থার নাম করে যে নানারকম কান্ড কারখানা চলছিল সেখানে ৯৭ লক্ষ টাকা কমানো হয়েছে, দেড় কোটি টাকা এইভাবে আমি দেখছি বাঁচানো হয়েছে। পরিকল্পনা মূলধনী খাতে ১০ কোটি টাকা বাড়তি খরচ করা হচ্ছে। খাদ্য উৎপাদনে ২ কোটি ৫৭ লক্ষ টাকা বেশি খরচ হচ্ছে, সেচের জন্য ২ কোটি ২০ লক্ষ টাকা বেশি খরচ হচ্ছে, শিক্ষার জন্য ১ কোটি ৯৩ লক্ষ টাকা বেশি খরচ হচ্ছে, বিদ্যুতে ২ কোটি ১৫ লক্ষ টাকা বেশি খরচ হচ্ছে, গৃহ নির্মাণে ১ কোটি টাকা বেশি খরচ হচ্ছে, এইভাবে শিক্ষার জন্য স্বাস্থ্যের জন্য লেখাপড়ার জন্য আমরা গতবারের চেয়েও কংগ্রেসি সরকার যে বাজেট তৈরি করেছিলেন তারচেয়েও বেশি খরচ করা হচ্ছে। আমি এই বাজেটকে বলি খাদ্য উৎপাদন বৃদ্ধির বাজেট, খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হওয়ার বাজেট। কেননা আমি দেখছি পশ্চিমবঙ্গে খাদ্য ঘাটতি ১৬/১৭ লক্ষ টনের মতো। এখানে এমন নীতি গ্রহণ করা হয়েছে যাতে বছরে প্রায় ৮ লক্ষ টন খাদ্য উৎপাদন বাড়বে। এই যে খাদ্য উৎপাদনের বৃদ্ধির জন্য সেচ ইত্যাদির জন্য প্রায় ৫ কোটি টাকার মতো বাড়ানো হয়েছে তার ফলে কি হবে? আউস ফসলের জন্য ২ লক্ষ ৬৫ হাজার

একর জমি চাষের জন্য আসবে, উচ্চ ফলনের যে ধান আর গম ভুট্টা তাতে প্রায় ৪ লক্ষ একর নূতন জমি আসবে এবং ৮৬ হাজার একর জমিতে নূতন সেচের ব্যবস্থা হবে। এতে ৮ লক্ষ একর নূতন জমিতে চাষ করা যাবে এবং বছরে ৮ লক্ষ টন উৎপাদন বাড়বে। যেকথা আমাদের খাদ্যমন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ বলেছিলেন আমাদের হাতে যদি ক্ষমতা থাকে যদি সুযোগ পাই তাহলে দু বছরে পশ্চিমবঙ্গের খাদ্য সমস্যার সমাধান করব। মাত্র তিন মাস সরকার চালাবার পর সমস্যার সমাধান করতে পারলেননা একথা বলা চলেনা।

[5-35 — 5-45 p.m.]

এই যে পরিকল্পনা দুবছর যাক তখন বলবার সুযোগ আসবে কেন পারিনি। অনেক অসুবিধা আছে — বৃষ্টির অসুবিধা আছে, আমলাতন্ত্র কি করবে জানিনা, কেন্দ্রীয় সরকার সহযোগিতা করবেন কিনা জানিনা। কাজেই অনেক অসুবিধা আছে। কিন্তু যদি পরিকল্পনার মাধ্যমে ৮ লক্ষ একর জমিতে আমরা এবছর উৎপাদন বাড়াতে পারি তাহলে ১৬/১৭ লক্ষ টন খাদ্যের ঘাটতি নিশ্চয়ই দূর হবে। সেইজন্য সবচেয়ে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে খাদ্য, সেচ এবং কৃষির উপরে। তারপর, অতিরিক্ত অর্থের সংস্থান করতে হবে। ঘাড়ে যখন পড়েছে তখন এবারে কোনওরকম ঠেকা দিয়ে চালাতে হবে, কিন্তু পরে আরও ভালভাবে চেষ্টা করতে হবে এবং নূতন টাকার ব্যবস্থা না করলে চলবেনা। এর আগেরবার অর্থমন্ত্রী বলেছিলেন গরিবের উপর অতিরিক্ত কর চাপাবেননা। আমরা ইতিপূর্বে বলেছি তা না বসিয়েও বিক্রয় কর যা রয়েছে তা দিয়ে করা যায়। যদি কিছু পরিবর্তন করা যায় তাহলে এখনই দেড়গুণ, দুগুণ, তিনগুণ করা যায়। বিক্রয় কর সিঙ্গল পয়েন্ট না করে যদি মাল্টি পয়েন্ট করা যায় এবং সার্টিফিকেট প্রথা যদি পরিবর্তন করা যায়, যদি আরও কর্মী, অফিসার নিয়োগ করা যায় তাহলে কাজ ভালভাবে হতে পারে। একজন অফিসারের কাজের চাপ বেশি, সেখানে অ্যাসেসমেন্ট ঠিকমতো হয়না, কাজ হয়না, ফাঁকির সুযোগ প্রচুর। কাজেই বিক্রয় করের এই ফাঁকি যদি বন্ধ করতে পারি, সেখানে যদি ঠিকভাবে কাজ করাতে পারি তাহলে বিক্রয়কর থেকে দুগুন টাকা আসবে। নূতন করের প্রস্তাব সম্বন্ধে বলতে চাই যেটা কেরালার যুক্তফ্রন্ট সরকার করেছেন আমাদের সরকারেরও তা করা উচিত। সেটা হচ্ছে সরকারি লটারির ব্যবস্থা। লটারিতে বহু লোক টাকা ঢালেন কাজেই সরকার যদি সেই ব্যবস্থা করেন তাহলে সেখান থেকে টাকা সংগ্রহ করা যেতে পারে। জুয়াখেলা আমরা

সমর্থন করিনা, কিন্তু তা সত্ত্বেও সেটা যখন রয়েছে তখন তার উপর কর বসানো দরকার। তারপর, ঘোড়দৌড়ের উপর যে শতকরা ১৫ টাকা কর বসানো হয় সেটা দ্বিগুণ করা উচিত। বিক্রয়করের ব্যাপারে বিলাস দ্রব্য সাধারণ লোক যেগুলো ব্যবহার করে সেগুলি ছাড় দিতে হবে। কিন্তু ধনীরা যে জিনিস ব্যবহার করেন তাদের যে কনজামশন সেটা বন্ধ করা দরকার। যে অর্থ অন্যভাবে বিনিয়োগ করা যেত, যেটা শিল্পে আসতে পারত সেটা তারা কনজামশন গুডস-এর দিকে, অন্যভাবে নষ্ট করছে। এটা করা উচিত নয়। সরকারি ভান্ডারে যাতে টাকা আসে তার ব্যবস্থা করা উচিত। তারপর, মোটর কার, রেফ্রিজারেটর এবং দামি আসবাবপত্রের উপর কর বসানো দরকার। শহরের সম্পত্তির উপরেও কর বসানো উচিত। শহরে একটা সীমা বেঁধে দেওয়া উচিত যে এই পরিমান সম্পত্তির বেশি সম্পত্তি যার থাকবে, জমি বা অন্য কিছু যা থাকবে তার উপর কর বসবে। ১ লক্ষ টাকা পর্যন্ত আমরা ছেড়ে দিতে পারি কোলকাতার মতো শহরে। তার উপর যাদের সম্পত্তি থাকবে রাজ্য সরকারের, স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠানের সম্পত্তি ছাড়া তার উপর কর বসানো উচিত। আজকে বিক্রয়কর শিল্পজাত দ্রব্যে বসানো হচ্ছে কিন্তু কৃষিজাত দ্রব্য নিয়ে যে পাইকারি ব্যবসা চলে সেখানে বিক্রয় কর নাই। এখানেও বিক্রয় কর বসানো উচিত। ৪০/৫০ হাজার টাকা নিয়ে যারা কারবার করে তাদের বাদ দিয়ে লক্ষ লক্ষ টাকা নিয়ে যারা কারবার করে তাদের উপর বিক্রয় কর বসানো উচিত। বামপন্থী মহলে একটা দাবি আছে ভূমি রাজস্ব ব্যবস্থা পুরোপুরি তুলে দেওয়া হোক এবং বিহার সরকার এটা করেছেন। আমাদের রাজ্য সরকার এটা করবেন কিনা বিবেচনা করুন। কিন্তু আমার একটা প্রস্তাব হচ্ছে রাজস্ব গ্রামের কৃষকের কাছ থেকে টাকায় না নিয়ে ফসলে নেওয়া হোক। এতে দুটি সুবিধা আছে। যে বছর ফসল খারাপ হয় তখন আমরা মকুব করি। কাজেই ফসলের একটা অংশ দেবে এটা যদি ঠিক হয় তাহলে আমার মনে হয় জিনিসটা ভাল হয়। যেমন ধরুন, যদি ৫০ মন ধান হয় তাহলে ১ মন ধান সরকারকে দিতে হবে এইভাবে যদি ফসলের উপর কর বসানো যায় তাহলে ঠিকভাবে কর বসানো হবে, কৃষকের সঙ্গে ন্যায্য ব্যবহার করা হবে, খাদ্য সমস্যার সমাধান হবে এবং সরকারে বেশি করে খাদ্য আসবে। তারপর, মদের উপর যে কর রয়েছে সেটা আরও বাড়ানো উচিত এবং ফাঁকি যেটা দেওয়া হচ্ছে সেই চোলাই ব্যবস্থা বন্ধ করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি বলব যে, পশ্চিমবাংলার আর্থিক অবস্থা বিবেচনা করে নূতন কি কর বসানো যায়, বর্তমানে কি কর রয়েছে, তার কি পরিবর্তন করা যায়, ফাঁকি যা রয়েছে

সেগুলো কি করে বন্ধ করা যায় ইত্যাদি বিষয় বিবেচনা করবার জন্য একটা স্টেট ট্যাক্সেশন এনকোয়ারি কমিটি বসানো হোক। রাজ্য স্তরে কর অনুসন্ধান কমিটি স্থাপন করা উচিত বলে আমি মনেকরি এবং সেই প্রস্তাব আমি করছি।

এবারে আমি যে গুরুত্বপূর্ণ বিষয়টিতে আসব সেটি হচ্ছে কেন্দ্র এবং রাজ্যের আর্থিক সম্পর্কের ব্যাপার। এখানে অর্থ কমিশনের কথা বার বার উল্লেখ করা হয়েছে। অতীতে কংগ্রেসের পক্ষ থেকে এবং আমাদের পক্ষ থেকে একথা বলা হয়েছে যে পশ্চিমবাংলার প্রতি ভয়ানক অবিচার করা হচ্ছে। সে অবিচারের বিরুদ্ধে আমি আশা করবো আমরা সবাই মিলে একই কথা বলব। আজকে কেন ও পক্ষ থেকে এ কথা বলা হচ্ছে না যে অর্থ কমিশন অবিচার করছে, তারা আমাদের ঠিকমতো টাকা বরাদ্দ করছেন না, আমরা তার প্রতিকার চাই। কেবলমাত্র তাই নয় আজকে সমস্ত ব্যবস্থাটার পরিবর্তন দরকার। অন্যান্য দেশে, অস্ট্রেলিয়াতে যেমন আছে যে একটা স্থায়ী প্রতিষ্ঠান কমনওয়েলথ গ্রান্ট কমিশন যে নিয়মিতভাবে কিছুদিন পর পর - ৫ বছর পর পর রাষ্ট্রপতি নিয়োগ করবেন তাই নয়, একটা স্থায়ী প্রতিষ্ঠান থাকবে এবং তারা নিয়মিতভাবে অর্থ বন্টন করবে। এরকম একটা ব্যবস্থা করা দরকার। তবে সবচেয়ে বড় কথা যেটা সেটা হচ্ছে, সংবিধান পরিবর্তন করা দরকার। আমাদের সংবিধানে রাজ্যকে অধিকাংশ দায়িত্ব দেওয়া হয়েছে আর অধিকাংশ টাকার ভার দেওয়া হয়েছে কেন্দ্রের হাতে। এরফলে ভারতবর্ষ প্রকৃত যুক্তরাষ্ট্র হতে পারে নি, এটা ইউনিটারি স্টেট থেকে গিয়েছে। কিন্তু এতদিন যেভাবে চলেছে সেভাবে আর চলতে পারে না। চতুর্থ সাধারণ নির্বাচনের পর ভারতবর্ষের চেহারা পাল্টে গিয়েছে। ৮টি রাজ্যে অকংগ্রেসি সরকার প্রতিষ্ঠিত হয়েছে, কাজেই এখন কেন্দ্রের হুকুম মতো রাজ্য সরকার থাকতে পারে না। মাননীয় সভাপাল মহাশয়, আমরা জানি প্রত্যেকটি যুক্তরাষ্ট্রে এইভাবে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা ব্যর্থ হয়েছে। আমরা দেখেছি সুইজারল্যান্ড, কানাডা, অস্ট্রেলিয়াতে এইভাবে নষ্ট হয়েছে, টাকার জন্য কেন্দ্রের মুখাপেক্ষি হয়ে থাকতে হয়, কেন্দ্র দান করলে তবে বাঁচবে, তারফলে কেন্দ্রের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বনের কোনও সাহস নেই। আর যদি প্রকৃত যুক্তরাষ্ট্র করতে হয় তাহলে সংবিধান পরিবর্তন করে রাজ্যের হাতে টাকার দায়িত্ব বেশি দেওয়া দরকার। কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে লোকে এটা ভেবেছিলেন যে রাজ্যের প্রতি অবিচার করা হচ্ছে। আমি একটি মাত্র বক্তৃতার উল্লেখ করব। শ্রীরামস্বামী মুদালিয়া-যিনি বামপন্থী নন, তিনি গণ পরিষদে এই বক্তৃতা করেছিলেন, "Much of this sphere of activity which makes for the happiness of the

individual man lies with the province or the unit of administratioı and not with the Central Administration. It is because of the weigh of that responsibility that the administrators of units feel that iı the seperation of powers and particularly in the sphere of taxatioı they have not got enough resources to satisfy those responsibili ties." স্যার, আমি আজকে একথা বলতে চাই যে সমস্ত জিনিসকে আজকে ভিন্নভাবে ভাবতে হবে এবং চেষ্টা করতে হবে। তাই আমি প্রস্তাব করি, মাননীয় অর্থমন্ত্রীর শুধু অর্থমন্ত্রককে চিঠি লিখলেই হবে না, এ বিষয়ে পরিবর্তন করা হোক এব রাজ্যের হাতে আরও বেশি অর্থ সূত্র-আরও বেশি রিসোর্সের দায়িত্ব দেওয়া হোক আর তার সঙ্গে সমস্ত অকংগ্রেসি রাজ্যের মন্ত্রীদের সম্মেলন হোক, সেই সম্মেলন থেকেও এই দাবি করা হোক। মাননীয় সভাপাল মহাশয়, পরিকল্পনার ব্যাপারট সম্পূর্ণ পরিবর্তন করতে হবে। এতদিন ধরে যেভাবে প্ল্যানিং কমিশন কাজ করে এসেছেন সেভাবে কাজ করতে পারে না। এভাবে চলবেনা, সেন্ট্রাল প্ল্যানিং অথরিটি চলবেনা। হনুমন্তিয়া কমিশন যে সুপারিশ করেছেন সেভাবেও চলবে না। রাজ্য স্তরে প্ল্যানিং অথরিটি চাই স্টেট প্ল্যানিং কমিটি চাই। আর প্ল্যানিং কমিশন বিভিন্ন রাজ্যের প্রতিনিধিত্ব চাই। রাজ্যের সঙ্গে পরামর্শ করে, রাজ্যের বক্তব্য রেখে তবেই কাজ করতে হবে। স্যার, আমার শেষ কথা হল, এ বছর খাদ্যোৎপাদনের জন্য গুরুত্ব দেওয়া হয়েছে, সেটা সঙ্গত হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের অর্থনৈতিক চিত্র পাল্টাতে গেলে বড় এবং ছোট শিল্পের উপর গুরুত্ব দিতে হবে। তাই সেদিকে বিশেষ গুরুত্ব দেওয়া দরকার, বিশেষ করে যে সব জায়গায় উন্নয়ন কম হয়েছে সেদিকে গুরুত্ব দেওয়া হোক। এই কথা বলে এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজী মহিউদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বাজেট বক্তৃতায় কিছু বলবার আগে আমি সমর্থন করতে পারতাম যদি ৩৬ কোটি টাকার উপর যে ঘাটতি দেখানো হয়েছে সেই ঘাটতি আমাদের পশ্চিমবঙ্গের জনসাধারণের চালের ব্যাপারে কিংবা খাদ্যের ব্যাপারে যদি ব্যয় করা হোত তাহলে নিশ্চয় আমি এই বাজেটকে অভিনন্দন জানাতাম। কিন্তু দেখা গেল এঁরা অন্যান্য ব্যাপারে ঘাটতি দেখিয়ে তাঁদের দায়সারা কাজ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই বক্তৃতায় বিশেষ করে কতকগুলি কথা আপনার মাধ্যমে জানাতে চাই। সেটা হচ্ছে এই যে আজকে বাংলাদেশের জনসাধারণ যুক্তফ্রন্ট সরকারের কাছ

থেকে যে আশা এবং ভরসা পেয়েছিল তারা মনে হয় ভেবেছিল, কংগ্রেস সরকারের আমলে জনসাধারণের খাদ্যের জন্য যে দুরবস্থা হয়েছিল সেই দুরবস্থার আমূল পরিবর্তন হবে যুক্তফ্রন্ট সরকারের মাধ্যমে।

[5-45 — 6-00 p.m.]

জনগণের সরকারের মাধ্যমে কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখা গেল এঁরা যে প্রতিশ্রুতি দিয়েছিল বিগত নির্বাচনের প্রাক্কালে সেই প্রতিশ্রুতি তাঁরা অক্ষরে অক্ষরে পালন করতে পারেনি তার কারণ এঁরা নিজেরাই বুঝতে পারেনি যে এমন হঠাৎভাবে কংগ্রেসের হাত থেকে রাজত্ব পাবে। তাঁরা যুক্তফ্রন্ট সরকার গঠন করবে। তাই দেখা গেছে, এঁরা অন্যান্য যে সব ধাপ্পা দিয়েছিল জনসাধারণকে বিশেষকরে চাল এবং ভাত কাপড়ের এবং বিশেষ করে যারা স্লোগান দিয়েছিল অন্ন নেই, বস্ত্র যাঁরা দিতে পারে না, সেই সরকার আমরা চাই না। এই স্লোগান তাঁরা দিয়েছিল। আমি অত্যন্ত আশ্চর্য্যান্বিত হয়ে যাই। আমরা দেখেছি বাংলা দেশেও জনসাধারণকে যেভাবে এঁরা পরিচালিত করছেন তাতে আমাদের অত্যন্ত শঙ্কা হচ্চে কারণ, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে বিগত ২৬শে জুন তারিখ যখন আমরা বিধান পরিষদে বা বিধানসভায় আমরা আসতে চেয়েছিলাম তখন তারা করলেন কি কাগজের মাধ্যমে বিবৃতি দিলেন যে কয়জন-৫ জন এম এল এ যাঁরা যুক্তফ্রন্ট ছেড়ে কংগ্রেসে যোগদান করেছে তাঁদের বিরুদ্ধে বিক্ষোভ দেখানো হবে। বিক্ষোভ দেখানো যদিও সেটা আমরা পুরাপুরি সমর্থন করতে পারিনা তবুও বলা যেতে পারে যদি বিক্ষোভ দেখান শান্তিভাবে দেখান তাহলে কিছু বলবার ছিলনা। কিন্তু বিক্ষোভের নামে জুলুম, বজ্জাতি, বিক্ষোভের নামে সন্ত্রাসের রাজত্ব চলেছিল। বাংলাদেশের ইতিহাসে এক নজির সৃষ্টি করেছে, এমন কি আমাদের বিধান পরিষদের যিনি চেয়ারম্যান সাহেব তাঁকেও আক্রমণ করা হয়েছিল, তাঁর গাড়ি ঘেরাও হয়েছিল এবং অন্যান্য সদস্যদের আক্রমণ করা হয়েছিল। এটাকি বিক্ষোভের নীতি? যে ৫ জন মানুষ যুক্তফ্রন্টের নীতিকে বিসর্জন দিয়ে আজ কংগ্রেসে চলে এসেছেন আমরা তাঁদের সকলকে অভিনন্দন দিচ্ছি এবং সঙ্গে সঙ্গে একথাও বলি যে সমস্ত অকমিউনিস্ট মানুষ যাঁরা আজও বামপন্থী কমিউনিস্টদের সঙ্গে পড়ে আছেন, তাঁরা যদি ঐ ৫ জনের মতো চলে আসতে পারতেন তাহলে নিশ্চয়ই তাঁদেরকে আমরা অভিনন্দন জানাতাম। কারণ অত্যন্ত দুঃখের কথা, সেদিন যতীনবাবু যে বক্তৃতা করলেন নকশালবাড়ি সম্বন্ধে - একেই বলে ভাগ্যবানের বোঝা ভগবান বয়; জ্যোতি

বাবুর কথা, বামপন্থী কমিউনিস্টের কথা তিনি নিজে সাফাই গেয়ে লাল সেলাম করে চলে গেলেন। অতএব আজ আমরা একথা বলতে চাচ্ছি, যে আজ যুক্তফ্রন্টের যে সরকার গঠিত হয়েছে, মানুষের আশা ভরসা ছিল, এবং তাঁরা বুঝতো চিন্তা করত - হয়ত কংগ্রেস সরকারের আমলে এই ধারণা করতো যে জেনেশুনে জনসাধারণকে দৈন্যের মধ্যে তাঁদের ফেলে দিয়েছেন। কিন্তু তাঁরা যখন হাতে পেলেন তাঁরা বুঝতে পারলেন যে না প্রকৃত পক্ষে তা ঘটনা নয়। আমি বাংলা দেশের অনেক জায়গায় গেছি, আমি অনেক দেখেছি ঐ সমস্ত বামপন্থী কমিউনিস্ট নেতৃবৃন্দ যাঁরা জনসাধারণকে বিভ্রান্ত করে সস্তায় কিস্তিমাত করার জন্য যাঁরা বক্তৃতা করলেন —মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যদি রাজত্ব পাই, তাহলে আমরা করব কি? আমরা সস্তায় মানুষকে খাওয়াব, আমরা মানুষের অনেক কিছু উপকার করব। এমন কি যিনি আমাদের এখনকার পশ্চিমবাংলার পূর্তমন্ত্রী মাননীয় হেমন্তবাবু তিনি বলেছেন-আমি যদি রাজত্ব পাই কোথায় চাল আছে আমি জানি এবং এই তিন বছরের খোরাক আমরা ১ বছরের খোরাকি হিসাবে আমরা জনসাধারণকে চালাব, জনসাধারণকে দেব। অপূর্ব বাবুর বক্তব্যের কথা রেবতীবাবুর বক্তৃতায় বলেছেন যে অপূর্ব মজুমদার মহাশয় তিনি বাগদা এলাকায় জনসাধারণের দুঃখে দুঃখিত হয়ে পদত্যাগ করতে চেয়েছেন। শুধু বাগদা নয় তিনি উলুবেড়িয়ার বুকে দাঁড়িয়ে বলেছিলেন যে আমরা ৮ আনা কে.জি. চাল দেব।

আজ তিনি উলুবেড়িয়ায় যাবার সাহস পান নি এবং সেখানে বক্তৃতা করবার সাহস পান নি। ওঁরা মানুষকে বিভ্রান্ত করে, মানুষকে ধাপ্পা দিয়ে গদীতে এসেছেন। জনসাধারণ আশা করতে পারে নি যে, ৪ টাকা কে.জি. চাল, তাও রেশনের থলি নিয়ে খুঁজে পাওয়া যায় না। কেন পাওয়া যায় না? ওঁদের উত্তর কি? ওঁরা এর কি উত্তর দেবেন? ওঁরা বলেছেন, কেন্দ্র চাল দেয় না, কেন্দ্র আমাদের বিপাকে ফেলছে। কিন্তু প্রকৃত খবর তা নয়। কেন্দ্রর যা ক্ষমতা, তা তাঁরা করেছেন। গত বছর জুন-জুলাই মাসে, গ্রামবাংলার জনসাধারণ যে হারে রেশন পেয়েছিল, তারা যে হারে গম, চিনি পেয়েছিল, সে হারে কিন্তু যুক্তফ্রন্ট সরকার তাঁদের আমলে দিতে পারেন নি। আজকে গ্রামের অবস্থা দেখলে অত্যন্ত দুঃখ লাগে। বাংলাদেশের জনসাধারণ, গ্রামের মানুষ আজকে ধিক্কার দিচ্ছে। মানুষকে বিভ্রান্ত করে বামপন্থীরা নির্বাচিত হয়েছিলেন। আপনারা মানুষকে ধাপ্পা দিয়েছেন, সেকথা আপনাদের জবাবদিহি করতে হবে। আপনাদের করবার কিছু নেই, আপনাদের খালি বড় বড় বুলি আছে, বড় বড় কথা আছে। তাই দিয়ে জনসাধারণকে আপনার বিভ্রান্ত করেছেন। কিছু

কিছু বামপন্থী নেতারাও আজকে যে অরাজকতা চলছে, তার বিরুদ্ধে বলছেন। ডাঃ ভূপাল বসু, এস, এস, পির নেতা তিনি এই সম্পর্কে যা বলেছেন, তা আনন্দবাজার পত্রিকায় ৩০-৬-৬৭ তারিখে বেরিয়েছে। তিনি বলছেন, পশ্চিমবঙ্গে চরম অরাজকতা চলছে। গত তিন মাসে ২০ জন অকমিউনিস্ট রাজনৈতিক কর্মীকে খুন করা হয়েছে। কিন্তু এই জড়িবুড়ি সরকার একটা খুনের ব্যাপারেও কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। পশ্চিমবঙ্গে আইন, শৃঙ্খলা পরিস্থিতি গুরুতর বিপর্যাস্ত। তাঁর এই অভিযোগের সমর্থনে তিনি এই খুনের দৃষ্টান্ত দেন। তিনি বামপন্থী কমিউনিস্টদের প্রধানত দায়ী বলে মনে করেন। তাই বামপন্থী কমিউনিস্টদের তিনি পিকিং কমিউনিস্ট বলেও উল্লেখ করেন। ডাঃ বসু ব্যক্তিগতভাবে মনে করেন এস, পির সরকারের সাথে থেকে কোন উদ্দেশ্য সিদ্ধ হবে না। এইভাবে যদি আমরা, জনসাধারণরা কিংবা এ পক্ষের মানুষ কিছু বলি, তখন ওঁরা বলবেন, এটা মিথ্যা করে বলছেন, গায়ের জ্বালায় বলছেন। কিন্তু প্রকৃতপক্ষে আইন শৃঙ্খলা আমাদের দেশ থেকে চলে গিয়েছে, উঠে গিয়েছে। এটা আজকে পরিস্কার দিবালোকের মতো সত্য, এটা স্বপ্নের ব্যাপার নয়। চাক্ষুস প্রমাণ আজকে আমরা পেয়েছি। একটা অত্যন্ত দুঃখের এবং লজ্জার ঘটনা আমরা সেদিন দেখে এলাম বহরমপুরে। বহরমপুরে গিয়েছিলাম। বিধানসভার মাননীয় সদস্য এবং মুর্শিদাবাদ জেলা পরিষদের সভাপতি জনাব আব্দুস সাত্তার, এম, এল, একে ওখানকার কিছু বামপন্থী কর্মী হত্যা করবার চেষ্টা করেছিল। আমরা সেখানে গিয়ে শুনলাম, যতীনবাবুর আর, এস, পি, পার্টির কিছু লোক ছিল আর জ্যোতিবাবুর পার্টির কিছু লোক ছিল। তাঁকে তারা মারধর করেছে, এমনকি প্রকাশ্যভাবে খুন করবার চেষ্টা করা হয়েছে। আমি ছিলাম, ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র ছিলেন, আমাদের শ্রদ্ধেয় রেজাউল করিম সাহেব ছিলেন এবং শ্রীমতী পূরবী মুখার্জি মহাশয়াও ছিলেন। আমরা সেখানে গিয়ে দেখি সেখানে প্রপাগান্ডা করেছে, কোলকাতার বুক থেকে হাজার হাজার মুসলমান আসবে মুর্শিদাবাদ শহরে। তার একমাত্র কারণ সাত্তার সাহেবকে মারা হয়েছে এবং তার প্রতিশোধ নেওয়ার জন্য তারা আসবে। আমরা সেখানে মিটিং করলাম। সেখানে অন্তত ৮/১০ হাজার হিন্দু, মুসলমান জনসাধারণ এসেছিলেন এবং আসবার পরে আমরা কি দেখলাম? ৮/১০ জন চ্যাংড়া ফোচকেকে নিয়ে বামপন্থী কমিউনিস্ট এবং আর, এস, পির লোকেরা মুখ ভেঙ্গাচ্ছিল।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি—এই চ্যাংড়া কথাটা কি আনপার্লামেন্টারি নয়?

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনি স্যার বিচার করুন-চ্যাংড়া ফচকে কথাটা আনপার্লামেন্টারি কিনা?

**শ্রী হাজি মহিউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সত্যপ্রিয়বাবু অমানুষ কুকুর বলে গালি দিলেন, গাধা বলেছেন.....

(**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** গাধা বলেছেন, তবে ঠিকই বলেছেন।)

তা যদি ঠিক হয়ে থাকে তাহলে ও কথা বলাও ঠিক হয়েছে, আমাকে এখন দয়া করে বলতে দিন। আমি জানি ওঁরা বাইরে কি করেন, কংগ্রেসি নেতারা যাতে যুক্তফ্রন্টের গলদ বাইরে না বলতে পারেন তার জন্যই ওঁরা বাধা দিতে আসেন। আমি জানি বিশেষ করে একটা সভার কথা জানি - তাঁরা সেখানে ইট পাটকেল ছোড়ার ব্যবস্থা করেছিলেন। উদ্দেশ্য হচ্ছে ৮/১০ জন লোক যদি সেই সভাকে পন্ড করতে পারে তাহলে ৮/১০ হাজার লোক যারা সেখানে সমবেত হয়েছে, তারা শুনতে পাবেনা। সেজন্য কংগ্রেস নেতৃবৃন্দ যেখানেই যান আসল কথা প্রকাশ করতে তারা বাধা দিতে আসে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আর একটা দুঃখের ঘটনা আপনাকে বলব। আমি নিজে সেটা স্বচক্ষে দেখে এসেছি। মুর্শিদাবাদে আমিনগঞ্জে একটা মুসলিম বস্তি পুড়িয়ে ছারখার করে দেওয়া হয়েছে বামপন্থীদের উস্কানিতে, এস এস পি নেতা আশালতা দেবীর উস্কানিতে। (শ্রী সত্যপ্রিয় রায় ঃ- এই সবইতো আপনার পুজি বলবার, আর তো কোনও কথা নেই) মুসলিম বৃদ্ধলোক সেখানে কাঁদছে, বলেছে আমাদের, হুজুর, আমি যদি হাসপাতাল ছেড়ে চলে না যাই তাহলে আমাকে বিষ খাইয়ে মারবে। আমরা এইসব শুনে ডাক্তার সাহেবের সঙ্গে দেখা করেছি, বাইরেরও লোক ছিলেন। আমরা তাঁকে সান্ত্বনা দিয়ে বলেছি আপনার যে বসত বাড়ি ছিল সেখানে যান। তাঁর স্ত্রী মারা গেছে। যুক্তফ্রন্টের লোকেরা কংগ্রেসিদের বিরুদ্ধে অনেক কথা বলেছেন কিন্তু তাদের বলবার কি অধিকার আছে? নিজেরা অন্যায় করবেন, লোক লাগিয়ে দেবেন লোকদের বিভ্রান্ত করার জন্য ডাউন করার জন্য, সত্য কথা জানতে যাতে না পারে তার জন্য তাঁরা গুন্ডামিকে প্রশ্রয় দেন, এই অবস্থায় আমি গণতন্ত্রের উৎখাত হয়েছে বলে মনে করি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ঐ বেঞ্চে যে সমস্ত লোক বসে আছেন তাদের এবং মন্ত্রিমন্ডলির আমি শুভদৃষ্টি আকর্ষণ করতে চাই তাঁরা যেন গুন্ডাবাজিকে প্রশ্রয় না দেন। ঐ দেখুন স্যার, যতীনবাবু দাঁড়িয়েছেন। তিনি তো নকশালবাড়িকে লাল সেলাম জানিয়েছেন, তিনিতো জ্যোতিবাবুর জন্য ওকালতি করবেন সেটাতো আমার

জানাই আছে। আমার সময় হয়ে এসেছে। আমি আর একটা কথা বলব। এই সমস্ত বামপন্থী নেতারা ভোটদাতাদের মর্যাদাকে নষ্ট করেছেন। আমি একজন মহামান্য নেতা এবং ঋষির বক্তব্য উদ্ধৃত করে আমার বক্তব্য শেষ করব। তিনি বলেছেন-

আর ভালবেসোনা মাগো,

ভালতে আর কাজ নাই,

ভালয় ভালয় বিদায় দেমা,

আলোয় আলোয় চলে যাই।

**Mr. Chairman :** The House stands adjourned till 3.00 p.m. tomorrow.

**Adjournment**

The Council was then adjournment at 6 p.m. till 3 p.m. on Tuesday, the 4th July, 1967, in the Legislative Buildings, Calcutta.

**Members Absent**

Banerjee, Dr. Anil Chandra,

Banerjee, Shri Sudhir Kumar,

Bhattacharya, Shri Dhirendra Nath,

Chakravarty, Shri Amar Prasad,

Das, Shri Narendra Nath,

Ghosh, Shri Ashutosh,

Gurung, Shri Nar Bahadur,

Mookerjee, Shri Kedar Nath,

Prasad, Shri R. S.,

Roy, Shri Chittaranjan,

Sen, Shrimati Reba,

Sikder, Shri Rabindranath,

Sinha, Shri Ram Lagan, and

Singha, Shri Jatindra.

# COUNCIL DEBATES

## Tuesday, the 4th July 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Tuesday, the 4th July 1967, at 3 p.m. being the fourth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman** (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

## Starred Questions
## (to which oral answers were given)

### Teachers trained in Sanka Training School of Purulia

***26. Shri Nirmalya Bagchi** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if the trainees who passed from Sanka Training School in the district of Purulia in March, 1957, after merger with West Bengal, are recognised as trained teachers by the Education Directorate ;

(b) if the answer to (a) be in the affirmative, will he be pleased to state if the certificates have been issued by the D.P.I. to the successful trainees ; and

(c) if not, the reasons thereof ?

**Shri Jyoti Bhusan Bhattacharya** :

(a) Yes.

(b) No certificate was issued to trainees who passed from Sanka Training School in 1957.

(c) It appears that there was no such system in Behar o issuing Final Pass Certificate in the prescribed form o: the Director of Public Instruction, Behar. The result usec to be communicated to all the successful candidates.

[3-00 — 3-05 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** উনি বলেছেন ইট সিমস দ্যাট দেয়ার ওয়াজ নো সাচ্ প্র্যাকটিস্ ইন বিহার। আমার প্রশ্ন হচ্ছে এটা তিনি কোথা থেকে জানলেন, অনুসন্ধান করেছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** অনুসন্ধান করে জানা গেছে বিহারে এরকম ধরনের সার্টিফিকেট দেওয়া হোত না। হেড মাস্টারের মারফত পরীক্ষার ফলাফল জানিয়ে দেওয়া হোত এবং হেডমাস্টার এরকম সার্টিফিকেট দিতেন। এটা ডি. পি. আই-র সার্টিফিকেট নয়।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** তাহলে "সিমস" লিখলেন কেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** ইট এপিয়ার্স বলা হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, পশ্চিমবাংলায় যখন এরা এসেছে এবং পশ্চিমবাংলার ট্রেনিং কলেজ থেকে সার্টিফিকেট দেবার যখন ব্যবস্থা আছে তখন এঁদের সার্টিফিকেট দেওয়া সমীচীন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** ১৯৫৯ সাল পর্যন্ত বিহারের সিলেবাস অনুসারে পরীক্ষা নেওয়া হোত। ১৯৬০ সালের জানুয়ারি থেকে পশ্চিমবাংলার সিলেবাস অনুসারে কাজ হচ্ছে এবং তার পর থেকে যথারীতি ডি. পি. আই. সার্টিফিকেট দেওয়া হচ্ছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, ১৯৫৭ সাল থেকে ১৯৬০ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় যত শিক্ষক শাখা ট্রেনিং স্কুল থেকে পাশ করেছেন তাঁদের সার্টিফিকেট দেওয়া হোল না কেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** ১৯৫৭ সাল থেকে ১৯৫৯ সাল পর্যন্ত যাঁরা পাশ করেছেন তাঁদের হেড মাস্টার জানিয়েছেন যে তাঁরা পরীক্ষায় উত্তীর্ণ হয়েছেন। পশ্চিমবাংলার ডি. পি.. আই. সার্টিফিকেট দেওয়া হয়নি।

**শ্রী নির্মাল্য বাগচী** : মন্ত্রি মহাশয় বলবেন কি, শাখা ট্রেনিং স্কুলের হেড টিচারের যে সার্টিফিকেট সেটা পশ্চিমবাংলার শিক্ষা অধিকর্তা স্বীকার করে নেবেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : আমি প্রথমেই বলেছি এঁদের রিকগনাইস্ করা হয় অ্যাস্ ট্রেন্ড টিচার্স।

### Transfer of Tourism Section

***27. Shri Jatin Chakravorty** : Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) during which period (giving dates) the Tourism Section was a wing of the Home (Transport) Department ;

(b) what were the reasons for transferring that Section to the Development Department ; and

(c) whether the Government contemplates to bring back that Section again under the Home (Transport) Department ?

**Shri Jyoti Basu** :

(a) The Tourism Section of the Home (Transport) Department was created in 1958 and remained a wing of this Department till 31-8-62 ;

(b) The Tourism Wing of the Home (Transport) Department was transferred under the administrative control of the Development Department towards the latter part of the year 1962. The reasons for transferring that Section to the Development Department are not clear.

(c) There is no such contemplation now.

**শ্রী যতীন চক্রবর্তী** : মাননীয় মন্ত্রি মহাশয় কি জানাবেন, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ট্যুরিজম সেকসান হোম (ট্রান্সপোর্ট) ডিপার্টমেন্টের অধীনস্থ কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি সমস্ত জায়গার খবর বলতে পারব না, তবে আমার যতদূর জানা আছে তা থেকে বলতে পারি, উনি যা বলেছেন সেটাই সত্য।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'বি' এর উত্তরে বললেন, অ্যাডমিনিসট্রেটিভ রিজিনসে এই ট্যুরিজম সেকশনটা ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের অধিনে গেল। আমার প্রশ্ন হচ্ছে, মাননীয় মহাশয় কি জানেন, বর্তমানে যিনি ডেভেলপমেন্ট কমিশনার আছেন তিনি যখন ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের সেক্রেটারি ছিলেন এবং তিনি যখন বিলেত যান কোনও একটা কাজে, সেই সময় তাঁকে ডেভেলপমেন্ট কমিশনার এই পদে ট্রান্সফার করা হয় এবং তিনি বিলেতে থেকেই এখানে তখন যিনি মুখ্য সচিব ছিলেন তাঁর কাছে তদ্বির করে এই ট্যুরিজম সেকশনটাকে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের অধিনে নিয়ে আসেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রথম কথা হচ্ছে, উনি বোধ হয় আমার কথাটা বোঝেন নি, অ্যাডমিনিসট্রেটিভ রিজিনসে ট্রান্সফার করা হয়েছিল একথা আমি বলিনি, আমি বলেছি ডিপার্টমেন্ট ওয়াজ ট্রান্সফার্ড আনডার দি অ্যাডমিনিসট্রেটিভ কনট্রোল অব দি ডেভালপমেন্ট ডিপার্টমেন্ট টুয়ার্ডস দি লেটার পার্ট অব দি ইয়ার ১৯৬২। তবে উনি পরে যেটা বললেন যে কি ভাবে, কে, কখন এই সমস্ত করেছেন বিলেত থেকে এত ডিটেলস আমার জানা নেই। আমি আর একবার এটা বলছি কারন কি এটা আমি জানি না, ফাইলে কারণ খুঁজে পাই নি কেন ট্রান্সফার করা হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ডেভেলপমেন্ট কমিশনার বর্তমানে যিনি আছেন, এই অফিসারটি যখনই যে ডিপার্টমেন্টে থাকুন—সে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টই হোক বা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টই হোক, সেই সময় এই ট্যুরিজম সেকশনটা সেই ডিপার্টমেন্টের অধিনে থাকে একথা সত্য কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এত জেনারালাইজড ভাবে আমি বলতে পারব না, তবে এটা কো-ইনসিডেন্স হতে পারে, কিন্তু এই ক্ষেত্রে তাই হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে এটা কি একটা কারন, এই যে ডেভেলপমেন্ট কমিশনার যিনি এখন আছেন তাঁর সঙ্গে এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের একজন ডেপুটি ডাইরেকটারের অত্যন্ত প্রগাঢ় বন্ধুত্ব থাকার ফলে এই সেকশনটা তিনি যেখানে থাকেন সেই ডিপার্টমেন্টের অধিনে রাখা হয়েছে?

**Mr. Chairman :** I would not allow any insinuation.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ট্যুরিজম সেকশন এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টে আসার পথে এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যিনি মন্ত্রী তিনি নিজেই একটা বাধার সৃষ্টি করেছেন। কারণ এই ডেভেলপমেন্ট কমিশনার যিনি তাঁকে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের কমিশনার করবার জন্য যে প্রস্তাব করা হয়েছিল সেই প্রস্তাব তিনি গ্রহণ না করে—কারণ এটা গ্রহণ করলে দেখতেন যে এই ট্যুরিজম সেকশনটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টে চলে আসতো...

(এ. ভয়েস ঃ- আপনি প্রশ্ন করুন।)

আমার প্রশ্ন হচ্ছে, মাননীয় মন্ত্রি মহাশয় কি জানাবেন, তিনি নিজেই কি সেই বাধার সৃষ্টি করেন নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যেটা বললেন ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য ঃ** এই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে ট্যুরিজম যাওয়াতে ট্যুরিজমের খুব একটা সুবিধা হচ্ছে না এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় মনে করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এরকম কিছুই আমি মনে করি না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি অনুসন্ধান করে বলছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার প্রশ্নটা আমি খুব ভালো ভাবে বুঝতে পারলাম না, তবে আপনার প্রশ্ন যদি এই হয় যে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে থাকাতে কোনও অসুবিধা হচ্ছে কিনা, তাহলে আমার উত্তর হচ্ছে, এগুলি আমরা বিবেচনা করে দেখিনি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনও প্রয়োজন আছে বলে মনে হয় নি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এমন কি কেন্দ্রীয় সরকারের ওখানে যখন এই ট্যুরিজম শাখাটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের অধিনে থাকে তখন আজকে পশ্চিমবঙ্গের কোনও একজন অফিসারের খামখেয়ালির উপর নির্ভর না করে এই ট্যুরিজম শাখাটিকে এই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের অধিনে আনা হবে কিনা মাননীয় মন্ত্রি মহাশয় এটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি, এখনও এ বিষয়ে বিবেচনা করা হয়নি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনি এটা একটু বিবেচনা করে দেখবেন কি?

(নো রিপ্লাই)

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** কলকাতায় ট্যুরিজম-এর দিক থেকে তার জনপ্রিয়তা হারিয়ে ফেলছে এটা আমরা অনবরত দেখছি। এখন আমার প্রশ্ন হচ্ছে যে মাননীয় মন্ত্রি মহাশয় জানাবেন কি যে এ সম্পর্কে নুতন করে বিবেচনার করার সময় এসেছে কি না এবং এটা আবার ট্র্যান্সপোর্ট ডিপার্টমেন্ট-এ নিয়ে এসে কোলকাতার জনপ্রিয়তা ফিরিয়ে আনার কোনও চেষ্টা করবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** জনপ্রিয়তা হারিয়েছে কিনা এটা সম্পূর্ণ অন্য প্রশ্ন এটা আমি এখানে কিছু বলতে পারবো না। আর ঐ ডিপার্টমেন্ট আছে বলে জনপ্রিয়তা হারিয়েছে তাও বলতে পারব না।

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বিভিন্ন পরীক্ষাগ্রহণে অসুবিধা**

*২৮। **শ্রী নির্মল বসু ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন পরীক্ষা গ্রহণের ব্যাপারে সম্প্রতি বিঘ্ন ঘটিয়াছে ও অনির্দিষ্টকালের জন্য পরীক্ষাগ্রহণ বন্ধ রাখা হইয়াছে, ইহা কি তিনি অবগত আছেন;

(খ) এইরূপ হইবার কারণ কি; এবং

(গ) পরীক্ষাগ্রহণ কার্য যাহাতে নির্বিঘ্নে সম্পন্ন করা যায়, সে সম্পর্কে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

[3-10 — 3-20 p.m.]

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ ঃ পরীক্ষা গ্রহণ সাময়িকভাবে স্থগিত রাখা হইয়াছে।

(খ) পরীক্ষা-পরিচালনা বিষয়ে শৃঙ্খলা বিঘ্নিত হওয়ায় বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ সাময়িকভাবে পরীক্ষা গ্রহণ বন্ধ রাখিয়াছেন।

(গ) এ-বিষয়ে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতেছেন। পরীক্ষাগুলি শীঘ্রই পুনরায় আরম্ভ হইবে।

**শ্রী নির্মল বোস ঃ** (খ)-এর উত্তরে মাননীয় মন্ত্রিমহাশয় বললেন বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ পরীক্ষা স্থগিত রাখার সিদ্ধান্ত করেন। কর্তৃপক্ষ এখানে কি উপাচার্য স্বয়ং না সিন্ডিকেট। এটা মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** তা আমি বলতে পারব না। নোটিশ দরকার হবে। বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ নিশ্চয়ই উপাচার্য ইনক্লুড করেন।

**শ্রী নির্মল বোস ঃ** সংবাদপত্রে দেখেছি যে সিদ্ধান্তটি খুব হঠাৎ অতর্কিতভাবে নেওয়া হয়েছে। সিন্ডিকেট-এর পুরাপুরি কোনও সভা হয়নি। উপাচার্য একার দায়িত্বে করেছেন। এখন আমার প্রশ্ন হচ্ছে যে মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয় কি মনে করেন যে রকম অবস্থার সৃষ্টি হয়েছিল সেই রকম অবস্থায় ওখানে পরীক্ষা স্থগিত রাখা উচিৎ হয়েছে। এটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** আমার মনে হয় সঙ্গত হয়েছিল।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা নিয়ে যে বিভ্রাট দীর্ঘকাল চলছে এবং এবারে যে সময় গোলমাল চরম আকার ধারন করেছে তখন বিশ্ববিদ্যালয়ের যিনি মুখ্য সচিব বা রেজিষ্ট্রার তিনি সীমলা অবসর যাপন করছিলেন, এটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** সিমলা ছিলেন কি কোথায় ছিলেন তা জানিনা, তবে এই সময়ে তিনি বিশ্ববিদ্যালয়ে ছিলেন না, এটা আমি জানি।

**শ্রী নির্মল বোস ঃ** "গ" এর উত্তরে মাননীয় শিক্ষামন্ত্রী বললেন যে পরামর্শ করে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করেছেন এবং পরীক্ষাগুলি শিঘ্রই আরম্ভ হবে। আমার প্রশ্ন হচ্ছে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি যে, কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে, এ সম্পর্কে কিছু বলতে পারবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** এ সম্পর্কে আমার যা জানা আছে তা হচ্ছে এই পরীক্ষাগুলি ৮ই জুলাই তারিখ থেকে পুনরায় আরম্ভ হচ্ছে এবং সেখানে যে

অসুবিধাগুলি দেখা দিয়েছিল সেই অসুবিধাগুলি দূর করার জন্য ছাত্র, শিক্ষক এবং বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ একত্রিত বসে লিখে কতগুলি পরামর্শ গ্রহণ করেছেন। সেই অনুসারে তারা কাজ করছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি বলবেন যে, এই যে পরীক্ষার সময় যে গন্ডগোলগুলি হয় তার যে মূল কারণগুলি যে সিলেবাস বহির্ভূত কতগুলি প্রশ্ন থাকে কিম্বা যে সমস্ত পাঠ্য তালিকা থাকে তার বাইরে বা সেগুলি না পড়ানোর ফলে ছাত্র-ছাত্রীরা পরীক্ষার্থীরা সে সম্পর্কে জবাব দিতে পারেনা এবং তৃতীয় যে, ইংরাজিতে প্রশ্নগুলি হয় অথচ তারা একটা বাংলায় তর্জমা করেদিলো—বাংলায় পড়ানো হয় ক্লাসে অথচ ইংরাজিতে প্রশ্ন করে এবং সেই পরীক্ষার্থীরা সেগুলি বুঝতে পারেনা। এই যে অভাব অভিযোগের কথা বলেন, এই যে মূল সমস্যাগুলি এগুলি দূর করার জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** উনি যেগুলি বললেন এছাড়াও মূল সমস্যা আরো অনেক আছে এবং গভীর সমস্যা আছে। সমস্ত ব্যাপারটা পর্যালোচনা করার জন্য বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করবেন। এটাই আমি আশা করি।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে বিশ্ববিদ্যালয়ের রেজিস্ট্রার পরীক্ষা আরম্ভ হওয়ার পূর্বে বিশেষ আমন্ত্রনে ইন্ডিয়ান অ্যাড্‌ভান্সড্‌ ইন্‌স্টিটিউট অব স্টাডিস্‌ তার আমন্ত্রণে তিনি সিমলা গিয়েছিলেন। এটা বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** আমি এটা জানি না, এটা সম্ভবত ইন্‌ফর্মেশন সাপ্লাই।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে পরীক্ষা স্থগিত রাখার ব্যাপারে যে কারণগুলির কথা বললেন, সেটা সাময়িক ব্যাপার নয়। এর মধ্যে অনেক গভীর সমস্যা রয়েছে। আমাদের শিক্ষার ব্যবস্থা একটা মৌলিক সংস্কারের ব্যাপার সেজন্য জিজ্ঞাসা করছি যে সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** সরকার পক্ষ থেকে আপাতত একটা উদ্যোগ গ্রহণ করা হয়েছে। সেটা হচ্ছে এই যে শিক্ষক, ছাত্র-ছাত্রী এবং বিশ্ববিদ্যালয়

কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে একটা বন্দোবস্ত আমরা করেছি এবং এর মধ্য থেকে আমরা কিছু আলোক দেখতে পাব, যার মধ্য দিয়ে সামনে উন্নত ব্যবস্থা গ্রহণ করা যাবে।

### Sadar Hospital, Purulia

***29. Shri Dhirendra Nath Bhattacharya :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if the Government is aware that the accommodation in the Sadar Hospital, Purulia, is inadequate and extremely limited ; and

(b) whether the Government has any scheme for the expansion of the Purulia Sadar Hospital ?

**Shri Nani Bhattacharya :**

(a) Yes, there is need for more accommodation.

(b) Yes.

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** বর্তমানে রোগীর সংখ্যা খুব বেশি হচ্ছে। কিন্তু হাসপাতাল খুব ছোট। যার জন্য রোগীদের কষ্ট হচ্ছে। এইজন্য তাড়াতাড়ি বেড বাড়ানো দরকার। এই সম্বন্ধে কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আগেই বলেছি হ্যাঁ।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** কি ব্যবস্থা হয়েছে? প্রপোজালস কিছু বলতে পারেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** এখন ১১৮টি শয্যা আছে। বাইরের রোগী ভর্ত্তির সংখ্যা এবং চাহিদা বেড়ে গিয়েছে। আমাদের এখানে দৈনিক গড়ে কত রোগী আসে, সেটার একটা গড় হিসাব করে দেখেছি। একশ বেড বাড়ানো হবে বলে ঠিক করেছি এবং আইসোলেশন ওয়ার্ডে ১৬টি বেড বাড়াবার ঠিক করেছি। অর্থাৎ মোট ১১৬টি বেড বাড়াবার ঠিক করেছি। এখন আছে ১১৮টি। সুতরাং বেড বেড়ে গিয়ে দাঁড়াবে ২৩৪টি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** কবে নাগাদ এটা হবার সম্ভাবনা আছে, মন্ত্রি মহাশয় দয়া করে এটা বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আমরা খুব তাড়াতাড়ি কাজ শুরু করে দিচ্ছি। বেড যদি বাড়াতে হয় সঙ্গে সঙ্গে কনসট্রাকশনের প্রশ্ন আসে এবং সেই হসপিটাল ক্যাম্পাসের মধ্যে জায়গা জোগাড় করেছি। আমরা তাড়াতাড়ি কাজে হাত দিতে পারব বলে আশা করছি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** রোগীদের সুবিধার জন্য কাছাকাছি বাড়ি ভাড়া করে ব্যবস্থা করা কি সম্ভব?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** এতে অনেক অ্যাডমিনিসট্রেটিভ ডিফিক্যালটিস দেখা দেবে। কাছাকাছি বাড়ি ভাড়া পাওয়া যাবে কিনা বলতে পারছি না। কিন্তু কাছাকাছি বাড়ি ভাড়া পাওয়া গেলেও এ্যাডমিনিসট্রেটিভ ডিফিক্যালটিস সাংঘাতিকভাবে দেখা দেবে। আমাদের যে সামান্য স্টাফ তা দিয়ে আমরা সামলাতে পারব না।

**মিঃ চেয়ারম্যান ঃ** কোশ্চেন নম্বর *৩০ ইন অ্যাবাউট দি রিফ্যুজি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট। আমাকে ওরা জানিয়েছেন যে, আপনি যে এী কমপ্রিহেনসিভ প্রশ্ন করেছেন সেটা যোগাড় করতে পারেন নি এবং বেশি সময় লাগবে, কাজেই এটা held over হয়ে গেল।

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** এই প্রশ্নে উনি যে ইনফরমেশন চেয়েছেন সেটা যোগাড় করতে সময় লাগবে। তাই আমি কিছু সময় চেয়েছি।

## Enjoyment of Government D.A. by the Recognised Primary Teachers

***31. Shri Nirmalya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Education Department aware that in terms of the circular issued by the Education Department, No. 3156-Edn. (D)/3A-8/65, dated the 16th May, 1965, primary teachers, serving in recognised primary schools and drawing salaries outside the scales of pay approved by the Government, were in enjoyment of Government D.A. of Rs.10 per month with effect from March, 1965 ?

(b) Will the Minister be pleased to state—

(i) if the benefit of Government D.A. has been subsequently withdrawn from this section of teachers ; and

(ii) if so, the reasons thereof ?

(c) If the answer to (b) be in the negative, will he be further pleased to state if this section of primary teachers would be entitled to the Government D.A. announced from time to time as follows :

(i) D.A. of Rs. 10 per month granted in 1965 ;

(ii) D.A. of Rs. 5 per month granted in 1966 ;

(iii) D.A. of Rs. 10 per month granted in January, 1967 ; and

(iv) enhanced D.A. from May, 1967 ?

***31. Shri Jyoti Bhusan Bhattacharya :**

(a) Yes.

(b) (i) No.

(ii) Does not arise.

(c) (i) Yes.

(ii) This is under consideration.

(iii) Yes.

(iv) This is under consideration of Government.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী এই বড় প্রশ্নের উত্তরটি এত দ্রুত বললেন যে, আমি ঠিক ধরতে পারি নি। 'সি' এর প্রশ্নটা একটু ব্যাখ্যা করে বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** চারটে প্রশ্ন আছে। প্রথম প্রশ্ন, ডিয়ারনেস অ্যালাউন্স অব রুপিস টেন পার গ্রান্টেড মান্থ ইন ১৯৬৫। এর সম্বন্ধে উত্তর হচ্ছে, ইয়েস। দ্বিতীয় নম্বর হচ্ছে, Dearness allowance of Rs. 5/- p.m. granted in 1966. এর উত্তর হচ্ছে, this is under consideration. তিনেরটা হচ্ছে, dearness allowance of Rs. 10/- p.m. granted in 1967. এর উত্তর হচ্ছে ইয়েস। চতুর্থটি হচ্ছে, Enhanced dearness allowance from May, 1967. এর উত্তর হচ্ছে, This is under consideration of Government.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয়, তিনের উত্তরে বললেন, ইয়েস, কিন্তু দুয়ের উত্তরে বলছেন, আনডার কনসিডারেশন। তাহলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক বলবেন কি, যে ৫ টাকা ডি, এ কেন দেওয়া হয় নি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** ১-৪-৬৬ তারিখে, বিভিন্ন পর্য্যায়ের যে প্রাথমিক শিক্ষকরা রয়েছেন, তাঁদের বেতন হার সংশোধন করা হয়েছে এবং তখন যে সমস্ত মাগ্‌গী ভাতা ছিল এই পাঁচ টাকা সমেত, সেটা সবগুলিই বেতনের মধ্যে ধরে নেওয়া হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী যদি প্রশ্নটা দেখেন, তাহলে দেখবেন যে, মার্জ হয় নি তাঁদের কথা আমি বলছি। Outside the scales of pay approved by the Government. যাদের মার্জ হয় নি, তাদের ক্ষেত্রে কেন দেওয়া হল না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** এটার সম্বন্ধে একটা কথা হচ্ছে যে, কোনও কোনও প্রাইমারি স্কুলের টিচার গভর্নমেন্ট অ্যাপ্রুভ পে স্কেল অপেক্ষা বেশি বেতন পাচ্ছিলেন। এই পাঁচ টাকা মহার্ঘ ভাতা দেওয়ার ব্যাপারটা এখনও আলোচনার পর্য্যায়ে আছে। এটা আমাদের শিক্ষা দপ্তর থেকে উত্থাপন করেছেন।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** শিক্ষামন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা ১৯৬৬ সালে ফাইনান্স মিনিস্টার-এর বাজেট স্পিচে এটা বলা হয়েছে। এটা শিক্ষা বিভাগের দান নয়, জেনারেল বাজেট থেকে এই ৫ টাকা বরাদ্দ করা হয়েছে প্রাইমারি স্কুল টিচারদের ক্ষেত্রে। আমার প্রশ্ন হচ্ছে এই যে ৫ টাকা যেটা পশ্চিমবাংলার অর্থমন্ত্রী

১৯৬৬ সাল-এর ১লা এপ্রিল থেকে ঘোষণা করেছিলেন সেটা শিক্ষা বিভাগ কার্যকরী না করে ত্রুটি করেছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : এই প্রশ্ন ঠিক হোলনা। আমি জানি এরকম একটা ঘোষণা সেই সময় অর্থমন্ত্রী করেছিলেন। তবে শিক্ষা বিভাগ বা অন্য কোনও বিভাগ ত্রুটি করলেন সেইভাবে উত্তর দেওয়া যাবে না। আমাদের সরকার ইনডিভিজিবল—একই সরকার। কাজেই বিভিন্ন বিভাগের সমস্যা আলাদা করে বলা চলে না। এই প্রশ্ন শিক্ষা দপ্তর থেকে পর্যালোচনা করা হচ্ছে এবং সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী** : মন্ত্রিমহাশয় জিনিসটা পরিস্কার করে বললেন না। পরবর্তীকালে জানুয়ারি সিক্সটি সেভেনে যে ১০ টাকা দেওয়া হচ্ছে সেটা তিনি বললেন, কিন্তু ১৯৬৬ সালের ৫ টাকা যে নেওয়া হচ্ছে না তার কারণ কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : এর জন্য নোটিস চাই কারণ এটা বলতে সময় লাগবে।

**শ্রী নির্মাল্য বাগচী** : যদি কনসিডারেশনে থেকে থাকে এবং দেওয়ার ব্যাপারে স্থির করে থাকেন তাহলে এটা কি ১৯৬৬ সালের ১লা এপ্রিল থেকে দেওয়া হবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : এটা পর্যলোচনার বিষয়।

**শ্রী সত্যপ্রিয় রায়** : এনহ্যান্সড ডি.এ. ফ্রম মে, ১৯৬৭ আপনি বললেন দি ম্যাটার ইজ আন্ডার কনসিডারেশন অব দি গভর্নমেন্ট। এটা তো গভর্নমেন্ট পক্ষ থেকে অ্যানাউন্স করা হয়েছে, গভর্নমেন্ট প্রেস নোটে অ্যানাউন্স করা হয়েছে যে প্রাইমারি টিচারদের ডি.এ. দেওয়া হবে।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : এ সম্পর্কে পর্যালোচনা হচ্ছে এবং চূড়ান্ত সিদ্ধান্ত ২/১ দিনের মধ্যে জানা যাবে।

## Shifting of factories from Durgapur to other States

***32. Shri Jatin Chakravorty** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has any information about the decision of the Union Government to set up a "Ferro-Chrome" Factory at Durgapur being changed and the site being shifted to Patraput in Bihar ;

(b) if so, whether the State Government has taken any step to stop such a move ;

(c) whether the Government is aware that the sites of allied projects like (i) Sulphuric Acid Factory, (ii) six coke-oven batteries, and (iii) a Camera Manufacturing Company with Japanese collaboration have all been shifted from Durgapur to other State during the last 18 month ; and

(d) if so ; whether the State Government has taken up the matter with the Union?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ**

(ক) না। কেন্দ্রীয় সরকার কখনও দুর্গাপুরে "ফেরোক্রোম" কারখানা স্থাপন করিবার কোনও সিদ্ধান্ত দিয়াছিলেন কিনা সে সম্পর্কে রাজ্য সরকার কোনও খবর পান নাই। কেন্দ্রীয় সরকার নিজেরাই পূর্ব্বে দুর্গাপুরে "ফেরোক্রোম" কারখানা স্থাপনের সিদ্ধান্ত নিয়াছিলেন এবং পরে এই সিদ্ধান্ত পরিবর্তন করিয়া পাত্রাপুট-এ উক্ত কারখানা স্থাপন করিবার সিদ্ধান্ত দিয়াছিলেন—এই ধরণের কোন সংবাদও রাজ্য সরকার পান নাই।

(খ) উপরে (ক)-তে যাহা বলা হইয়াছে তাহার পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

(গ) দুর্গাপুরে একটি সালফিউরিক অ্যাসিডের কারখানা স্থাপন করিবার প্রস্তাব ফার্টিলাইজার কর্পোরেশন অব ইন্ডিয়ার বিবেচনাধীন আছে; ইহা কর্পোরেশনের সম্প্রসারণের দ্বিতীয় পর্যায়ে যখন "অ্যামজোর পাইরেট"

যোগান সুনিশ্চিত হইবে তখন সম্ভব হইবে। দুর্গাপুর হইতে অন্য রাজ্যে স্থানান্তরিত করিবার কোনও পরিবর্তিত প্রস্তাব সম্বন্ধে রাজ্য সরকার অবহিত নহেন। ভারত সরকারের নির্দেশ অনুসারে ৬টি অতিরিক্ত কোক ওভেন ব্যাটারি স্থাপনের একটি প্রস্তাব দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেডের বিবেচনাধীন আছে। বর্তমান চারটি ব্যাটারি ব্যতীত অন্য দুইটি পরিকল্পিত কোক ওভেন ব্যাটারি সম্পূর্ণ হইবার পর রাজ্যের চাহিদা বৃদ্ধি পাইলে এই প্রস্তাব যথাসময়ে বিবেচিত হইবে। দুর্গাপুর হইতে স্থানান্তরিত করিবার কোনও পরিবর্তিত প্রস্তাব সম্বন্ধে রাজ্য সরকার অবহিত নহেন। জাপানি সহযোগিতায় ক্যামেরা প্রস্তুতের জন্য দুর্গাপুরে একটি কারখানা স্থাপনের প্রস্তাব, যাহা ভারত সরকারের একটি সংস্থা ন্যাশানাল ইন্সট্রুমেন্টস্ লিমিটেডের বিবেচনাধীন ছিল। তাহা বাতিল হইয়া গিয়াছে বলিয়া জানা গিয়াছে। দুর্গাপুর হইতে অন্য রাজ্যে স্থান পরিবর্তনের কোনও সিদ্ধান্ত সম্পর্কে রাজ্য সরকার অবহিত নহেন।

(ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ১৭ই মে তারিখে যুগান্তরে একটি সংবাদ বেরোয়, সংবাদটি হচ্ছে, হিন্দুস্থান স্টিলের জনৈক মুখপাত্র জানিয়েছেন যে দুর্গাপুরে ফেরোক্রোম কারখানা স্থাপনের যে সিদ্ধান্ত করা হয়েছিল, নূতন সিদ্ধান্ত অনুসারে বিহারের পাত্রাতুতে প্রস্তাবিত এই কারখানা স্থাপিত হবে। মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, এই সংবাদের প্রতি তাঁর দৃষ্টি আকৃষ্ট হয়েছে কি, যদি হয়ে থাকে তাহলে এ ঘটনা সত্য কিনা?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমার পক্ষে সব কাগজ পড়া সম্ভবপর নয়, কাজেই এই সংবাদের প্রতি আমার দৃষ্টি আকৃষ্ট হয়নি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, তাহলে এটা কি ঠিক যে দুর্গাপুরে ফেরোক্রোম কারখানা স্থাপনের কোনও সিদ্ধান্তই কেন্দ্রীয় সরকার করেন নি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমি বলেছিলাম যে ইনডাসট্রিয়াল লাইসেন্স একটা ইস্যুড হয়েছিল ফেরোক্রোম কারখানার জন্য, কিন্তু সেটা সরিয়ে নিয়ে যাবার কথা আমি কিছু জানিনা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় স্বীকার করলেন যে দুর্গাপুরে একটা লাইসেন্স দেওয়া হয়েছিল ফেরোক্রোম কারখানা শুরু করবার জন্য। এই পরিপ্রেক্ষিতে আমার প্রশ্ন হল যে সম্পর্কে কতদূর পর্য্যন্ত কি ব্যবস্থা হয়েছে মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** উনি যা বলছেন তা জানিনা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কতকগুলি কারখানা এখানে করবার পরিকল্পনা ১।। বছর আগেও হয়েছে এখনও ছিল। সেগুলি হঠাৎ কেন্দ্রীয় সরকার এখান থেকে তুলে নিয়ে যাচ্ছেন। তার অর্থ হ'ল এই আমাদের এখানে যে চাকরির বা কর্মসংস্থানের সুযোগ দেখা দিয়েছিল সেগুলি সংকুচিত হয়ে যাচ্ছে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, যে লাইসেন্স দেওয়া হয়েছে সেই লাইসেন্স দেবার পর আমাদের পশ্চিমবঙ্গ সরকার কি কোন খোঁজ করছেন যে সেই কারখানার কাজ কতখানি এগুচ্ছে?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** মাননীয় সদস্য যে সাপ্লিমেন্টারি করলেন তার উত্তরে আমি বলতে পারি, একসময় একটা প্রাইভেট কোম্পানি যা বিহারে সেখানে ফেরোক্রোমের জন্য লাইসেন্স দিয়েছিলেন, প্ল্যান্ট ইন বিহার—তারপর সেটা এখানে দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেডে আসবার কথা চলে কিন্তু সেই কোম্পানি আমাদের কাছ থেকে যে ভাবে সুবিধাজনকভাবে পাওয়ার সাপ্লাই চেয়েছিলেন তা বিবেচনা করা সম্ভব হয়নি, তখনকার সরকার তাতে রাজি হতে পারেন নি। এই পর্য্যন্ত বলতে পারি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি** ঃ মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ঘেরাও'এর ফলে সরে গিয়েছে কিনা?

(নো রিপ্লাই)

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, তা নয়, যুক্ত ফ্রন্ট সরকারের জন্য কেন্দ্র এখানে কোনও কারখানা করতে চাইছেন না।

(এ ভয়েস ঃ- প্রশ্ন করুন)

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, সালফিউরিক অ্যাসিড ফ্যাক্টরি যেটা হবার কথা ছিল—যার জন্য কনট্রাক্টর অ্যাপয়েন্টেড হয়েছিল সেটা ধানবাদে চলে গিয়েছে?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** না, তাও আমি জানি না, ধানবাদে যাবার কথা কোনও কিছু উঠে না, এখনও সে রকম কিছু জানিনা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** চলে গিয়েছে ১৮ মাস আগে। আমার প্রশ্ন হচ্ছে ১৮ মাসের মধ্যে....

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** ১৮ মাসের মধ্যে চলে গিয়েছে কিনা জানি না, নোটিস দিলে বলতে পারব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন বিদ্যুৎ সংক্রান্ত ব্যাপারে অব্যবস্থার জন্য একটি কোম্পানি এখান থেকে চলে গিয়েছে। সেই অব্যবস্থা বলতে কি ঘটেছিল দয়া করে জানাবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** অব্যবস্থার কথা আমি বলিনি, তবে নোটিস দিলে বিস্তারিত জানাতে পারি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন বিদ্যুৎ সংক্রান্ত ব্যাপারের অব্যবস্থায় একটা কোম্পানি এখান থেকে চলে গেছে। এখন আমার প্রশ্নটা হচ্ছে এই অব্যবস্থাটা কি সেটা জানাবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমি অব্যবস্থার কথা বলিনি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বারবার বলছেন যে, পশ্চিমবঙ্গ সরকার অবহিত নহেন। এখন আমার প্রশ্ন মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এটা অবগত নহেন না অবহিত নহেন, বোধ হয় অবহিত নহেন লেখা আছে এটা একটু ভাল করে বলবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** অবগত আর অবহিত এর মধ্যে একটু পার্থক্য হয়। অনেক পার্থক্য হয় না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে একটা সাধারণ নীতি আছে যে সংবাদপত্রে যে সমস্ত খবর প্রকাশিত হয় কোনও বিভাগ সম্বন্ধে, সেই বিভাগের মন্ত্রির সামনে দপ্তর সেই ঘটনাটি রেখে দেয়। এখন যতীন চক্রবর্তী মহাশয়, যুগান্তরের যে খবর পড়লেন সেটা কি আপনার চোখে পড়েনি বা আপনার কাছে কেউ দেয়নি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমি বলছি, যে বিভিন্ন কাগজের এই সংবাদ দেখিনি এবং আমার কাছে প্লেসড হয়নি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে তাহলে কি এটা বুঝব যে সংবাদ পত্রে যেটা বেরোয় মন্ত্রিমহাশয় তা গ্রাহ্য করেন না। এটা বলবেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনার এ প্রশ্ন হয় না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার ৪ নম্বরে যে ক্যামেরা ম্যানুফ্যাক্চারিং কোম্পানি জাপানিজ কোলাবোরেশন সে সম্পর্কে মন্ত্রিমহাশয় বললেন যে, ন্যাশানাল ইনস্ট্রুমেন্টস্ কোম্পানি এর সঙ্গে সে সম্পর্কে বিচার-বিবেচনা করে দেখেছেন। এখন আমার প্রশ্ন হচ্ছে যে, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন আমার এই খবর বা একথা কি সত্য যে কনট্রাক্টর নিয়োগ করা হয়েছিল, যন্ত্রপাতি তৈরি করা হয়েছিল। কিন্তু তা সত্বেও এই কারখানার কাজ চালু করার যে বন্দোবস্ত সেটা বন্ধ করে দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একথা কি সত্য?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** তা আমার জানা নেই। তবে এ পর্য্যন্ত জানি যে এই রকম একটা Camera Manufacturing Co. Japanese Collaboration হবার কথা চলছিল কিন্তু সেটা বোধ হয় এখন পরিত্যক্ত হয়েছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে বারবার যখন বলছেন উনি বেশি কিছু জানেন না তখন দয়া করে এ সম্বন্ধে খোঁজ করবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** নোটিস দিলে খোঁজ করব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এখন বলছি দয়া করে খোঁজ করবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** হ্যাঁ, খোঁজ করব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়কে আপনার অনুমতি নিয়ে জিজ্ঞাসা করছি এই যে সংবাদটি যুগান্তরে বেরিয়েছিল।

**মিঃ চেয়ারম্যন ঃ** যতীনবাবু, আপনি মশাই ট্রেজারি বেঞ্চের একজন লোক। আপনার চরিত্র হচ্ছে বর্ন অপোজিশনিস্ট। আপনি ভুলে যান যে আপনি গভর্নমেন্ট সাইড-এ আছেন।

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** আপনার অনুমতি না নিয়ে আমি দেব কি করে?

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি যেতেন মন্ত্রিমহাশয়ের কাছে। নিজে গিয়ে অনায়াসে জেনে নিতে পারতেন—তা না করে বারবার মন্ত্রীকে নাজেহাল করে লাভ হবে কি?

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** স্যার,আমার পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** দাঁড়ান, এতে তো আপনার সেম সাইড গোল হয়ে যাচ্ছে যে—?

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এখানে আমরা জনসাধারণের সেবক হিসাবে উপস্থিত হয়েছি, আপনি যদি বলেন ওদিকে আছেন বলে প্রশ্ন করতে পারবেন না তাহলে ব্যাপারটা একটু গোলমেলে লাগে কারণ আমরা জনসাধারণের সেবক যে কোন পক্ষ থেকেই আমরা প্রশ্ন করতে পারি উনি করলেও যা আমি করলেও তাই এজন্য রুলিং চাচ্ছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি তা বলিনি। আপনি যত ইচ্ছা করুন। ওনাকে বলছি কারণ উনি ট্রেজারি বেঞ্চ-এ আছেন। উনি মন্ত্রিমহাশয়ের সঙ্গে কথা বলতে পারেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** উনি প্রশ্নের মধ্য দিয়েও করতে পারেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি এটাই বলছি যে উনি সময় নষ্ট না করে যখন ট্রেজারি বেঞ্চে আছেন তখন ইজিলি অ্যাপ্রোচ করতে পারেন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আজকে এই যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ায় দেখছি যে, তাঁরা একটা পরিকল্পনা সহকারে যে কারখানাগুলি এখানে তৈরি হওয়ার কথা ছিল, কন্ট্রাকটর নিযুক্ত হয়েছিলো, সেগুলো পরিত্যাগ করছেন। সেইজন্য আমি এই প্রশ্নটা দিয়েছিলাম এবং আমি আশা করেছিলাম যে, যুক্তফ্রন্টের অধীনে যে শিল্প দপ্তর আছে, সেই শিল্প দপ্তর নিশ্চয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এই দিকে আকর্ষণ করবেন। এটা খুব দুঃখের কথা যে, শিল্প দপ্তর সেইভাবে কাজ করছে না।

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমি বলতে পারি যে, এই চার মাসে কোনও প্রজেক্ট পরিত্যাগ করেনি বা আমাদের হাত থেকে চলে যায় নি।

**Road bridge over Damodar river to connect Asansol Subdivision and Purulia district**

***33. Shri Dhirendra Nath Bhattacharya :** Will the Minister in-charge of the Public Works Department be pleased to stat whether it is in the contemplation of the Government to construc a road bridge over the Damodar river to connect Asansol sub division with the district of Purulia for industrial development o Purulia district ?

***33. Shri Hemanta Kumar Basu :** No, there is none a present.

**Infringement of the Copy Right Act**

***34. Shri Nirmalaya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Education Department aware that Dr. Bhabatosh Dutta, the then Director of Public Instruction. West Bengal moved the Chief Presidency Magistrate, Calcutta, complaining of an alleged infringement of the Copy Right Act in respect of the publication of the "Peacock English Primer" against a publisher who had printed it under the title "A complete key to the Peacock English Primer" ?

(a) If the answer to (a) be in the affirmative, will he be pleased to state—

(i) the name of the publisher against whom complaint was made

(ii) the number of copies whichwere seized by the police ; and

(iii) if the case had been disposed of and with what result ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

(a) Yes.

(b) (i) Shri Phani Bhusan Biswas alias P. Biswas (accused) of 11, Shyama Charan Dey Street & 50, Acharyya Prafulla Chandra Road, Calcutta.

(ii) 4811.

(iii) Yes. Accused Phani Bhusan Biswas was fined Rs. 500/- indefault three months' R.I. (the fine was paid by him).

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয় 'বি' এর উত্তরে শুধু নাম বললেন, কিন্তু পাবলিশার্স ফার্মের নাম বললেন না। মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক পাবলিশার্স ফার্মের নামটা বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** এই ভদ্রলোকের নামই আছে। আলাদাভাবে ফার্মের নাম এখানে নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন কবে এই কেসটা ডিসপোসড্ অফ হয়েছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** ৮-৬-৬৫ তারিখে জাজমেন্ট হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন, এর পরে এই ধরণের আর কিছু ঘটনা ঘটেছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ** না আমার জানা নেই। এই রকম কেস এডুকেশন ডিপার্টমেন্টে নেই।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এটা খুব আনন্দের বিষয় এবং আমরা খুব আনন্দিত যে শহিদ ক্ষুদিরামের উপযুক্ত স্মৃতি রক্ষার ব্যবস্থা যুক্ত ফ্রন্ট সরকার করেছেন। মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা আরও যাঁরা শহিদ হয়েছেন, যেমন আমাদের জেলার কথা বলছি মুর্শিদাবাদ শহরের নলিনী বাগচী, যাঁর জন্ম স্থান কাঞ্চনতলা তাঁর স্মৃতি রক্ষার ব্যবস্থা করবেন কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** এরকম স্পিচ দিলে হবে না, আপনি নোটিশ দিন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** আপনারা ক্ষুদিরামের ব্যবস্থা করছেন, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে স্বাধীনতা সংগ্রামে আরও যাঁরা শহিদ হয়েছেন তাঁদের স্মৃতি রক্ষার ব্যবস্থা দ্রুত করবেন কিনা?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** আমাদের জানালে ব্যবস্থা করব।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** আমি আমাদের জেলার নলিনী বাগচীর নাম জানাচ্ছি এবং আরও জানতে চাইছি অন্যান্য শহিদদের স্মৃতি রক্ষার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** বাংলাদেশে শহিদ কম হয়নি, কাজেই বিশেষ শহিদের নাম বললে আমরা দেখব।

**Preservation of house of martyr and National Hero Khudiram**

***35. Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether the Government is aware that a small one room building is still in existence near Siddheswari Kalu Temple at Habibpur in the town of Midnapore where martyr and national hero Khudiram used to reside ; and

(b) if so, whether the Government proposes to take over the building to preserve it adequately ?

**Shri Hemanta Kumar Basu :**

(a) Yes.

(b) Yes.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা খুব আনন্দের কথা যে, যুক্তফ্রন্ট সরকার এই বাড়িটার ব্যাপারে আগ্রহী হয়েছেন। এই বাড়িটা আমি নিজে দেখে এসেছি। তবে কবে নাগাদ হবে, সেটা যদি মন্ত্রী মহাশয় দয়া করে বলেন, তবে ভাল হয়।

শ্রী হেমন্ত কুমার বসু ঃ এই বিষয়ে আমি ফাইল থেকে পড়ে দিচ্ছি।

On 4.12.63 Saheed Khudiram Memorial Committee of Keranitola, Midnapore, submitted a proposal to the then Chief Minister of West Bengal for preservation of the birth place of the martyr in a befitting mannei. The matter was first considered in the Education Department. As the Education Department were not interested to acquire the premises for any educational purpose, the State Directorate of Archaeology was consulted to examine the feasibility of the scheme under the provisions of the West Bengal Preservation of Historical Monuments and Objects and Exevitions of Archaeological Sites Act, 1957. With the recommendation of the Director of Archaeology this Department have at present under consideration the following measures for perpetuating the memory of Saheed Khudiram :—

(i) To take over the old dilapidated structure where the martyr is said to have been born for preservation by the Government;

(2) To erect an obelisk made with red sand and stone at the centre of the vacant plot of land; and,

(3) to acquire the entire vacant plot of land measuring about 1 bigha for conversion into a children's part.

[3-40 — 3-50 p.m.]

Director of Archaeology has been advised to persuade the present owners of the land (involved in the proposal) to donate it for the sacred purpose. Instructions have also been issued to the Collector of Midnapore to report present valuation of the land. Simultaneously, the Executive Engineer, Midnapore Division, has been advised to report probable cost of (a) initial repairs to the

dilapidated structure, (b) construction of an obelisk, (c) conversion of the vacant land into a children's park. Necessary reports are being awaited.

**Employees of Government-sponsored Libraries**

***36. Shri Dhirendra Nath Bhattacharya :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Government have any scheme for making any improvement in the terms and conditions of services including the scales of pay of employees under the West Bengal Government-sponsored Libraries ; and

(b) whether any such employee has been appointed on a permanent basis ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

(a) The question of revision of the scales of pay of the employees of the Government Sponsored Libraries is under consideration of Government.

(b) The employees of the Government Sponsored Libraries are employed by the authorities of such libraries. The question of making such employees permanent rests with them.

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রন্থাগারের কর্মিদের বেতনের হার কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** সেটা এখনই জানাতে পারছি না।

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** গ্রন্থাগারের কর্মিদের জন্য যেটা ডিয়ার্নেস অ্যালাউন্স অ্যানাউন্স করেছেন সেটা তাঁরা মে মাসে পাবেন কিনা? এই দুর্দিনে এবং দুর্ভিক্ষের দিনে তাঁদের অসুবিধা হচ্ছে কাজেই তাঁদের কথা চিন্তা করা দরকার।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা বিবেচনা করা হচ্ছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় বললেন তাঁদের বেতনের হার জানেন না। আমি তাঁর অবগতির জন্য জানাচ্ছি গ্রন্থাগারের যাঁরা সাধারণ কর্মী তাঁদের বেতনের হার ৮০ থেকে ১০০ টাকা এবং লাইব্রেরিয়ানের বেতনের হার ২১০ থেকে ৪৫০ টাকা। এই প্রসঙ্গে আপনি আমাকে বলতে পারবেন কি, এই বেতনের হার কবে থেকে প্রবর্তিত হয়েছে এবং এটা প্রবর্তিত হবার পর লাইব্রেরি যেদিন থেকে হয়েছে সরকারের স্পনসর্ড স্কিম অনুযায়ী তার মধ্যে এঁদের বেতনের হার পরিবর্তন হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ১/৪/৬১ তারিখের আগে পর্যন্ত এই সব স্পনসর্ড লাইব্রেরির কর্মিরা ফিক্সড রেটে বেতন পাচ্ছিলেন, ১/৪/৬১ তারিখ থেকে নতুন পে-স্কেল শুরু করা হয়।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** ১/৪/৬১ তারিখ থেকে এই ১৯৬৭ সালের মধ্যে স্কেলের কোনও পরিবর্তন হয়েছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** না, পরিবর্তন হয়নি। যদিও পরিবর্তন করা উচিত বলে বিবেচনা করা হচ্ছে। কারণ এখানে দেখা যাচ্ছে এই সব স্পনসর্ড লাইব্রেরির কর্মীদের কাউকে কাউকে মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের সমতুল্য বলে বিবেচনা করা হচ্ছিল। মাধ্যমিক শিক্ষক এবং প্রাথমিক শিক্ষকদের বেতন হারে ইতিমধ্যেই উন্নতিবিধান করা হয়েছে কিন্তু এদের বেলায় সেটা করা হয়নি। এটা এখন বিবেচনা করা হচ্ছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, বিবেচনা করা হচ্ছে। আমার প্রশ্ন হল পশ্চিমবাংলায় গ্রন্থাগারের কর্মীদের সংখ্যা কত জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** সংখ্যা কত বলতে পারবো না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় সংখ্যা কত বলতে পারলেন না, কেবল বললেন বিবেচনা করা হচ্ছে। আমার প্রশ্ন হল, একজন প্রাইমারি টিচার, সে স্কুল ফাইন্যাল পাশ হোক বা হায়ার সেকেন্ডারি পাশ হোক, তাঁর প্রারম্ভিক বেতন ১১৫ টাকা। এখানে অর্থাৎ গ্রন্থাগার সমূহে ম্যাট্রিক বা ইনটারমিডিয়েট পাশ অনেক কর্মী আছেন, তাঁরা এখনও ৮০ টাকায় পড়ে আছেন। আপনারা যখন বলছেন বিবেচনা করছেন তখন অন্তত পক্ষে ম্যাট্রিক, হায়ার সেকেন্ডারি বা

ইনটারমিডিয়েট পাশ প্রাথমিক শিক্ষকদের প্রারম্ভিক বেতন যে ১১৫ টাকা সেই অনুযায়ী এঁদেরও করবার কথা বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** আমি সেটাই বলছি, আমরা এটাই বিবেচনা করছি।

## CALLING ATTENTION (Notice)

**Mr. Chairman :** I have received four notices of Calling Attention of which I have selected three. The first one is from *Shri Nirmalya Bagchi, on the subject of appointment of Mr.* Raghavachari as the Chairman of the D.V.C. Mr. Bagchi will please read his motion.

**Shri Nirmalya Bagchi :** Mr. Chairman Sir, as reported in the Statesman of 1.7.1967, it is a matter of great concern that the Centre has foisted Mr. Raghavachari, former Chief Secretary/and Chief Adviser to the Government of Kerala, upon the Damodar Valley Corporation as its Chairman, in the teeth of the opposition of the West Bengal Government. The Minister concerned is requested to make a statement giving in particular the name suggested by the State Government and the reaction of the Centre to the proposed name.

**Shri Biswanath Mukherjee :** The answer will be given tomorrow.

[3-50 — 4-00 p.m.]

**Mr. Chairman :** The Calling Attention notice regarding Disturbances in the University Institute Hall—by Shri Nirmal Chandra Bhattacharya.

## POINT OF ORDER

### (On the admisibility of the Calling Attention of Shri Nirmal Chandra Bhattacharyya)

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** অন এ পয়েন্ট অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয় কলিং অ্যাটেনশন দিতে হয় রিসেন্ট অকারেন্স এবং পাবলিক ইমপরটেন্স—আপনি জানেন যে দুদিন আগের যে ঘটনা আমাদের হাউসে চলছে, সুতরাং এই কলিং অ্যাটেনশন যদি দেবার ছিল তাহলে গত কাল এটা হওয়া উচিত ছিল।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমাদের হাউসে এ সম্বন্ধে যদি কোনও ডিসকাশন হত তাহলে হত না। আমাদের হাউসে কোনও দিন মেনশন হয়নি কাজেই এটা অ্যাকসেপ্ট করব। এটা রুলসে আছে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এখন যদি বলেন হাউসে হি রেফার্ড টু দি ইনসিডেন্ট—রেবতী রমন মান্না মহাশয় তিনি তার বক্তৃতায় এ কথা বলেছেন। আপনি স্যার রেকর্ডে দেখুন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আচ্ছা, আমি রেকর্ড দেখব যদি থাকে তাহলে আপনার কথা হবে।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অব অর্ডার তোলা হয়েছে উনি বলছেন কেন? দিস্ ম্যাটার ওয়াজ রেফার্ড টু ইন দিস্ হাউস বাই শ্রী রেবতী রমন মান্না।

**Shri Satya Priya Roy :** So, Once the matter has been before the House, it cannot be raised by another member.

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি কাল সে সময়ে ছিলাম না। যদি রেবতী মান্না মহাশয় মেনশন করে থাকেন তবে এর ইমপরটেন্স আজ আর নেই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মেনশন করলেই হবে তা নয়, যে কোনও জিনিষ যে কেউ মেনশন করতে পারে। আপনি রুলে ১৭০-তে দেখুন অ্যাডমিটেড হতে পারে কি না?

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আপনি এই মাত্র বললেন যদি হাউসে ডিসকাসড হয়—উনি গতকাল দেন কী কেন? গতকাল দিতে পারতেন তো।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** গতকালই নোটিস দেওয়া ছিল, ইন হিজ ডিসক্রিয়েশন, উনি এটা আজকে দিয়েছেন।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** গতকাল যদি অ্যাডমিটেড না হয়ে থাকে এবং গতকাল হাউসে এ ব্যাপার ডিসকাশন হয়ে থাকে, তাহলে আজকে অ্যাডমিটেড হতে পারে না।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি হাউস ইজ অলরেডি ইন পজেশন অব দি ম্যাটার এবং দি ম্যাটার ওয়াজ রেফার্ড টু বাই মিঃ রেবতী মান্না দি মিনিস্টার হ্যাজ সেইড দ্যাট হি উড রিপলাই টু দ্যাট, সো, দি ম্যাটার ক্যাননট বি রেইজড অ্যাগেইন এটা আসতে পারে না, এতে খালি সময় নষ্ট হবে। দ্যাট উইল বি মেয়র ওয়াস্ট অব টাইম।

## RULING FROM THE CHAIR

**Mr. Chairman :** All the questions are to draw the attention of Minister. "A member may, with the previous permission of the Chairman, call the attention of a minister to any matter of urgent Public importance and the minister may make a brief statement or ask for time to make a statement at a later hour or date."

**শ্রী রবীন্দ্রলাল সিনহা ঃ** এই দুটোর মধ্যে তফাত হচ্ছে এই রিফারেন্স-এ একটা ম্যাটার বক্তৃতার মধ্যে কেউ বলতে পারেন। সেটা মিনিস্টার জবাব দিতে পারেন আবার নাও পারেন। কিন্তু কলিং অ্যাটেনশন মোশনেতে মিনিস্টার হয় সেদিন জবাব দেবেন না হলে টাইম নিয়ে জবাব দেবেন। কিন্তু আমাদের রুল অনুযায়ী যদি কলিং অ্যাটেনশন অ্যাডমিট করেন তা হলে মিনিস্টারের জবাব দিতেই হবে। হয় সেদিন না হয় অন্য দিন। আর refer হলেই যে হাউসে কলিং অ্যাটেনশন হবে না এমন কোনও রুল দেখাতে পারবেন না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** স্যার আমার বক্তব্য শুনুন—

**মিঃ চেয়ারম্যান ঃ** রুলে নাই।

**শ্রী রবীন্দ্রলাল সিনহা ঃ** কিসে আছে, মিনিস্টারের জবাব দিতে হবে। কলিং অ্যাটেনশনের সঙ্গে রেফারেন্সে—অর্ডিনারি রেফার করায় তফাৎ হচ্ছে এইখানে যে কলিং অ্যাটেনশন-এ মিনিস্টারকে জবাব দিতে হবে, সেই জবাবটি চাই। আমি জানিনা কি কলিং অ্যাটেনশন হয়েছে, যাই হোক, তবে কলিং অ্যাটেনশন আপনি অ্যাডমিট করবেন এবং এখানে মিনিস্টার জবাব দিতে বাধ্য হবেন। আপনি অ্যাডমিট করবেন এইজন্য যে মিনিস্টার এখানে জবাব দিতে বাধ্য হবেন।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আপনি যদি না জেনে অ্যাডমিট করে থাকেন, এখানে অন্য কোনও সদস্য আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে পারেন, সেই অ্যাডমিশন নট ইন অর্ডার বা দিস ইজ নট ইন অর্ডার। আপনি নিশ্চয় রিভাইজ করতে পারেন আপনার অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইসব কলিং অ্যাটেনশন দিতে গেলে যেসব ঘটনা সদ্য সদ্য হয়েছে, সেগুলোতেই দিতে হয়। এখানে কেউ যদি দিবা নিদ্রা যান এবং তার ফলে কলিং অ্যাটেনশন দিতে না পারেন, তাহলে তার পরের দিন দেবেন, এটা হতে পারে না।

**Shri Nirmal Chandra Bhattacharyya :** Sir, after having considered all aspects of the question you have admitted this and therefore I am entitled to place it before the Council. There is no rule under which a calling attention notice may be ruled out. Then again rule 170A stands by itself and you have admitted it under rule 170A. There is no limiting clause. If you once admit it, the member is entitled to place it before the Council. Therefore, it is perfectly in order.

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** আমার বৈধতার প্রশ্ন হচ্ছে, উনি যেটা বললেন আন্ডার রুল ১৭০-এ সেটা ঠিক আছে। কিন্তু কলিং অ্যাটেনশনের ব্যাপারে যেটা পরিস্কার রয়েছে, Once the matter is discussed. সেটা এখানে ফারদার রেইজড হতে পারে না। It can not come.

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আপনি রুলিং দিলেন যে, হাউসে যদি ডিসকাসড হয়ে থাকে, সেই সম্পর্কে কলিং অ্যাটেনশন আর দেওয়া যায় না। সুতরাং আপনার রুলিং আমরা মেনে নিচ্ছি।

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, after having considered everything, all the rules, you have admitted the calling attention motion under rule 170A. Nothing can be said after that. It cannot be challenged by anybody in the House after your admission. It has also been placed in the order paper.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আমার বক্তব্য হচ্ছে, গতকাল মাননীয় সদস্য শ্রী রেবতী রমণ মান্না এই বিষয় সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। সেটা একটা বক্তৃতার

মারফত করেছেন এবং বিরোধী দলের নেতা শ্রী রবীন্দ্রলাল সিনহা মহাশয় বলছেন, মন্ত্রিমহাশয় উত্তর দিতে পারেন, নাও পারেন। মন্ত্রিমহাশয় উত্তর দেবেন না তিনি এই অ্যানটিসিপেশন কি করে করছেন। আমরা বাজেটের উপর যে বক্তৃতা দিচ্ছি, আশা করব মন্ত্রিমহাশয়রা তার প্রত্যেকটির উত্তর দেবেন।

**শ্রী রবীন্দ্রলাল সিনহা ঃ** সেটায় মন্ত্রিমহাশয়দের বাধ্য করা যায় না। কিন্তু এটায় বাধ্য করা যায়।

**শ্রী রেবতী রমন মান্না ঃ** আমি সেদিন একটা নাম বলেছিলাম মাত্র। ডিসকাশন কিছু হয় নি। আজকে যদি এই কথা মেনে নেওয়া হয়, তাহলে গতদিনের রুলিংকে অস্বীকার করা হচ্ছে। সুতরাং ডিসকাশন কিছু হয়নি। আমি রেফার করেছিলাম, উল্লেখ করেছিলাম মাত্র।

## CALLING ATTENTION (Notice)

**মিঃ চেয়ারম্যান ঃ** নোটিশ উনি কালকে দিয়েছিলেন। উনি দেরিতে বলেছিলেন এবং তিনটে নেব বলে আজকে দিতে বলেছিলাম কাজেই এটাকে রেহাই করে নিন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** স্যার মে আই রিড ইট?

**মিঃ চেয়ারম্যান ঃ** ইয়েস রিড ইট।

[4-00 — 4-10 p.m.]

**Shri Nirmal Chandra Bhattacharya :** It is reported that political workers of the Communist Party (Marxist) mounted an attack on a public meeting held in connection with the observance of Anti-Peking day, shouted pro-Peking slogans and injured a number of political workers who were holding meeting at the University Institute Hall. Serious breach of the peace took place in the area. Hon'ble Shri Nishith Nath Kundu, Minister, Government of West Bengal, was an eye-witness of the serious incident and his presence at the meeting had no effect upon the miscreants.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** ১১ তারিখ দেব।

**Mr. Chairman :** Next one is, attack on the workers of the Burra-Dhemo Colliery area in Asansol—notice given by Shri Jatin Chakravorty.

**Shri Jatin Chakravorty :** Sir, in the Burra-Dhemo Colliery area in Asansol a peaceful demonstration of coal miners was attacked by the hoodlums of the employer yesterday, the 3rd instant, led by one Rambilash Ojha during which fire-arms were also used. This attack has resulted, according to the latest report this morning, আজ সকালে আমি পেয়েছি in the death of Shri Parash Nath Singh, a coal miner and serious gun-shot injuriesto 10 others including another miner, Shri Chengri Harijan, who has been twice operated upon last night and is on the verge of death.

In spite of repeated appeals to the Additional District Magistrate at Asansol and the Superintendent of Police and the Deputy Superintendent of Police, the police has refused to intervene and give protection to the coal miners against this unwarranted and brutal assault on the employers' hirelings.

The Minister is requested to make a full statement on the situation and whether there has been any undue influence on the local administration by the colliery owners preventing them from taking appropriate measures.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** ১২ তারিখে দেব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলিয়ারির ওনার হচ্ছে সুরজমল নাগরমল কোম্পানি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি বক্তৃতা দেবেন না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা গুরুতর ব্যাপার। জগদীশ পান্ডের লোক হচ্ছে রাম বিলাস ওঝা। আজকে সংবাদপত্রে বেরিয়েছে এস্. এস্. পি-র সঙ্গে লেফ্‌ট কমিউনিস্ট পার্টির ঝগড়া। জগদীশ পান্ডা মালিকের লোক। এঁরা অতুল্য ঘোষের লোক এবং এঁরা খবর দিচ্ছে যে, এস্. এস্. পি-র সঙ্গে লেফট কমিউনিস্ট পার্টির ঝগড়া।

(নয়েস্ অ্যান্ড ইন্টারপসন্স)

**মিঃ চেয়ারম্যান ঃ** মিঃ চক্রবর্ত্তী, উইল ইউ কাইন্ডলি টেক ইওর সিট?

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** স্যার, একদল লোক যেমন কৃষ্ণ দেখে ঠিক তেমনি এই কয়েকদিন ধরে দেখছি এখানে বাম কমিউনিস্ট, বাম কমিউনিস্ট বলে বলা হচ্ছে। কিন্তু আসল ব্যাপার হচ্ছে অতুল্য ঘোষের গুন্ডা এবং তাদের দালাল ওই কলিয়ারির মালিকরা সুপরিকল্পিতভাবে চক্রান্ত করছে এবং রাজনৈতিক গুন্ডাদের দিয়ে এইভাবে প্রোভোক করছে। ওঁরা কলিয়ারি এরিয়াতে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন তুলেছে, কিন্তু আসলে ওঁরাই সেখানে বন্দুক দিয়ে মারছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** মিঃ ভট্টাচার্য, প্লিজ টেক ইওর সিট। আপনি যখন কলিং অ্যাটেনশনের আনসারের উপর বক্তৃতা করছেন তখন আই হ্যাভ টু রিকোয়েস্ট দি মিনিষ্টার নট টু আনসার ইয়োর কোয়েশ্চেন।

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** আপনি যেটা বললেন নট টু আনসার ইয়োর কোয়েশ্চেন এর মানে কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** তার মানে কলিং অ্যাটেনশন সম্বন্ধে যখন জানেন তখন কেন বক্তৃতা করছে, আর উনিই বা কেন আনসার করবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** খবরের কাগজে যে সমস্ত খবর পড়েছি সেগুলি বিকৃত খবর। তাতে আছে যুক্তফ্রন্ট সরকারের শরিকদের মধ্যে ঝগড়া চলেছে, এস. এস. পি ও কমিউনিস্ট পার্টির মধ্যে ঝগড়া চলেছে, এগুলি প্রচার করা হচ্ছে।

**শ্রী রবীন্দ্রলাল সিনহা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, যতীনবাবু কিসের উপর বক্তৃতা করছেন সেটা আমি বুঝতে পারছি না। আমি জানি উনি চিরকাল অতুল্য বাবুকে ভয়ে দেখেছেন এখনও দেখছেন। আর একটা জিনিষ দেখছি গত কয়েকদিন ধরে, সেটা হল বামপন্থী আর তাদের প্রসাদ ভিক্ষা করে যারা নিজেদের অস্তিত্ব বজায় রাখে তারা আন্নার্ভড্।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা নিয়ে আলোচনা করবেন না। এটা শেষ করে দিন এখানেই।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** স্যার, উনি প্রসাদ ভিক্ষার কথা কি বলছেন সেটা আমরা বুঝতে পারলাম না। উনি এটা কেনই বা বলছেন সেটাও বুঝতে পারলাম না। যদি উনি আমাদের সে কথা বলেন, আমরাও সেকথা ওঁদের বলতে পারি।

## CALLING ATTENTION (STATEMENT)

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি আপনাদের কাছে অনুরোধ জানাচ্ছি এটা নিয়ে আর আলোচনা করবেন না। The attention of the Minister concerned was drawn previously by Shri Jatin Chakravorty on the subject of the news published in the weekly "Darpan", dated the 30th June, 1967, about the I.G. of Police. the Minister concerned will please make a statement.

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** মাননীয় সভাপাল মহাশয়, ইন্সপেকটার জেনারেল অব পুলিসের সহিত 'দৈনিক বসুমতী'র সম্পাদক শ্রী বিবেকানন্দ মুখোপাধ্যায়ের টেলিফোনে কথা বলার বিষয়ে গত ৩০.৬.৬৭ তারিখে সাপ্তাহিক 'দর্পন' পত্রিকায় প্রকাশিত সংবাদ প্রসঙ্গে শ্রী যতীন চক্রবর্তী মহাশয়ের দৃষ্টি আকর্ষণকারী নোটিশের উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতিটি দিতে চাই।

'দৈনিক বসুমতী'র একটা সম্পাদকীয় প্রবন্ধের প্রতি দৃষ্টি আকর্ষণ করিয়া পশ্চিমবঙ্গ পুলিস অ্যাসোসিয়েশন-এর সাধারণ সম্পাদক শ্রী সুবোধ দত্ত ইন্সপেক্টর জেনারেল অব পুলিস-এর সহিত সাক্ষাৎ করিয়া বলেন যে এ সম্পাদকীয় প্রবন্ধে পশ্চিমবঙ্গ পুলিস অ্যাসোসিয়েশনের সদস্যদের প্রতি অবিচার করা হইয়াছে এবং ইহার দরুন তাহারা মর্মাহত হইয়াছেন। সুতরাং তাহারা এ' পত্রিকার সম্পাদকের সহিত সাক্ষাৎ করিয়া তাহাদের পক্ষের বক্তব্যও এ' পত্রিকা সম্পাদককে জানাইতে চান। ইন্সপেক্টর জেনারেল এই প্রস্তাবে রাজী হন এবং শ্রী বিবেকানন্দ মুখোপাধ্যায়কে টেলিফোন করিয়া পুলিশ অ্যাসোসিয়েশনের সম্পাদকের সহিত সাক্ষাৎ করিয়া তাহাদের বক্তব্য শুনিবার জন্য অনুরোধ জানান এবং সময় নির্দিষ্ট করিয়া দেন। পুলিশ অ্যাসোসিয়েশনের সহিত শ্রী বিবেকানন্দ মুখোপাধ্যায়ের আলোচনার ফলাফল সম্বন্ধে আই. জি আর কিছু জানেন না।

আমি যে সংবাদ পেয়েছি তাহাতে আই. জি. পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে কিছু লিখিবার জন্য বিবেকানন্দ মুখোপাধ্যায়কে কোনও অনুরোধ করেন নাই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি আমার কলিং অ্যাটেনশন সম্বন্ধে দুটি ক্লারিফিকেশন দিতে চাই। আপনি আমাদের সেটা সব সময় দিয়েছেন। আমি কলিং অ্যাটেনশনে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি অনুরোধ জানাই....

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** কলিং অ্যাটেনশনের উপর মাননীয় সভাপাল মহাশয়, আলোচনা কি চলতে পারে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি আলোচনা করছি না। আমি কলিং অ্যাটেনশনের মধ্যে দিয়ে দুটি জিনিষ জানতে চেয়েছিলাম।

[4-10 — 4-20 p.m.]

## CALLING ATTENTION (Notice)

**Mr. Chairman :** Clearly answered. Now the calling attention motion regarding serious clash between different groups of people in front of Deshhitaishi office—attention drawn by Shri Nirmal Bhattacharya.

**Shri Biswanath Mukherjee :** The reply will be given on 12th.

## GENERAL DISCUSSION ON THE BUDGET

**ড: চারুচন্দ্র সান্যাল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, ১৯৬৭-৬৮ সালের ফাইনাল ডিমান্ড ফর গ্রান্ট এই উপলক্ষে আমাদের অর্থমন্ত্রী মহাশয় ১৮ কোটি টাকা ঘাটতি বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেছেন। মোট ঘাটতি হচ্ছে ৩৬ কোটি টাকার কাছাকাছি। কিন্তু প্রারম্ভিক তহবিলে কিছু ছিল তার ফলে এই নেট ঘাটতি অনেকটা কমে গেছে। আর এই ১৮ কোটি টাকার যে ঘাটতি পড়ে গেল এর ভিতরে ১১।। কোটি টাকা শিক্ষক ও অন্যান্য কর্মচারীদের দুর্মূল্যভাতা বৃদ্ধি করার জন্য খরচ হয়েছে। সরকারি কর্মচারীদের আরো ৫ কোটি টাকা নানা বিষয়ে ভাতা দেওয়া হবে বলে ঠিক হয়েছে। কিন্তু মাষ্টার মশায়রা মোটে ৪ কোটি টাকার ভাগ পাবেন। দেখতে পাচ্ছি যে রকম দুর্দিন তাতে দুর্মূল্যভাতা খুব ভাল হয়েছে। কিন্তু এই ৪ লাখ লোকের ভাতা বাড়ানোর জন্য ৪ কোটি লোকের উপর ব্যায়ের বোঝা চাপছে মাথা পিছু প্রায় ৪ টাকা। এই টাকাটা ট্যাক্স বাবদ হতে পারে, ঋন বাবদ হতে পারে, কি ভাবে প্রত্যেক লোকের ঘাড়ে অর্থাৎ এই ৪ কোটি লোকের ঘাড়ে ৪ টাকা করে ট্যাক্স চেপে যাবে এই ৪ লক্ষ লোককে দুর্মূল্যভাতা দেবার জন্য। এখন এই প্রশ্ন উঠতে পারে যে এই ৪ কোটি লোকের ভিতর ৩।। কোটি লোক অতি দরিদ্র। এই ৩।। কোটি দরিদ্র লোক মাত্র ৪ লাখ লোককে বাঁচিয়ে রাখার জন্য অথবা তাদের একটু আরামে রাখার জন্য এই ট্যাক্স দেবে কেন? এই প্রশ্ন তাঁদের আসতে পারে। এই ৩।। কোটি লোক অতি দরিদ্র। এসব কাণ্ড দেখে মনে হচ্ছে আমরা একটা পেটি বুর্জোয়া সরকারের অধীনে এসে পড়েছি। আজ মধ্যবিত্ত সমাজকে

২টো টাকা বেশি দেবার জন্য সারা দেশের লোকের উপর ট্যাক্স বসাতে কোনও রকম দিধা করেনি। যদিও বাজেটের ভিতরে অনেক ফালতু আইটেম রয়েছে সেগুলি ছেঁটে দিয়ে যদি বাজেটটা সমান করতে পারতেন, যদি দেনাটা এই ৪ কোটি লোকের ঘাড়ে না চাপত তাহলে আমি সবচেয়ে খুশি হতাম।

কিন্তু যতই দোষ থাকুক যে দুর্দিন পড়েছে, তাতে মাইনে বা দুর্মূল্যভাতা বাড়ানোয় আমার ব্যক্তিগত কোন আপত্তি নেই। কিন্তু দুঃখের বিষয় এই ভাতাও বাড়ছে, সঙ্গে সঙ্গে দুর্দিনও বাড়ছে এবং সঙ্গে সঙ্গে জিনিষের দামও বাড়ছে। কারণ এটা বাড়তে বাধ্য। সবার উপর ট্যাক্স করে সামান্য কয়েকটা লোককে যদি বেশি টাকা দিতে হয়, তাহলে এদের ঘাড়ে আরও চাপ এসে পড়ে। এতে হবে কি? দুর্মূল্য ভাতা বাড়বে, দুর্দিনও বাড়বে এবং বাড়তে বাড়তে এক জায়গায় এসে কুপোকাত হয়ে যাবে। এটা ভেবে দেখবার সময় এসেছে। ট্যাক্স বসাবার কথা শ্রী নির্মল বসু মহাশয় বলেছেন, যদি কিছু না মনে করেন তাহলে বলি, প্রাইভেট টিউশনির উপর ট্যাক্স বসিয়ে দিন। মাষ্টার মশাই-এর সবাই-এর উপরে বসিয়ে দিন।

এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাশ হয়ে গিয়েছে অনেকদিন হল। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অনেকটা রাশিয়ার জারের সময় যে ইমানসিপেশন অ্যাক্ট ছিল ১৮৬৫ সনে প্রায় সেই রকম। কিন্তু সে সময় এই আইনটি পাশ করে যারা জমিদারি, জোতদার, তাদের ডিবেঞ্চার দিয়ে দেওয়া হয় তিরিশ বছরের মেয়াদে। সেই টাকাটা দিয়ে তার ইনডাসট্রি গড়ে তোলে কিংবা ব্যবসা শুরু করে। সেইজন্য বলে, industrial revolution of Russia followed the Emancipation Act. কিন্তু আমাদের করলেন কি? একটু একটু করে টাকা দিতে আরম্ভ করলেন। যা টাকা পাচ্ছে, তাতে খেয়ে ফুরিয়ে যাচ্ছে। এর ফলে এরা একটা ব্যবসা খুলতে পারল না, বড় বড় শিল্প খুলতে পারল না। এখন না খেয়ে মরে যাচ্ছে। এখন বাঁচাবার উপায় কি? এদের এই অবস্থা হয়েছে। এরা এখন নানা রকম চেষ্টা করছে বাঁচবার জন্য। এদের এই যে বাঁচবার চেষ্টা এটা আমরা খুব অন্যায় বলে মনে করি। এদের এই অবস্থা আমাদের তৈয়ারি। আমাদের অকর্মণ্যতার ফল। কিন্তু এর ফল ভাল হয় নি। সত্যিকার যারা ভূমিহীন কৃষক তারা জমি পায় নি। এর একটু নিট ফল দেখা গিয়েছে, নকশালবাড়িতে। গায়ের জোরে তারা চেষ্টা করেছে। সরকারের উপর নির্ভর করে পাওয়া যাচ্ছে না, অতএব গায়ের জোরে জমি অধিকার করার একটা প্রবণতা দেখা গেল। এই প্রবণতা ভালভাবে শুরু হয়েছিল। কিন্তু এর ভেতরে

অনেক চোর, ডাকাত জুটে গেল। এর ফলে সৎভাবে, সৎবুদ্ধি নিয়ে যে কাজটা শুরু হয়েছিল, সেটা নষ্ট হয়ে গেল। তার ফলে মনে হয় এদিকে দেশের কোনও সরকার নেই। সরকার লোপ পেয়েছে। আমি সেখানে গিয়েছিলাম। যদি সুযোগ হয়, আমি যা দেখেছি তা বলব। এখানে একটা অসুবিধা হয়ে গেল। নেপাল আর পাকিস্থানের ভেতরে এক জায়গায় এইটা এমন হিংস্র হওয়ায় সকলের মনে একটা সন্দেহ হয়েছে এবং মন্ত্রিমহাশয় যাঁরা দেখতে গিয়েছিলেন, তাঁরাও নিঃশঙ্ক হয়ে ফেরেন নি। তাঁদের মনেও একটা ধাক্কা লেগেছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার ধৈর্য্য অনেক দেখিয়েছেন। বোধ হয়, তাঁরা মনে করেছিলেন, বেশি পুলিস অ্যাকশন করলে অনেক লোক মারা যাবে। তাদের ধমক দিয়ে, বুঝিয়ে যতটা সম্ভব করা যায় তাই চেয়েছিলেন। কিন্তু বেশি যদি ধৈর্য্য ধরা যায়, তাহলে সাধারণ লোকে মনে করবে, এর ভেতরে সরকারের কিছু সায় আছে। আমি সেইজন্য মনে করছি, সরকারের এখন বিবেচনা করবার সময়। আজকে শেষ দিন, কালকে বোঝা যাবে আমাদের সরকার এই বিষয়ে কি মনোভাব নেবেন, কি কার্য্যক্রম নেবেন।

[4-20 — 4-30 p.m.]

একটা জিনিস হয়েছে জমি এবং জমির অধিকার। কিন্তু টাকা লুঠ হচ্ছে, গহনা লুঠ হচ্ছে, গরু, ছাগল এবং মুরগী লুঠ হচ্ছে এগুলি নিশ্চয়ই জমি নয়। জোর করে কমিউনিস্ট কার্ড দেওয়া হচ্ছে নচেত উচ্ছেদ করা হবে। এই কার্ডগুলি জমি নয়, মেয়েরা যে ধর্ষিতা হচ্ছে সেটাও জমি নয়। যে ভাল মনোভাব নিয়ে শুরু হয়েছিল সেটা যখন সম্পূর্ণভাবে নষ্ট হয়েছে তখন একে দমন করা এখনই দরকার। যদি শুধু জমি থাকত বা জমির উপর বিষয়টা থাকত তাহলে আমরা এত ঘোরতরভাবে আপত্তি করতাম না। সেচের জন্য ২ কোটির কিছু বেশি টাকা বরাদ্দ করা হয়েছে এটা খুব ভাল। ছোট সেচ বাবদও ৭৮ লক্ষ টকা দেওয়া হয়েছে। ইতিপূর্বে সেচের অধিকাংশ টাকা বন্যায় ভেসে গেছে। আশা করি, এই বাড়তি টাকা বিশ্বনাথবাবু সদ্ব্যবহার করবেন। চাষের জন্য আড়াই কোটির বেশি টাকা বরাদ্দ হয়েছে। চাষ চেয়ার, টেবিল এবং কাগজে না হয়ে যেন মাঠে হয়। এদিকে দৃষ্টি দেবেন নচেৎ পৃষ্ঠে যে ফল হয়েছে এবারেও সেই ফল হবে। কৃষকের হাতে জমি দিলেই শস্য বাড়ে তা নয়, তার সঙ্গে সঙ্গে আরও কিছু জিনিস সরবরাহ করা দরকার। বাজেটে এবারে খুঁজে দেখলাম বেশি কিছু ধরা হয়নি। ইংরেজ আমলে দেখেছি এবং আমার নিজেরও অভিজ্ঞতা আছে বর্ষাকালে কম্বল এবং শীতকালে ছাতা আসে। কৃষকদের

বেলায়ও একথা শুনেছি ধান বোনা শেষ হলে তখন বীচনের ধান আসে, যখন সারের প্রয়োজন নেই তখন গাদা গাদা সার এল। বিশ্বনাথবাবুকে বলব এরকম দুর্ভাগ্য যেন কৃষকদের না হয়। সময়মত সার, বীচনের ধান এবং টাকা যেন পৌঁছে। এই যে জোর করে জমি দখল শুরু হয়েছে এর ফলে জমি ছোটছোট ভাগে ভাগ হয়ে যাচ্ছে। যদি কোনওদিন বৈজ্ঞানিক চাষ করতে চান তাহলে কিন্তু মুশকিল হবে এবং তখন আবার এরকম গোলমাল হতে পারে। সাড়ে চার লক্ষ একর জমিতে তাই চুন (ওয়ান), তাইওয়ান (আট) প্রভৃতির বেশি ফলন করতে চান এবং খানিকটা শংকর ভুট্টা অর্থাৎ অ্যামেরিকান ভুট্টার চায বাড়াতে চেয়েছেন এবং উত্তরবঙ্গে আড়াই লক্ষ একর জমিতে আউস ধানের চায হবে বলছেন। কিন্তু বিশেষজ্ঞরা বলেন নূতন জায়গায় এলে ভাল ফসল হয় না। তাঁরা বলেন Biological clock is to be adjusted to local condition. No matter how good a crop variety is chosen, its performance in the field cannot be predicted or anticipated with any degree of certainty বায়োলজিকাল ক্লক হচ্ছে প্রত্যেক দেশে প্রত্যেক গাছের একটা সময় আছে যে সময় তাদের ফুল এবং ফল হয়। অন্য জায়গায় নিয়ে এলে তাদের সাধারন ভাব বদলে যায়। লোকে বলে ঘড়ির কাঁটা ঘুরে গেল। যতক্ষণ পর্যন্ত সেই জায়গার সঙ্গে তাদের পরিচয় না হয় ততক্ষণ পর্যন্ত ভাল ফুল বা ফল দেয় না। তাকে এঁরা বলেন বায়োলজিক্যাল ক্লক। যেমন একটা ঘড়ি নিয়ে দিল্লি চলে গেলাম, দিল্লিতে একসময় সন্ধ্যা লাগে, একসময় সকাল হয়, আমাদের ঘড়ির সঙ্গে হিসাব করলে খাপ খাবে না। দিল্লির ঘড়ির সঙ্গে আমাদের ঘড়ি খাপ খাবে না, তাকে অ্যাডজাস্ট করে নিতে হবে। ঠিক তেমনি প্রত্যেক গাছের বেলায় বা ফলন্ত গাছের বেলায় এরকম অ্যাডজাস্ট করে নিতে হবে। প্রত্যেক গাছের ভেতরে একটা ঘড়ি আছে, সেখানকার অবস্থা অনুসারে ঘড়ির কাঁটা ঘুরিয়ে দিতে না পারলে অর্থাৎ ঠিক করে দিতে না পারলে ঠিক ভাবে চলবে না। ভালো ফল হবে না। তাই মনে হয় এই সব গাছের তদ্বির একটু বেশি করতে হবে। প্রথম বছরেই যে ভালো ফল পাবেন এটা আশা করবেন না। হয়ত ২/৩ বছর বাদে ভালো ফল পাবেন। ডুয়ার্সের তাইচুং-এর আবাদ আমি নিজে দেখে এসেছি। সেখানে প্রথম বছর হয়নি, দ্বিতীয় বছর প্রথম বার ফলন হয়েছে বিঘা প্রতি ৪৫ মন, দ্বিতীয়বার বিঘা প্রতি ৩০ মন, তৃতীয় বারের ক্রপ দেখে এসেছি ফল জানতে পারিনি। কাজেই এটা হয় ভালোই। তবে ধান খুব বেশি হতে পারে কিন্তু সেই ধান সেখানকার লোক খেতে পারবে কিনা বা হজম করতে পারবে

কিনা এটাও একটা বায়োলজিক্যাল ক্লক। সেটা অ্যাডজাস্ট করা দরকার। উত্তর বাংলায় আমরা ছোটবেলায় দেখেছি সেখানে যাঁরা মানসিক কাজ করতেন বা ভদ্রলোকেরা তাঁরা আউস ধান হজম করতে পারতেন না, এটা কৃষকরা খেত, বলতো এটা খেলে বেশি কাজ করা যায়। আমন ধানের চাল ভদ্রলোকের কাছে বিক্রি করা হত। কিন্তু এখন যত রকমের চাল বাজারে আসছে সবই খেতে হচ্ছে, কাজেই আমাদের বায়োলজিক্যাল ক্লক প্রায় অ্যাডজাস্ট হয়ে গিয়েছে। আমি সেইজন্যই বলছি, আপনারা যে আশা করেছেন ৪৭ লক্ষ টন চাল এক বছরে ৬০ লক্ষ টন হবে এটা সব সময় বলা যায় না। কারণ এর পেছনে বন্যা আছে খরা আছে। আর মাত্র ২০ লক্ষ একরে সেচের ব্যবস্থা করে খুব বেশি দূর এগুবে বলে আমার মনে হয় না। ১৩১৭টি নলকূপ যদি চালু করতে পারেন আর তার সঙ্গে সঙ্গে পুকুর থেকে যদি সেচের ব্যবস্থা করতে পারেন তাহলে হয়ত আরো খানিকটা সুবিধা হবে। খাদ্য সংগ্রহের বিষয় ওয়েস্ট বেঙ্গল বা পশ্চিমবঙ্গ পত্রিকায় যেসব খবর বেরোয় আমি সেগুলি খুব ভালোভাবে পড়ি। তাতে কিছুদিনের ভেতরে দেখা যাচ্ছে যত চাল পাবেন বলে মন্ত্রীরা আশা করেছিলেন সেই চাল পেলে আজকে চালের দাম ৮০ টাকা থেকে ১২০ টাকায় উঠত না। যতটা ভরসা করেছিলেন বা লোকে যতটা ধান চাল দেবে বলে প্রতিজ্ঞা করেছিল ততটা দেয়নি বা আদায় হয়নি। তাই এসব দেখে যাকে আপনারা বহু নিন্দা করেছেন সেই ডি. আই. আর সেটাই দুর্ভাগ্যবশত আপনাদের চালু করতে হল। তা ছাড়া যে লেভির কথা বলবার সময় আপনারা অনেক গালাগালি দিয়েছেন সেই লেভিই আবার আপনাদের নিতে হল। যে গ্রেপ্তার করা নিয়ে আপনারা শোরগোল তুলেছিলেন সেই গ্রেপ্তার আপনাদের করতে হল। কাজেই আজেকে আপনারা আমার মনে হয় এটুকু বুঝতে পেরেছেন যে সত্যিকারের কাজে পড়লে অনেক সময় অনেক কাজ করতে হয় যেটা বাইরে থেকে অন্যায় বলে মনে হয়। তারপর ধান চালের দাম বেঁধে দিয়েছেন। কিন্তু এই বাঁধা দাম চালু করতে পারছেন না। বাজারে বাঁধা দামে চাল বিক্রি হচ্ছে না। এ অক্ষমতা বেশিদিন থাকলে লোকে আর আপনাদের বিশ্বাস করবে না। তারপর আউস ধানের কথা একটু বলব। এবার বলছেন আউস ধান প্রচুর হবে।

[4-30 — 4-55 p.m.(including adjournment)]

আউস ধানের কথা একটু বলব। আউস ধান প্রচুর হবে। কিন্তু আমি বলছি উত্তরবাংলায় এবং কুচবিহারে এবারে অসময়ে বৃষ্টি হয়ে অনেক আউস ধানের গাছ

ডুবে গেছে, ধান হবে না। কাজেই গাছ দেখে যেটা বলেছেন বাস্তবে সেটা হবে না, হবে খড়। খড় দিয়ে তো গরুকে খাওয়ানো হয় তবে সেটাই আমাদের জন্য লেভি করা হোক, তা ছাড়া আর কোনও উপায় নেই। বিশেষজ্ঞের এই যে হিসাব এই হিসাব অনুযায়ী বলা হচ্ছে। কুচবিহার সুটিংএ এই বিশেষজ্ঞের রিপোর্টের জন্যই হয়েছে। সে রিপোর্ট আমি পড়েছি। পুলিস বাজেট একটা আছে, এটাকে একেবারে ছেটে দিতে পারেন। কারণ এখানে পুলিস নিষ্ক্রিয় হয়েছে, তার কাজ হচ্ছে আততায়িদের হাতে হত বা আহত হওয়া। মন্ত্রীরা নিজেরাই পুলিসের কাজ শুরু করেছেন। অতএব মন্ত্রিদের বেতনটা কিছু বৃদ্ধি করে দিয়ে পুলিশ বাজেট একেবারে তুলে দেওয়া হোক তাতে অনেক টাকা বেচে যাবে। উত্তরবাংলায় মেডিক্যাল কলেজ করা নিয়ে খুব ধুমধাম করে সভাটভা করা হল, অনেক মন্ত্রিরা এসেছিলেন এবং হৈ, চৈ করে গেলেন। কিন্তু বাজেটে এই বাবদ একটি পয়সাও কোথাও ধরা আছে দেখলাম না। এই একটা ব্ল্যাঙ্ক ফায়ার করে কি লাভ হল? আমাদের খামোখা দৌড় করালেন। আমি আপনার কাছে একটা অনুরোধ জানাব যে শিলিগুড়িতে বঙ্গীয় সাহিত্য পরিষদ-এর একটা শাখা আছে, সেটা অতি সুন্দর এবং সত্যিই খুব ভাল লেখাপড়া সেখানে হয়। সেখানে রাজনীতি নেই, দলাদলি নেই, সেখানে বহু পুরানো বই সংগ্রহ করা হয়েছে, হাতে লেখা পুঁথি সংগ্রহ করে এবং সেখানে রীতিমত গবেষণা করা হচ্ছে। আমি অনুরোধ জানাব যে সরকার থেকে কিছু অন্তত ২ হাজার টাকা সেখানে দেওয়া হয় বই কেনবার জন্য। গ্র্যান্ট নম্বর ১৮তে অনেক জায়গায় অনেক ভাল ভাল প্রতিষ্ঠানে টাকা দেওয়া হয়। আমি এই অনুরোধ জানাব যে এই প্রতিষ্ঠানকেও যেন অন্তত ২ হাজার টাকা দেওয়া হয়। এই টাকাটা যে সদ্ব্যয় হবে এই নিশ্চয়তা আমি দিতে পারি। কেন্দ্রের সাথে লড়াই করে যদি ২০ কোটি টাকা দান আদায় করতে পারেন তবে নিশ্চয়ই বাহবা দেব এবং অর্থমন্ত্রী কেন্দ্রের কাছ থেকে যদি এই টাকাটা টেনে বার করতে পারেন তাহলে আমরা এখান থেকে তাঁকে একটা খেতাব দেবার প্রস্তাব করতে পারি। সত্যিই আমরা প্রত্যেকবার দেখে এসেছি যে পশ্চিমবাংলার উপর অবিচার হয়েছে। ১৭ই জুনের ওয়েস্ট বেঙ্গল পত্রিকায় সোমনাথ বাবু বলেছেন যে সরকারি কর্মচারীদের সাথে বর্তমান সরকারের সম্পর্ক খুব মধুর হয়েছে। মধু সরবরাহ করলেই সবই মধুময় হয়। যতদিন এই মধু চালাতে পারবেন—তবে দেখবেন মধু খেয়ে তাঁরা যেন ঘুমিয়ে না পড়েন। কাজগুলি যেন তাড়াতাড়ি করেন। এখন শেষ সময়ে বলব চারিদিকে যে দুর্যোগ ঘনিয়ে এসেছে, যে গণদৈত্য ছাড়া পেয়েছে, এঁদের আয়ত্বে

রাখতে পারবেন বলে মনে হয় না, হয়ত আপনাদেরই গ্রাস করে ফেলবে। তাই ভয় হয়, এই বাজেট হিসাবে কাজ করার সুযোগ নাও পেতে পারেন। পশ্চিমবাংলাকে সবদিক দিয়ে দেউলিয়া করে যাবেন না, এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage House was adjourned for 20 minutes)

[4-55 — 5-05 p.m.]

**শ্রী রেজাউল করিম ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে এই বাজেট সম্বন্ধে কয়েকটি কথা বলবার জন্য আমি আপনার সামনে উপস্থিত হয়েছি। প্রায় ১৮ কোটি টাকার ঘাটতির মর্মান্তিক দুঃসংবাদ বহন করে যে বাজেট পশ্চিমবাংলায় উপস্থিত হয়েছে, তাকে অভিনন্দিত করার মতো কোনও কারণ নেই। বাজেট সম্বন্ধে বলতে গিয়ে ও পক্ষের কয়েকজন বন্ধু বলেছেন, এটা বৈপ্লবিক। বাস্তবিক যদি একথা বলে থাকেন, তাহলে বলব বিপ্লব সম্বন্ধে সুস্পষ্ট ধারণা ওঁদের নেই। ওঁরা যতই 'বিপ্লব', 'বিপ্লব' বলে চীৎকার করুন না কেন, ওঁদের বিপ্লব সম্বন্ধে সুস্পষ্ট ধারণা নেই। আমি একজন বিখ্যাত লেখকের লেখা থেকে উদ্ধৃত করছি, যিনি বিপ্লব সম্বন্ধে কি বুঝেছেন, তা থেকে বোঝা যাবে ঃ—'[Revolution will secure nothing but dust and aslus unless it digo deeper than mere grievances. These are not of the blood and spirit that transforms the world."

কেবল গ্রিভানসের কথা বলে, অসুবিধার কথা বলে, হৈ চৈ করলে, বাস পোড়ালে, ঘর পোড়ালে, কিংবা কোন মন্ত্রির ঘর পোড়ালে বিপ্লব হয় না। এইভাবে কাজ করে যদি কেউ মনে করেন আমরা বিপ্লব করছি, তাহলে বলব, ভুল, তাদের বিপ্লব সম্বন্ধে কোনও ধারণা নেই। এই যে বাজেট এনেছেন, এতে বিপ্লবের ধারণা ও বিপ্লবের এতটুকু ইঙ্গিত নেই, বিপ্লবের এতটুকু আভাষ নেই। পশ্চিমবাংলার বর্তমান অবস্থা কি? খরাক্লিষ্ট, দুর্দশাগ্রস্ত, দুর্ভিক্ষপীড়িত বাংলার মানুষের কাছে এই ঘাটতি বাজেট কোনও আশার বাণী বহন করতে পারে না। সে চেষ্টা ব্যর্থ হবে। সুতরাং এই বাজেটে উৎফুল্ল হবার, আশান্বিত হবার কোনও কারণ নেই। আমাদের এই যে মন্ত্রিমহাশয়রা কাজ করছেন, এঁদের মধ্যে দুটো সেনট্রিফোকাল ও সেন্ট্রিপেটাল শক্তি অ্যাকশন কাজ করছে। একটা কেন্দ্রাভিমুখি, আর একটা কেন্দ্র বিচ্যুত শক্তি

দুটো এমনভাবে কাজ করছে যে, তাদের ক্রিয়া প্রতিক্রিয়ার ফলে বাংলাদেশের সত্যিকার কোনও কাজ হবে বলে মনে করি না। এই বাজেটে অতিরিক্ত করের আভাষ পাওয়া যায়। এটা ঘাটতি বাজেট, সুতরাং কর বসাতে হবে। কিন্তু এই কর দরিদ্র জনসাধারণের ঘাড়ে চাপবে। কারণ সবাই জানেন যে, বড়লোক কর বহন করেন না। সরকার যে কর বসান সেটা শেষ পর্যন্ত দরিদ্র জনসাধারণের ঘাড়ে এসে পড়ে। অতএব কর বসানো মানে দরিদ্রকে সেই কর বহন করতে হবে। আর একটা কথা বলেছে কেন্দ্রের ঋণ পরিশোধ করবার প্রস্তাব আছে। কেন্দ্রের কাছে তাঁরা চতুর্থ পরিকল্পনার জন্য চেয়েছেন প্রায় ৭০ কোটি টাকা। কেন্দ্রের সঙ্গে ঝগড়া করব, কেন্দ্রীয় সরকারের পাওনা বন্ধ করব অথচ কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চাইব এই যদি সরকারের নীতি হয় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশি কিছু পাবেন না এবং উন্নয়ন পরিকল্পনা ব্যর্থ হবে। সেচমন্ত্রীকে আমি জানি তিনি খুব সৎ লোক এবং তাঁর প্রতি আমার বিশ্বাস আছে। আমি আশা করি তিনি প্রথমে সেচ ব্যবস্থার জন্য যেভাবে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেইভাবে কাজ করবেন। তবে বড় বড় সেচ পরিকল্পনার পরিবর্তে যদি ছোট ছোট সেচ পরিকল্পনা করেন তাহলে ফসল ভাল হবে। আমাদের পশ্চিমবাংলার রাঢ় অঞ্চলে যে সমস্ত পুষ্করিনি আছে সেগুলিকে সরকারি আয়ত্বে আনুন। ন্যাশনাল মেডিকেল কলেজকে যেমন এনেছেন সেই রকম করুন এবং এক একটা পুষ্করিনি বাবদ ১০/১১ একর জমি ধার্য করুন। এতে মাছের ব্যবস্থা থাকবে না, তবে যদি থাকে ভাল। এটা করলে দেখবেন এই সমস্ত ছোট ছোট সেচের দ্বারা পতিত জমি চাষ হবে। যেখানে পুকুর করা চলবে না সেখানে যদি বেশি করে টিউবওয়েল খোড়েন তাহলে বালি অঞ্চলেও ফসল হবে। তারপর হাসপাতাল। আমাদের দেশে হাসপাতালে অব্যবস্থা তখনও যা ছিল এখনও তা রয়েছে। হাসপাতাল সম্বন্ধে আমাদের দেশের লোকের একটা অভিযোগ আছে যে, এঁরা অনেক বড়বড় কথা বলেছেন কিন্তু এখনও হাসপাতালের অব্যবস্থা দূর হয়নি। বহরমপুরে যদি যান তাহলে দেখবেন ওই অবস্থা। পুরুলিয়া হাসপাতাল সম্বন্ধে আমার এক বন্ধু বলেছেন হাসপাতালের যা দুরবস্থা তাতে লোকেরা হাসপাতালে যেতে রাজি হয়না। স্বাধীনতার পর লোকেরা হাসপাতালে যেত এবং অনেক লোক আমার কাছে দরখাস্ত নিয়ে এসেছে রেকমেন্ড করে দেবার জন্য। কিন্তু এখন এতই অব্যবস্থা যে সেখানে কেউ যেতে চায়না। আমি আশা করি হাসপাতালগুলো ভালো করবেন। সেখানে ঔষধ থাকেনা এবং ডাক্তারদের হৃদয়হীনভাব রোগীদের প্রতি। এঁরা বৈপ্লবিক রাষ্ট্র করছেন কিন্তু রোগীদের প্রতি

যদি ডাক্তারদের ভালবাসা না জন্মায় তাহলে কি করে উপকার হবে। কাজেই আশা করি ডাক্তারদের মধ্যে এরকম একটা বৈপ্লবিকভাব, সেবার ভাব আনবেন। আমাদের উপ-মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যেকথা বলেছেন সেটা যদি কাজে পরিণত করতে পারেন তাহলে আমি তাঁকে অভিনন্দন জানাব। তাঁরা বলেছেন ভূমিহীন কৃষকদের ভূমি দেবেন, বড়বড় জোতদারের সংখ্যা কমাবেন এবং যাদের ঘরবাড়ি নেই তাদের গ্রামাঞ্চলে ছোটছোট ঘরবাড়ির ব্যবস্থা করে দেবেন। ভালকথা। কিন্তু এইভাবে সমস্ত ভূমিহীন কৃষকদের বা দরিদ্র গৃহহীন কৃষকদের সমস্যার সমাধান হবে না। আপনারা জানেন আমাদের দেশে বিনোভাভাবে ভূদান আন্দোলন করেছেন এবং সারা ভারতবর্ষে প্রচুর জমি বিনা খেসারতে তাঁকে দান করেছে। আমাদের বাম বিপ্লবী ভাইরা ভূদানের নিন্দা করেন। কিন্তু আমি মনে করি এই ভূদান আন্দোলন যদি তাঁরা গ্রহণ করেন তাহলে নকশালবাড়ির ঘটনা সৃষ্টি না করে তাঁরা ভূমিহীনদের ভূমির সমাধান করতে পারবেন।

[5-05 — 5-15 p.m.]

তাছাড়া আর একটা কথা, জমি পাবেন কোথায়? মধ্যবিত্তরা জমি এমন ভাবে ভাগ করে দিয়েছে যে তাদের জোর জুলুম করা ছাড়া তাদের কাছ থেকে জমি পাবার কোনও আশা নেই। আপনারা কেবল শুভ ইচ্ছাই যুগিয়েছেন যে গ্রামের কৃষকদের জমি দেব, কিন্তু বাস্তবিকই কি আপনারা সে জমি দিতে পারবেন? কারন দেবার মতো জমি তেমন কিছু নেই। মাননীয় সভাপাল মহাশয়, এই বাজেটে বিপ্লবের কিছু নেই। এর মধ্যে কেবল অতীতের কংগ্রেস সরকারের নিন্দা ও তার সঙ্গে ঝগড়া করার একটা প্রবৃত্তিই আছে। কারন আমরা দেখেছি ওঁরা বলেন অতীতে কংগ্রেস সরকার যা করেছেন সব ভুল। তারপর স্যার, আপনি একটু লক্ষ্য করে দেখলেই দেখতে পাবেন যে এঁরা এ পর্য্যন্ত নতুন কোনও পরিকল্পনা করতে পারেন নি। কংগ্রেস সরকারের পরিকল্পনা এবং কর্মপদ্ধতিকেই এঁরা গ্রহণ করেছেন। স্যার, এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ল। সেটা হচ্ছে কেন একটা লেখা সংশোধন করতে গিয়ে যদি দেখা যায় যে কোনও ভুল নেই, তখন বলা হয় যে 'টি' এর মাথা কাটা হয়নি আর 'আই' এর বিন্দু দেওয়া হয়নি, এটা দিলেই সব ঠিক হোত। ঠিক তেমনি এঁরা যে সব পরিকল্পনার কথা বলছেন কংগ্রেস সরকার তার সব পরিকল্পনার গোড়া আরম্ভ করেছিলেন। তার মধ্যে অনেকগুলি পরিকল্পনা সমাপ্ত করেছেন, অনেকগুলি অর্ধ সমাপ্ত, কিছু আরম্ভ হয়েছে, এঁরা সেই সব

পরিকল্পনায় এ' 'টি' এর মাথা কাটা আর 'আই'এর বিন্দু দেওয়া ছাড়া আর কিছু করতে পারবেন না। তাই আমার কথা হল কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস সরকারকে অজস্র গালাগালি না দিয়ে উদার চিত্তে এগুলি গ্রহণ করে সুষ্ঠুভাবে কার্যে রূপায়িত করুন, আমাদের পূর্ণ সহযোগিতা আপনারা পাবেন। স্যার, বিরোধিতা করবার জন্যই আমরা বিরোধিতা করি না, এটা আমাদের নীতি নয়, আমরা চাই পশ্চিমবঙ্গে ভালো ভাবে শাসন হোক সে যার হাত দিয়েই হোক না কেন। কিন্তু তা হচ্ছে না বলেই আমরা সেটা দেখিয়ে দিতে চাই। কাজেই আমরা আশা করব ওঁরা সুষ্ঠুভাবে কাজ করবেন এবং আমাদের সহযোগিতা নেবেন। তারপর স্যার, এ সরকারের প্রধান পুঁজি হচ্ছে অতীতের কংগ্রেস সরকারকে গালাগালি দেওয়া এবং বিরোধিতা করা, এ ছাড়া আর কোন পুঁজি তাঁদের নেই। একথায় বলা যায় কংগ্রেস সরকার সম্বন্ধে ওঁরা 'কু কথায় পঞ্চমুখ কণ্ঠ ভরা বিষ', তাঁরা কংগ্রেসের ভালো দেখতে পারেন না। ওঁরা আগে বলতেন যে যাঁদের খাদ্য দেবার ক্ষমতা নেই তাঁদের মন্ত্রী হবার কোনও অধিকার নেই। আজকে তাঁদের সে কথার পাল্টা জবাবও আমি দিতে পারি। আমাদের কংগ্রেস সরকারের আমলে যত লোক খাদ্য পীড়িত হয়েছিল এখন তার ১০ গুন ১৫ বা ১০০ গুন লোক খাদ্যের অভাবে প্রপীড়িত। খাদ্য ওঁরা দিতে পারছেন না, দেবার আশাও নেই। কাজেই স্যার, ওঁদের কথার সূত্র ধরেই আজকে আমি জিজ্ঞাসা করছি, যখন খাদ্য দিতে পারছেন না তখন কোন লজ্জায়, কোন আশায় বা কোন যুক্তিতে আশা করেন যে এখনও মন্ত্রিত্বে থাকবেন? মাননীয় সভাপাল মহাশয়, খাদ্যনীতি ওঁরা যা গ্রহন করেছেন সেটা আমি বার্কের ভাষায় বর্ণনা করব। আমেরিকায় ট্যাক্স পলিসি নিয়ে বার্ক যখন নিন্দা করছেন তখন বলেছিলেন, it is a preambulory tax policy without any revenue. আমিও বলব, আমাদের মন্ত্রী মণ্ডলী যে খাদ্যনীতি গ্রহণ করেছেন, ইট ইজ এ প্রিয়েম্বুলারি ফুড পলিসি উইদাউট এনি ফুড। দিস ক্যান নেভার গিভ ইও এনি অ্যামাউন্ট অব ফুড। বক্তৃতার শেষের দিকে মন্ত্রী মহাশয় যা বলেছেন তা বলার কোনও প্রয়োজন ছিল না। পরিকল্পনা ও তার ব্যর্থতা সম্বন্ধে বলতে গিয়ে তিনি কেন্দ্রীয় সরকারকে এবং আমাদের পরিকল্পনাকে অহরহ নিন্দা করে ছেড়ে দিয়েছেন। আমি প্রস্তাব করছি ভাষণের মধ্যে এই পরিকল্পনা ও তার ব্যর্থতা এই প্যারাটা একেবারে উঠিয়ে দেওয়া হোক। কারণ এর কোনও প্রয়োজন ছিল না। কেন্দ্রের সঙ্গে সহযোগিতার মনোভাব নিয়েই আমরা কাজ করতে চাই। আমরা মাদ্রাজ সরকারকে দেখেছি, সেখানে অকংগ্রেসি সরকার হলেও তাঁরা মোটামুটি কেন্দ্রের সঙ্গে সহযোগিতার

সঙ্গেই কাজ করছেন। স্যার, এই পরিকল্পনা সম্বন্ধে যে ভুল দেখিয়েছেন সে সম্পর্কে বলতে গিয়ে আমি একজন মনীষির কথা বলব। It is a nature of all greatness not to be exact and great work will always he attended with considerable evils. No vulgar precaution ought to be employed for the cure of the evils.

ইভিল কিছু কিছু হয়ে গেছে কাজ করতে গিয়ে কারন গ্রেট ওয়ার্ক হলে কিছু কিছু ইভিল থাকে। কোনও বড় কাজ করতে গেলে কিছু কিছু ইভিল এসে পড়ে, সবটাই এক্সজাক্ট হয় না তার জন্য ভালগার প্রিকশন নেওয়া চলে না। আমাদের মন্ত্রিমহাশয় যে সব প্রিকশনের কথা বলেছেন যে শাস্তি দেব, দন্ড দেব, মারপিট করব, দেখে নেব, ইনকোয়ারি করব, ধরব, জেলে পুরবো এ সব কথা তিনি বলেছেন। দিজ আর ভালগার প্রিকশন এবং এই ভালগার মেজারে এঁরা নিজেদের ভালগার মনের পরিচয় দিয়েছেন, এ ছাড়া আর কিছু নয়। সর্বশেষে এ কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার আমাদের মন্ত্রিমণ্ডলি সমস্ত পরিকল্পনার মধ্যে কি আছে? এতে আছে কেবল গালাগালি, নিন্দা এসব কোনও মহত মনের পরিচয় নয়, মহত মনের পরিচয় দেওয়াও নয়, ম্যাগনানিমাইটি অব হার্ট থাকা চাই। ম্যাগনানিমাইটি এবং লিটিল মাইন্ড গ্রেট এম্পায়ার, গ্রেট কান্ট্রি অ্যান্ড লিটিল মাইনড ডু নট গো ইল্ টুগেদার, আমাদের মন্ত্রিমণ্ডলি স্পষ্ট এই লিটিল মাইন্ডের পরিচয় দিয়েছেন। তাঁর ভাষণের মধ্যে তাঁর কথাবার্তার মধ্যে, তাঁর আচরণে লক্ষ্য করবেন স্পষ্ট এই লিটিল মাইন্ডের পরিচয় দিয়েছেন। কোনও জায়গায় ম্যাগনানিমাইটি ইন পলিটিকস নেই। ম্যাগনানিমাইটি ইন পলিটিক্স ইজ দি সিওরেস্ট উইজডম এবং গ্রেট কানট্রি, গ্রেট ওয়ার্ক অ্যান্ড লিটিল মাইন্ড ক্যান নট গো টুগেদার। একটা উদাহরণ দেব—এই যে জেলা পরিষদ, এই জেলা পরিষদের উপর রাগ বেশি কেন? যেহেতু গত নির্বাচনে তাঁরা জেলা পরিষদে অংশগ্রহন করেনি, বয়কট করেছেন এবং সে জন্য কংগ্রেস মেজরিটি হয়েছে। এর ফলে তাঁরা বলতে লেগেছেন যে অতিতের জেলাপরিষদকে ধ্বংস কর, যেখানে যেখানে গত নির্বাচনে বাধা পেয়েছে—২৪পরগনা, মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া এ সব জায়গায় প্রথমে তাঁরা হুকুম জারি করলেন সভাপতিদের বেতন দেব না ভালগার মাইন্ডের পরিচয় দিলে যে এই সব জেলাপরিষদ বন্ধ করে দেব। তারপর স্যার, আর একটা কান্ড করলেন কি না যে সমস্ত জেলা পরিষদ কংগ্রেসের হাতে আছে—জেলা পরিষদের চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান, অঞ্চল পরিষদের চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যানকে আইন অনুসারে কিছু কিছু মাইনে

দেওয়া হ'ত। কারন তাঁরা দিনের পর দিন যাবে সেখানে, কাজ করবে, আর আমরা এম. এল. এ'রা মাইনে পাচ্ছি কিছু কিছু যাই হোক, এঁদের মনে রিভেঞ্জ আছে, স্পিরিট সব রিভেঞ্জ, সে জন্য সঙ্গে সঙ্গে ২/১ মাসের মধ্যে আদেশ জারি হয়ে গেল যে সভাপতিদের সব মাইনে বন্ধ। এটা কি লিটিল মাইন্ডের পরিচয় নয়? তাই আমি তাঁদের একথা বলব, আমাদের মন্ত্রিমণ্ডলিকে একথা বলব যে এসব লিটিল মাইন্ডের পরিচয় দিয়ে গ্রেট ওয়ার্ক করতে পারা যায় না। কোনও কালে সম্ভব ছিল না যে কাজ তা নিয়ে নানা কারনে চালাকি করে আজ তাঁরা একটা রাজ্য শাসনভার হাতে নিয়েছেন। সুতরাং লিটিল মাইন্ডের পরিচয় দিয়ে কোনও বড় কাজ করতে পারবেন না, কখনও কাজের মধ্যে কোথাও বিরাটত্বের ছাপ দিতে পারবেন না। সর্বশেষ একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার, ল অ্যান্ড অর্ডার যে ভাবে ধ্বংস হচ্ছে এই মন্ত্রিমন্ডলির প্রভাবে, প্রশ্রয়ে, আনুকূল্যে, সহযোগিতায় এবং পৃষ্ঠপোষকতায় যার ফলে দেশে এমন একটা বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছে এবং হতে যাচ্ছে। এমন সময় আসবে তখন আর দেশকে রক্ষা করতে পারবেন না তখন বলবেন কি আফটার মি দি ডিল্যুজ এবং সেই ডিল্যুজ থেকে বাচবার জন্য আমি আপনার কাছে আকুল আহ্বান জানাচ্ছি। আমি একথা বলিনা যে আপনারা গদী ছেড়ে যান, আপনারা গদীতে থাকুন কিন্তু মহত মনের পরিচয় দেন, বড় মনের পরিচয় দেন, বিরাট কাজ করুন, সংগঠনমূলক কাজ করুন, কাজের মধ্যে দিয়ে দেশকে গড়ে তুলুন, তবেই হবে সত্যিকারের মহত রিভেঞ্জ নেওয়া। তা না হলে যে স্পিরিট অব রিভেঞ্জ সেই স্পিরিট অব রিভেঞ্জ-এ এই রকম দেশের মধ্যে মারমার, কাটকাট—এই যে ভাব এই ভাব থাকলে কোনও বড় কাজ করতে পারবেন না। আমি তাই বলি মহতভাব নিয়ে দৃঢ় ভাবে দেশকে গঠন করবেন, একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে খাদ্যমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন তার সমর্থনে আমার বক্তব্য রাখবার জন্য আমি দাঁড়িয়েছি। আজ ১৩ বছর এই বিধান পরিষদের সদস্য হিসাবে এবং অভিজ্ঞতার দিক থেকে আমি প্রথমে বলতে চাচ্ছি যে, বাজেটে যে টাকা মিস অ্যাপ্রোপিয়েশন হতে চলেছে—এই ১২ বছরের মধ্যে ওদিকে বসে বারবার বলতে হয়েছিল, বাজেটের টাকা সরকারের হাতে তুলে দেওয়া হয়েছিল খরচ করবার জন্য সে টাকা সরকার পক্ষ মিসঅ্যাপ্রোপ্রিয়েশন করেছে। এখন অন্তত আমাদের এইটুকু সান্তনা আছে যে বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছে সেই টাকা যে খাতে বরাদ্দ

করা হয়েছে সেই খাতে খরচ করা হবে। দেশের কল্যাণে সেই টাকা খরচ করা হবে এবং তার ভিতরে কোন রকম কারচুপি কিছু থাকবে না। উদার মনের কথা বলেছেন আমাদের রেজাউল করিম সাহেব। উনি নাকি বলেছেন যে এটা প্রতিশোধ মূলক ব্যবস্থা হয়েছে। এই যে ৪টি জেলা পরিষদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। তিনি কি জানেন না, জেনেও কি অন্যায়কে প্রশ্রয় দিতে চান? ওখানে নানা রকম দুর্নীতি বাসা বেঁধেছে। তাঁদের টাকা দেওয়া হয়েছিল কিন্তু সেই টাকা নিয়ে দুঃস্থ লোকেদের ত্রাণের কোনও চেষ্টা করা হয়নি।

[5-15 — 5-25 p.m.]

তা দিয়ে যারা সব বড় বড় রাঘব বোয়াল তারা সব আরও বড় হবার চেষ্টা করেছেন। তাদের প্রতি আজও যারা মায়া-মমতা দেখায়, যারা তাদের প্রতি উদার হতে বলে, তারা নিজেরা কোন স্তরে গিয়ে পৌঁছেছে, সেটা বিস্তার করা দরকার। এখানে ওপক্ষের সদস্যরা বাজেট আলোচনা করতে গিয়ে দেখছি, এক এক জন সদস্য এক এক কথা বলছেন। গতকাল এখানে বসে বসে শুনছিলাম, ওঁরা বলছিলেন, ৩৬ কোটি টাকা ঘাটতি রয়েছে, দেশের সর্বনাশ করে ফেলল যুক্তফ্রন্ট সরকার। আজকে যেসব সদস্য বলছেন, তাঁরা এ' ৩৬ কোটিকে কমিয়ে এনে ১৮ কোটি টাকায় দাঁড় করিয়েছেন। আবার বিধানসভায় বসে বসে শুনছিলাম, আমরা কংগ্রেসিরা ১৮ কোটি টাকা প্রারম্ভিক তহবিল রেখে গিয়েছি। এই যুক্তফ্রন্ট সরকার সেই প্রারম্ভিক তহবিল খুঁইয়ে দিচ্ছেন। এঁরা এই সব কারচুপি করে বাইরের যে মানুষ আজকে এইসব আলোচনা শুনবার জন্য উদ্‌গ্রীব তাদের বা নিজেদের মনকে এঁরা ফাঁকি দিতে পারবেন না। যদি দেশকে, পশ্চিমবঙ্গকে কেউ দেউলিয়া করে গিয়ে থাকে, তো সে করেছে কংগ্রেস সরকার। গত ২০ বছরের রাজত্বে। ওঁরা জানেন যে, যেখানে তাঁরা প্রারম্ভিক তহবিল ১৮ কোটি টাকা রেখে গিয়েছেন, সেখানে তাঁদের ঋণ আসল ও সুদে ৩৫ কোটি টাকার দায়িত্ব এই যুক্তফ্রন্ট সরকারের কাঁধে রেখে গিয়েছেন এবং এই ৩৫ কোটি টাকা যদি না দিতে হত, তাহলে আজকে ১৮ কোটি টাকা ডেফিসিট না হয়ে, ১৭ কোটি টাকা উদ্বৃত্ত থাকত। এঁরা যে দায়ভার রেখে গিয়েছেন, সে দায়ভার যুক্তফ্রন্ট সরকারকে বহন করতে হবে এবং এর মধ্যেও যুক্তফ্রন্ট সরকারে যে বাজেট উত্থাপন করেছেন, তার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। প্রথমত আলোচনার মধ্য দিয়ে একথা দেখে বিস্মিত হয়েছি যে, সদস্যদের ডেফিসিট বাজেট, আর ডেফিসিট ফাইনান্সিং-এর মধ্যে কি তফাত সে সম্পর্কে

ধারণা নেই। কেউ কেউ বলেছেন, ডেফিসিট ফাইনানসিং হচ্ছে, এতে মুদ্রামূল্য হ্রাস পেয়ে যাবে, এতে জিনিষপত্রের দাম বেড়ে যাবে। ডেফিসিট বাজেট আর, ডেফিসিট ফাইনানসিংকে কি করে এক সঙ্গে যোগ করে বক্তৃতা দিলেন আমি বুঝতে পারছি না। সাহসের সঙ্গে ১৮ কোটি টাকার ডেফিসিট ঘোষণা করে যে বাজেট উপস্থিত করেছেন, সে সাহসের জন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। ১৮ কোটি টাকা ডেফিসিট থাকবে না, সেকথাও বলতে পারি। ডঃ চারুচন্দ্র সান্যাল মহাশয়, শিক্ষক এবং বিশেষ করে সরকারি কর্মচারিদের বেলায় ১১ কোটি টাকা মহার্ঘভাতা দেওয়া হয়েছে বলে হিসাব করে দেখিয়ে দিলেন যে, ৪ কোটি লোকের কাছ থেকে তিন টাকা বা ৪ টাকা কর আদায় করতে হবে এই শিক্ষক এবং সরকারি কর্মচারিদের দেওয়ার জন্য। একথা যখন ডঃ সান্যাল বলছিলেন, তখন বলেছি, এখন আপনার মারফত হাউসকে বলতে চাই, এটা চার কোটি লোকের কাছ থেকে আদায় করা হবে না। এই সরকারকে ট্যাক্স করতে হবে—এটা পরিস্কার দাবি আমরা সরকারের কাছে করব। কিন্তু সেই ট্যাক্সের ভার কে বহন করবে? কংগ্রেস আজ ২০ বছর ধরে যেভাবে করের বোঝা গরিব মানুষের উপর চাপিয়ে দিয়েছে, যুক্তফ্রন্ট সরকার বৈপ্লবিক দৃষ্টিভঙ্গি নিয়ে এসে গরিব জনসাধারণকে সে করের বোঝা থেকে নিশ্চয় মুক্তি দেবেন, অব্যাহতি নিশ্চয় দেবেন এবং সেই করের বোঝা গিয়ে চাপবে বড় বড় জোতদার, মজুতদার, কালোবাজারির উপর। তাদের সেই কোটি কোটি গোপন করে করে রাখা টাকা বার করে এনে জনসাধারণের কল্যানে সেই টাকা খরচ করব। সেই হবে এই সরকারের ট্যাক্স প্রবর্তনের নীতি, রাজস্ব আদায়ের নীতি। সেইজন্য কোলকাতা শহরে যারা বিরাট বিরাট বাড়ি বা সৌধ নির্মাণ করে বসে আছেন, তাদের কাছ থেকে ট্যাক্স করে টাকা আদায় করতে হবে। যারা মটরগাড়ি নিজেরা রেখে বিলাস ভ্রমণ করতে বেরোন তাদের কাছ থেকে টাকা আদায় করতে হবে। কোলকাতার ল্যান্ড আজকে মধ্যবিত্ত বাঙালির হাত থেকে বড় বড় পুঁজিপতিদের হাতে চলে যাচ্ছে। এমনকি দক্ষিন কোলকাতার দিকে একবার যদি ঘুরে দেখেন, তাহলে দেখবেন সাউদার্ন এভিনিউ থেকে এক প্রান্ত ধরে সব বড় বড় পুঁজিপতির হাতে বিড়লা থেকে আরম্ভ করে, কানোরিয়া, মেহেতো ইত্যাদির হাতে চলে যাচ্ছে। এসব জমি আমরা কোলকাতা আসার সময় যেখানে দেখেছিলাম দাম দেড় হাজার টাকা, আজকে সেখানে ৭০ থেকে ৭৫ হাজার টাকায় জমি বিক্রি হচ্ছে। সেই টাকার অংশ কেন সরকার রাজস্ব হিসাবে আদায় করবে না? কেন সেই টাকা জনকল্যানে খরচ করবে না? সেই প্রশ্ন নিশ্চয় যুক্তফ্রন্ট সরকারের কাছে রাখব।

কাজেই যা কিছু দেউলিয়া করা যায় সেটা কংগ্রেস সরকার গত ২০ বছরে করেছেন। এই সরকার মাত্র ৪ মাস এসেছেন, কিন্তু ইতিমধ্যেই ওই পক্ষ থেকে ওঁরা যে রকম তিক্ত সমালোচনা আরম্ভ করেছেন তাতে ওঁদের একথা বলতে চাই ওঁদের প্রথম ৫ বছরে আমরা শুধু বলেছিলাম শিশু রাষ্ট্র, কংগ্রেস সরকার নূতন শাসনভার গ্রহণ করেছেন কাজেই আমাদের অপেক্ষা করতে হবে। কিন্তু সেকথা ওঁরা ভুলে গেছেন। রেজাউল করিম সাহেব তখন ছিলেন না, কিন্তু তখন ৫ বছর আমরা বলেছিলাম শিশুরাষ্ট্র শাসনের দায়িত্ব নিয়েছে, নূতন অভিজ্ঞতা সঞ্চয় করছে কাজেই ৫ বছর তাঁদের সমালোচনা করা সমীচিন হবেনা। কিন্তু তারপর যখন দেখলাম শিশুর দাঁত উঠেছে এবং সকলকে কামড়াতে যাচ্ছে এবং মজুতদার, কালোবাজারিদের সঙ্গে গাঁটছড়া বেঁধে কংগ্রেসের ঐতিহ্য চিরকালের মতো সমাধিস্থ করেছে তখন থেকে আমরা কংগ্রেসের তিক্ত সমালোচনা আরম্ভ করেছি। আজকেও তাদের সেই চেহারা বদলায়নি এবং ৩ মাস গদি ছেড়ে সেই পুঁজিপতি, মজুতদার এবং বড়বড় জোতদারের দুঃখে তাদের চোখে জল পড়ছে। নকশালবাড়িতে যে গরিব কৃষক মরেছে তার জন্য তাদের চোখে জল দেখছি না, হাজার হাজার মানুষ যে না খেতে পেয়ে আর্তনাদ করছে তার জন্য তাদের দুঃখ নেই, কিন্তু ওই যারা গোলায় ধান রেখেছে তাদের জন্য দুঃখ প্রকাশ করেছেন। ওঁরা বলছে যুক্তফ্রন্ট সরকার নাকি লেভির মামলা তুলে নিয়েছে। আজকে পত্রিকায় দেখেছি ওঁরা নিজেরা যেসমস্ত লেভির মামলা করেছিল সেগুলি তুলে নেবার জন্য আপনাদের সময়েই নির্দেশ দিয়েছিল। তার শতকরা ৮০টি প্রত্যাহার হয়েছে। আপনারা যা করেছেন এঁদের পক্ষে সেই নিয়মের ব্যতিক্রম করা সম্ভবপর ছিলনা। আপনাদের কৃতকর্মের ফলে যে সমস্ত মজুতদারকে গ্রেপ্তার করা হয়েছে তাদের শাস্তি দেওয়া হবে। আপনারা যে সমস্ত মজুতদারের সঙ্গে গাঁটছড়া বেঁধেছেন এঁরা তা করবে না। প্রতি বিপ্লবীর দৃষ্টিভঙ্গি আপনাদের মধ্যে পরিস্ফুট হয়ে রয়েছে। নকশালবাড়িতে বড়বড় জোতদাররা, মজুতদাররা বন্দুক নিয়ে প্রতিরোধ করে কৃষক রমনীকে যে হত্যা করেছে তার নিন্দা আপনারা করলেন না। আজকে আপনাদের দুঃখ হচ্ছে ওই মজুতদার এবং কালোবাজারিদের জন্য। আপনাদের একথা পরিস্কার বলছি সেদিন থেকে আপনাদের অধঃপতন হয়েছে যেদিন থেকে আপনারা জনসাধারণ থেকে বিচ্ছিন্ন হয়ে ওই কালোবাজারিদের আশ্রয়ে গেছেন এবং তাদের পয়সার উপর নির্ভর করে নির্বাচনে জয়ী হয়ে ফিরে আসার স্বপ্ন দেখেছেন। এই দৃষ্টিভঙ্গির যদি পরিবর্তন না করেন তাহলে যতই বিধান পরিষদে চক্রান্ত করুন না কেন জনসাধারণ কখনও আপনাদের

বক্তব্য শুনবেন না। নূতন ৩/৪ মাসের এই সরকার নূতন বৈপ্লবিক বাজেট এনেছেন একথা আমি বলছি না। আমি পরিস্কার বলছি ওঁদের যে বাজেট ছিল তার প্রতিচ্ছায়ায় এই বাজেট রচনা করা হয়েছে এবং এছাড়া গত্যন্তরও ছিল না। মার্চ মাসে এই সরকার গদিতে বসেছেন এবং তারপর এই ২/৩ মাসের মধ্যে বৈপ্লবিক দৃষ্টিভঙ্গি নিয়ে নূতন বাজেট রচনা করা সম্ভব নয়।

[5-25 — 5-35 p.m.]

সেকথা স্বীকার করতে আমি বিন্দুমাত্র কুণ্ঠিত নই। কিন্তু তার মধ্যে সূচনা বা ইঙ্গিত দেখা যাচ্ছে, এই যুক্তফ্রন্ট সরকার ভবিষ্যতে কি করবেন। অন্তত কিছুদিন সময় পাবার পর তাঁর উন্নতি সাধনের চেষ্টা করবেন এ ইঙ্গিত সুস্পষ্টভাবে বাজেটের মধ্যে আছে। একথা আমি ওঁদের আপনার মাধ্যমে ভালোভাবে অবহিত হবার জন্য বলি। এই বাজেটে কৃষি, সেচ ব্যবস্থা, শিক্ষা ও স্বাস্থের উন্নতির জন্য বাজেট বাড়ানো হয়েছে। স্যার, একথা আমরা বারবার ওঁরা যখন গদিতে বসেছিলেন তখন বলেছিলাম যে শিক্ষার উন্নতির জন্য বাজেট বাড়ানো হোক। আমরা বার বার দাবী করেও তার বিন্দুমাত্র আদায় করতে পারিনি। আজকে যুক্তফ্রন্ট সরকার আসায় আমাদের আর রাস্তায় বসতে হয়নি বা জেলখানায় যেতে হয়নি, তাঁরা নিজেরা এগিয়ে এসে আমাদের পেনসেন স্কিমের যে ব্যবস্থা করতে যাচ্ছেন বা আমাদের ডিয়ারনেস অ্যালাউন্সের যে ব্যবস্থা করতে যাচ্ছেন তার জন্য তাঁদের আমরা অভিনন্দন জানাচ্ছি। তবে তার জন্য মাননীয় চারু সান্যাল মহাশয় যে ইঙ্গিতের কথা বললেন আমরা সে ইঙ্গিতকে শোভন ইঙ্গিত বলে মনে করি না। বাস্তবিকই সমাজের উন্নতির জন্য যে শিক্ষকসমাজ নিয়োজিত সে সমাজের কাছ থেকে তার বেঁচে থাকার মতো বেতন বা পারিশ্রমিক দাবি করতে পারে। আর শিক্ষক সমাজের একজন হয়ে সে দাবি আমি চিরকাল করে এসেছি অত্যন্ত জোরের সঙ্গে করে এসেছি এবং আজও করব। কাজেই আমি মনে করি এ সরকার জনকল্যানকর কাজে বাজেট বাড়াবার চেষ্টা করেছেন। তবে যতটা প্রয়োজন ততটার কথা বলব না বিশেষ করে শিক্ষা খাতে আমাদের দাবী আজকে পূর্ণ হয়েছে একথা বলিনা, আর আজকে ৪ মাসের মধ্যে যে বাজেট যুক্তফ্রন্ট সরকার এনেছেন তাতে সম্পূর্ণভাবে মিটিয়ে দেওয়া সম্ভব বলেও মনে করি না। তবে এর মধ্যে দিয়ে যে ইঙ্গিত এবং সূচনা উজ্জ্বলতর ভবিষ্যত শিক্ষা জগতের সামনে রয়েছে সেটা পরিস্কার দেখতে পেয়েছি। সে দিক থেকে এই বাজেটকে আমি অভিনন্দন জানাচ্ছি। মাননীয় সভাপাল মহাশয়, আজও

আমরা আমাদের দাবি পরিস্কার কণ্ঠে তুলে ধরতে চাই, সেটা হচ্ছে অন্তত স্টেট বাজেটের শতকরা ২০ ভা'গ টাকা শিক্ষা খাতে যেন রাখা হয়। কেন্দ্রীয় ডেভেলপমেন্ট বা অন্যান্য ফান্ড থেকে যে টাকা আসবে সে টাকা বাদ দিয়ে এটা রাখতে হবে। স্যার, এই ২০ পারসেন্টের ব্যাপারে কংগ্রেস সরকার বার বার কারচুপি করেছেন এবং আমাদের কাছে দেখাতে চেয়েছেন যে ১৭ পয়েন্ট থেকে ১৯ পয়েন্ট পর্য্যন্ত তাঁরা শিক্ষা খাতে খরচ করেছেন। কিন্তু তার মধ্যে সেন্ট্রাল গভর্নমেন্ট ফান্ড থেকে যে টাকা পেয়েছেন সাহায্য বাবদ সেটা যোগ দিয়ে ২০ পারসেন্ট দেখাবার চেষ্টা করেছেন। এখনও এ বাজেটে আমাদের সে দাবি পূরন করা হয়নি। আমরা নিশ্চয় শিক্ষক এবং শিক্ষা জগতের কল্যানের জন্য সে দাবি সমান জোরের সঙ্গে যুক্ত ফ্রন্ট সরকারের কাছে রাখব। ডিয়ারনেস অ্যালাউনসেস সম্পর্কে আমাদের সব দাবি পূর্ণ করা হয়নি। একথা অত্যন্ত পরিস্কার আমরা ডিয়ারনেস অ্যালাউনসেস সম্পর্কে দাবি করেছিলাম যে জীবিকার ব্যয়সূচি যেমন যেমন বাড়বে সেই হারে আমাদের মহার্ঘভাতা দেওয়া হবে। যেমন বেঙ্গল চেম্বার অব কমার্স'এর এমপ্লয়িসদের সাধারণ ভাবে দেওয়া হয় সেরকম একটা হিসাব নিকাশ করে বৈজ্ঞানিক ভিত্তির উপর শিক্ষক শিক্ষিকা এবং শিক্ষা কর্মিদের মহার্ঘভাতা নিরূপণ করতে হবে। সে লক্ষ্যে আজও যুক্তফ্রন্ট সরকার পৌঁছতে পারেন নি। কিন্তু তাঁরা সে লক্ষ্যে যে পৌঁছবেন এটা আমরা আশা করি। আর সেইজন্যই আমরা আজকে অত্যন্ত জোরের সঙ্গে শিক্ষক সমাজের পক্ষ থেকে ঘোষণা করতে চাই যে সে দাবি আমরা যুক্ত ফ্রন্ট সরকারের কাছে তুলে যাব। বিশেষ করে প্রথম ধাপ হিসাবে একথা বলতে পারি যে আমরা ১৯৫৪ সাল থেকে আজ ১৯৬৬ সাল পর্য্যন্ত বহুবার জেলে গিয়েছি, বহুবার কর্মবিরতি করেছি কিন্তু কখনও কংগ্রেস সরকারের হাত থেকে একসঙ্গে শিক্ষকদের জন্য ২৫ টাকা মহার্ঘভাতা আদায় করতে পারিনি। একসঙ্গে এত টাকা বাড়িয়ে দেব এমন উদার মনোভাব আমরা দেখিনি। কাজেই সেই ক্ষুদ্র মন আর বিরাট সাম্রাজ্য নিয়ে বার্ক যা বলেছিলেন যে একসঙ্গে চলতে পারে না সে কথা বলব। কংগ্রেস সদস্যারা নিজেদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে আজকে বুঝতে পেরে এ' মিল্টনের প্যারাডাইস লস্টের কথা মনে করিয়ে দিচ্ছে। সদস্যারা ওখানে বসে ষড়যন্ত্রের কথা বলছেন। স্যার রেজাউল করিম সাহেব মাঝে মাঝে কবিতার যে রকম উল্লেখ করেন সেই হিসাবেই আমি এটা বললাম।

আমাদের ডিয়ারনেস অ্যালাউন্স সম্পর্কে আমাদের যুক্তফ্রন্ট সরকার যে স্টেটমেন্ট দিয়েছেন, সেই স্টেটমেন্টের মধ্যে ভুল ও ত্রুটি কিছু আছে। আমি জানিনা, কোথা

থেকে সেই ভুল ত্রুটি উঠেছে। তবে একথা অত্যন্ত পরিস্কার যে ডিপার্টমেন্ট তাঁকে এ ব্যাপারে সঠিক তথ্য সরবরাহ করেনি। সেদিক থেকে আমি দেখতে পাচ্ছি যে প্রাইমারি টিচার্স-এর বেলায় হয়েছে যে তাঁরা ২৫ টাকা মহার্ঘভাতা পাবেন এবং ১৮ টাকা মহার্ঘভাতা তাঁদের বাড়িয়ে দেওয়া হবে এবং তাঁরা ৪৩ টাকা পাবেন। এই হচ্ছে সরকারি প্রেস নোটে যা বেরিয়েছিল। কিন্তু আজকে আসলে অবস্থাটা আমরা পরিস্কারভাবে বুঝতে পারছি না। এখন যা মনে হচ্ছে, এই যে ১৮ টাকা বাড়বে এই কথাটা সত্য তাঁরা ২৫ টাকা মহার্ঘভাতার শতকরা .০০৫, শতকরা ২০।২৫ টাকা প্রাইমারি টিচাররা মহার্ঘভাতা পান। কিন্তু শতকরা ৯৯ জনের উপর যে মহার্ঘভাতা এই প্রাইমারি টিচাররা পান, সেটা হচ্ছে ১০ টাকা এখানে কম। কাজেই ১০ টাকা থেকে ৪৩ টাকা যা ঘোষণা করা হয়েছিল তাহলে বাড়াতে হয় ৩৩ টাকা। তা না করে যে ১৮ টাকা বাড়ানো হবে, ২৫ টাকা থেকে ৪৩ টাকা করার জন্য সেই যে হিসাব সেই হিসাব তাহলে আর দাড়াতে পারছে না। এখন কি হবে? তাঁরা কি ২৮ টাকা পাবে না ৪৩ টাকা পাবে সেটা পরিস্কার করে এই বিধান পরিষদে ঘোষণা করা উচিৎ আমাদের মন্ত্রিমণ্ডলির পক্ষ থেকে। আমি একথা বলব, যদি কোনও আর্থিক কারনে বা অন্য কোনও জরুরি আর্থিক প্রয়োজনে যদি অবিলম্বে ঐ ৪৩ টাকা দেওয়া না যায় তাহলে অন্তত এখানে অর্থমন্ত্রী মহাশয় ঘোষণা করবেন যে কবে তাঁদের সেই মহার্ঘভাতা বা অন্যান্য পারিশ্রমিকের কথা বিবেচনা করে যা ঘোষণা করা হয়েছিল। সেই ঘোষণামতো তাঁদের মহার্ঘভাতা বৃদ্ধি যাতে সম্ভবপর হবে। আমাদের মাধ্যমিকস্তরে শিক্ষক সম্পর্কে ঐ একই অসুবিধা দেখা দিয়েছে, মহার্ঘভাতার ব্যাপারে। দুদিক থেকে ২টি অসুবিধা দেখা দিয়েছে। আমাদের মাধ্যমিক স্কুলের আনএইডেড্ প্রাইমারি টিচাররা যাঁরা এখন ৫০.৫০ টাকা মহার্ঘভাতা পেয়ে থাকেন। কারা একবার ১৯৫৪ সালের আন্দোলনে আমরা ১৭.৫০ টাকা মহার্ঘভাতা পেয়েছিলাম। শর্তাধীন যে ১৭.৫০ টাকা মহার্ঘভাতা দিয়েছে এবং তার সঙ্গে আজকের ৩৩ টাকা যোগ করে ৫০.৫০ টাকা তাঁরা মহার্ঘভাতা হিসাবে পেয়ে থাকে এবং যা ঘোষণা করা হয়েছিল যে শিক্ষকদের ২৫ টাকা মহার্ঘভাতা বৃদ্ধি করা হবে এবং তাঁদের মহার্ঘভাতার পরিমান বাড়বে ৫৮ টাকা। এটা অবশ্য aided school teacher দের বেলায় ঠিক আছে। কারণ তারা ৩৩ টাকা মহার্ঘভাতা পায়। কাজেই ৯৫ টাকা বাড়ালে তাঁদের মহার্ঘভাতা ৫৮ টাকায় পৌঁছবে। কিন্তু unaided school teachers যাঁরা ঐ ৫০.৫০ টাকা মহার্ঘভাতা পান। তাদের বেলায় এই ২৫ টাকা মহার্ঘভাতা বাড়ালে ৭৫.৫০ টাকা তাঁরা মহার্ঘভাতা

পাবেন আগামী মে মাস থেকে। অথচ এখানে সরকারি ঘোষণায় ভুলত্রুটি রয়েছে বলে। আমার ধারণা।

আর একটা ভুল রয়েছে যাঁরা আমাদের করনিক তাদের বেলায়। কংগ্রেস সরকার আমাদের এই করনিকদের প্রতি যে অন্যায় করে গিয়েছেন তা স্যার, ভাষায় প্রকাশ করতে পারব না। তাঁদের ন্যায় টিচারের জন্য বারবার তীব্র আন্দোলন করতে হয়েছে। সেটা ওঁরা জানেন। আমাদের এই ক্লার্কদের এঁরা করলেন কি ১১৫ টাকা বেতন ঘোষণা করে দিয়ে বললেন তোমাদের যা কিছু D.A. দিলাম সবই Marged করে দিলাম। অথচ লোয়ার ডিভিসনদের হবে এই দাবি আমরা চিরকাল করেছি কিন্তু সেই দাবি তাঁরা মানেননি। তা না মেনে, ১১৫ টাকা করে এই যে ১৫ টাকা D.A. ছিল সেটা ওরা Marged করে দিলেন। বাস্তবিক ওদের কিছু না দিয়ে মানুষকে ধাপ্পা দেবার সুযোগ খুঁজছিলেন যে আমরা করনিকদের বেতন বা মাইনে অনেক বাড়িয়ে দিয়েছি, ঐ যে D.A. Marged হয়ে গেল ফলে এই জানুয়ারি মাস থেকে নূতন করে সরকারি কর্মচারি আর শিক্ষক মহাশয়দের যে ১০ টাকা মহার্ঘভাতা ঘোষণা করেছিলেন আমাদের করনিকরা সেই ১০ টাকা মহার্ঘভাতা পাচ্ছেন। অথচ যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে যা ঘোষণা করা হয়েছে সেই ঘোষণায় দেখা যাচ্ছে তাঁদের বেলায় ৪৩ টাকা মহার্ঘভাতা হবে এবং ৩৩ টাকা সরকারি ঘোষণা নয় তাহলে বাড়াতে হবে। অথচ সরকারি ঘোষণায় হচ্ছে ১৮ টাকা তাদের বাড়বে।

[5-35 — 5-45 p.m.]

অথচ সরকারি ঘোষণা হচ্ছে তাদের ১৮ টাকা বাড়বে এবং তারা ২৫ টাকা পাচ্ছে। এইরকম একটা ভুল ঘোষণা করা সরকারের পক্ষে থেকে কি করে সম্ভব হলো জানি না। আশা করি সেই সম্পর্কে সরকার অবহিত হবেন এবং এটা আমরা সরকারের কাছে দাবি করছি। একথা মাধ্যমিক শিক্ষক সমাজের পক্ষ থেকে বলছি। আজকের বৃহত্তর সমস্যার সমাধান করতে হবে। প্রাক্তন কংগ্রেসি শিক্ষামন্ত্রী বসে আছেন আমাদের পক্ষ থেকে, শিক্ষক সমাজের পক্ষ থেকে পরিস্কার ঘোষণা করেছিলাম আপনাদের যদি পয়সা না থাকে কত পয়সা আছে বলুন? আমরা সে পয়সা নিজেদের মধ্যে—কেরানি এবং শিক্ষকদের মধ্যে ভাগ করে নেব। এই কথা সেই দিন কংগ্রেস সরকারের কাছে ঘোষণা করেছিলাম। প্রস্তাব করেছিলাম। আজকে যুক্তফ্রন্ট সরকার সহানুভূতির সঙ্গে জনসাধারণের সরকার হিসাবে কাজ করছেন—

তাঁদের কাছে আমরা একই আবেদন করতে চাই। যদি অবিলম্বে আর্থিক আর কোনরকম নূতন ব্যবস্থা করা সম্ভব না হয় আমি শিক্ষক সমাজ, সেকেন্ডারি শিক্ষক সমাজের পক্ষ থেকে ঘোষণা করছি, আমাদের যে মহার্ঘভাতা ঘোষণা করেছেন, তার থেকে আমারা কম নিতে প্রস্তুত আছি। যে টাকা কম নিলে কেরানিদের অন্তত ৪৩ টাকা মহার্ঘভাতা দেওয়া যায়। আমরা সেই অনুপাতে কম নিতে প্রস্তুত আছি, যাতে ৪৩ টাকা মহার্ঘভাতা কেরানিরা পেতে পারবেন। আমরা অন্তত আশা করছি যুক্তফ্রন্ট সরকার সহানুভূতির সঙ্গে এই প্রস্তাব গ্রহন করবেন। করনিকরা যারা বঞ্চিত হয়ে রয়েছেন তারা যাতে আমাদের স্বার্থত্যাগে পেতে পারেন আমরা তাতে রাজী আছি। অবশ্য আমরা যে সমস্ত দাবি কংগ্রেস সরকারের কাছে করেছিলাম, সেটা শুধু কংগ্রেস সরকার হিসাবেই করেছিলাম তা নয়, শিক্ষা এবং শিক্ষকের সকলের জন্যই করেছিলাম। সেই সমস্ত দাবি আমরা যুক্তফ্রন্ট সরকারের সামনেও উত্থাপন করছি। প্রথম বাজেটে এটা হওয়া সম্ভব নয়। কংগ্রেস বছরের পর বছর বাজেট দিয়েছে এবং বছরের পর বছর আমরা অপেক্ষা করেছি। কিন্তু ২০ বছরে আমরা দেখলাম কিছুতেই ওঁরা শিক্ষা সম্বন্ধে উদার দৃষ্টিভঙ্গিতে আসতে পারছেন না। তখন আমরা ঘোষণা করলাম—কংগ্রেস সরকারের আর গদিতে বসে থাকবার অধিকার নেই। যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের সরকার। আমরা জানি মাধ্যমিক বিদ্যালয়ের করনিকদের প্রতি তাঁরা ন্যায় বিচার করবেন। তাতে তাদের নূতন অর্থ ব্যয়ের প্রয়োজন হবে না। আমরা শিক্ষক সমাজ এই ভরসায় আত্মত্যাগ করব যে আমাদের যে দাবিদাওয়া আছে ভবিষ্যতে সেই দাবি দাওয়া সম্পর্কে এই সরকার সহানুভূতির সঙ্গে বিচার করবেন এবং শিক্ষার কল্যাণে শিক্ষক সমাজের যে সমস্ত দাবি আছে সে দাবিকে তাঁরা মেনে নিয়ে জাতীয় অগ্রগতির পথকে সুগম করে তুলবেন। এই ভরসা নিয়ে এই বাজেটকে পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমূল্য চন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বাজেট সম্পর্কে আলোচনা করতে উঠে প্রথমেই আমার মনে পড়ে এই গভর্নমেন্টে আসার পূর্বে এবং পরে এই যুক্তফ্রন্টের দলগুলো সেই দিন মাঠে ঘাটে বলে ছিলেন অনেক ভালো ভালো কথা যে জনসাধারনের অনেক অসুবিধা তারা দূর করবেন। কিন্তু আজকে যে বাজেট তারা পেশ করেছেন তাতে তার কোনও লক্ষণ দেখা যাচ্ছে না। শুধু একটা জিনিষ দেখা যায় তখন ওঁদের অক্ষমতা প্রকাশ হয়ে পড়ে—ভালো কোনও কিছু না করার জন্য লোকেরা সমালোচনা করে তখন একটা জিনিস দেখিয়ে

দেন—সবই কংগ্রেস সরকার করে গিয়েছেন। আমরা এসেছি মাত্র তিন মাস। আমরা কিছুই করতে পারছি না। কংগ্রেসের উপর দোষারোপ করে ভারত সরকারের উপর দোষারোপ করে ওঁদের নিজের ব্যর্থতাকে এড়িয়ে যেতে চান।

আমরা কি করে করব এই? স্যার, তাঁরা যে দুটি সুন্দর বুলি শিখেছেন তাতে আমার একটি কথাই মনে পড়ে। পাকিস্তান সরকার যখন বিব্রত হয়, যখন জনসাধারণের চাপ আসে সরকারের বিরুদ্ধে তখন তারা হিন্দুস্থান আমাদের অ্যাটাক করছে এই কথা বলে হিন্দু মুসলমানের মধ্যে বিভেদ সৃষ্টি করে আত্মরক্ষা করে। এখানেও তারা সেই ট্যাকটিক্স শিখেছেন এবং সেটা হচ্ছে কংগ্রেস সরকার এই করেছে। কংগ্রেস সরকার কি করেছে? কংগ্রেস সরকার যে শাসনতন্ত্র করেছে তার বলে এই অধিকার আমরা পেয়েছি, সমগ্র ভারতবাসী সমঅধিকার পেয়েছে, তার ফলে আমরা এই হাউসে এসেছি, ভাল মন্দ বিচার করছি এবং এখনও বিচার করে চলেছি। আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বরাদ্দ করেছেন তাতে দেখছি নানা হেড-এ টাকা বরাদ্দ করেছেন। আমি কর্পোরেশন সম্বন্ধে একটি কথা বলতে চাই। (এ ভয়েসঃ—কর্পোরেশন নিয়ে নেবে) ক্যালকাটা কর্পোরেশন নিয়ে নিন তাতে কিছু এসে যায় না। কালকে গভর্নমেন্ট সুপারসিড হতে পারে এবং তাতে কিছু এসে যায় না। এই ডেমোক্রেটিক অধিকার সকলের আছে। কর্পোরেশনের উপর গভর্নমেন্ট রয়েছে, লোকাল গভর্নমেন্ট-এর উপর ভারত সরকার রয়েছে। যে রকম কাজ হবে সেরকম ফল হবে। আপনারা তো ডিসট্রিক্ট বোর্ড কেড়ে নিতে আরম্ভ করেছেন। আমি এখানে নূতন এসেছি বলে আমার বলতে ভুল ভ্রান্তি হতে পারে তাই আশা করি আপনারা যাঁরা পুরানো আছেন তাঁদের কাছে শিক্ষা লাভ করব। আমার বক্তব্য হচ্ছে বাংলাদেশের মধ্যে, বাংলাদেশ কেন সমগ্র ভারতবর্ষের প্রাণকেন্দ্র হচ্ছে এই কোলকাতা শহর। কিন্তু এই কোলকাতা শহরের উন্নতির জন্য আমরা কখনও চিন্তা করিনি। কোলকাতা শহর সম্বন্ধে আমরা নানা রকম নিন্দা এবং ক্রিটিসাইজ করি। কাজ নাহলে নিন্দা বা ক্রিটিসাইজ নিশ্চয়ই করা হবে কারণ আমাদের টাকায় কর্পোরেশন চলছে। কোলকাতার রাস্তাঘাট যখন তৈরি হয়েছে তখন ডাবল ডেকার বাস কর্পোরেশনের রাস্তার উপর দিয়ে চলেনি। বর্তমান যুগে যাঁরা কর্পোরেশন পরিচালনা করছেন তাঁরা এটা করেননি। শতাধিক বছর আগে কোলকাতা শহর তৈরি হয়েছিল এবং তখন ৬ লক্ষ বা ১০ লক্ষ লোকের ব্যবস্থা করে কর্পোরেশন তৈরি হয়েছিল। কিন্তু আজকে সেখানে ৪০/৫০ লক্ষ লোক থাকে এবং গভর্নমেন্টের ডাবল ডেকার বাস কর্পোরেশনের রাস্তার উপর দিয়ে চলে। এই ভারি গাড়ি চললে

রাস্তা খারাপ হয়ে যায়। মোটর ট্যাক্স যেটা আদায় হয় তার বেশিরভাগ গভর্নমেন্ট নেয়। আমরা দেখেছি কর্পোরেশনকে বারে বারে আসতে হয় গভর্নমেন্ট নেয়। আমরা দেখেছি কর্পোরেশনকে বারে বারে আসতে হয় গভর্নমেন্টের কাছে ভিক্ষা চাইতে। আগে যখন মোটর ট্যাক্স ৫ লক্ষ টাকা আদায় হোত তখন কর্পোরেশনকে ৪ লক্ষ টাকা দেওয়া হোত, কিন্তু আজকে সেখানে যখন কয়েক কোটি টাকা আদায় হচ্ছে তখনও কর্পোরেশনকে সেই ৫ লক্ষ টাকা দেওয়া হচ্ছে

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য ঃ** ওটা তো চোরপোরেশন।

**শ্রী অমূল্য চন্দ্র সরকার ঃ** ওটা যদি চোরপোরেশন হয় তাহলে আপনারা দালাল, চোরের উপর চোর। একজন চোর নাহলে আর একজনকে চোর বলতে পারে না। আপনারা ডাকাত, আপনারা মানুষের প্রাণ নষ্ট করছেন, মানুষের রক্ত চুষে খাচ্ছেন এবং গরিবকে মেরে চলেছেন।

[5-45 — 5-55 p.m.]

মাননীয় সভাপাল মহাশয়, এই সরকারের কাছে কর্পোরেশনের ন্যায্য যে দাবি সেই দাবি আইনের মাধ্যমে হওয়া উচিত। তারা এমনিতেই তাই পাবে। কাজেই তারা বার বার আসবে যে ওগো আমাদের কিছু দাও, আমাদের কিছু দাও, এই বলে এটা হওয়া উচিত নয়। আর কেনই বা তারা আসবে? ভারত সরকার ট্যাকসেশন এনকোয়ারী কমিটি বসিয়েছিল সেই এনকোয়ারি কমিটি বলে গিয়েছে কি কি প্রাপ্য। ভারতবর্ষের অন্যান্য আরো বড় বড় টাউন আছে যেমন বম্বে মাদ্রাজ, দিল্লি তারা যে যে হেডে টাকা পায় বা যেভাবে টাকা পায় সেভাবে কেন কোলকাতা কর্পোরেশন পাবে না? আমরা মনে করেছিলাম যুক্তফ্রন্ট সরকার নতুন নীতিতে নতুন ভাবে যখন সরকার গঠন করেছেন তখন এই সমস্ত বড় বড় স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলি যাতে স্বাবলম্বি হতে পারে সে বিষয়ে তারা দেখবেন, কিন্তু আমরা তা দেখতে পারছি না। তারা মেট্রোপলিটন বোর্ডের জন্য এক কোটি টাকা রেখেছেন। বহুসংখ্যক মিউনিসিপ্যালিটি নিয়ে এই মেট্রোপলিটন বোর্ড কাজেই মেট্রোপলিটন বোর্ড যে কেবল কোলকাতায়ই বাস করবেন তার কোনও মানে নেই। কাজেই ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ সিটি এই কোলকাতা যেখানে দাঁড়িয়ে সমস্ত পলিটিক্স বা ব্যবসা বাণিজ্য বা মানুষের সব কিছু কাজ কারবার যেখানে চলে সেখানে রাস্তাঘাটের জন্য ব্যয় তারা যাতে তাদের আয় থেকে করতে পারেন এটা দেখা উচিত।

মাননীয় সভাপাল মহাশয়, এবারে পাইপের কথাই বলছি। কোলকাতায় যে সমস্ত পাইপ আছে সেগুলি ৫০/৬০ বছরের পুরানো। সেই পাইপ দিয়ে যে এখনও জল আসছে এটাই আমি মনে করি যথেষ্ট। এই পাইপ কেন ছাঁদা হয়েছে তা দেখবার জন্য আজকে এনকোয়ারি কমিটি বসানো হয়েছে। নিশ্চয় সরকার তা দেখবেন, কিন্তু সরকারের পেছনে অজস্র ছাঁদা সেটা কেউ দেখছেন না। সে ছাঁদা আমরা দেখতে পাচ্ছি, নকশালবাড়িতে, সেখানে মানুষের প্রান নিয়ে টানাটানি হচ্ছে, ইউনিভার্সিটিতে সভায় আর যুক্তফ্রন্টের মধ্যে মারামারির মধ্যে দিয়ে। মাননীয় সভাপাল মহাশয়, সরকার নিশ্চয় এই পাইপ ছাঁদা সম্পর্কে তদন্ত করবেন, কিন্তু সঙ্গে সঙ্গে আমি আশা করি বলবেন এই পাইপ বদলাতে কত টাকা দরকার এবং কর্পোরেশনের যে আর্থিক সঙ্গতি তা থেকে এই পাইপ রিপ্লেসমেন্ট হতে পারে কিনা। যদি না হতে পারে আশা করি সহানুভূতির সঙ্গে সরকার এগিয়ে আসবেন এই পাইপ বদল করার টাকা দেবার জন্য। টাকা যে সরকার দিতে পারবেন না, সে সরকারের এনকোয়ারি করে দেখবারও কোনও অধিকার নেই। সরকার এর প্রতিকার না করে এর শুধু দোষ দেখিয়ে দিলেই চলবে না। স্যার, আজকে ওখানে যাঁকে এনকোয়ারি কমিটির চেয়ারম্যান করা হয়েছে তাঁর নাম পি. সি. বোস। তিনি কর্পোরেশনে চাকরি করতেন এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার ড্রেনেজ হিসাবে। কর্পোরেশনের তিনি চিফ ইঞ্জিনিয়ার হতে চেয়েছিলেন। তিনি হতে পারেন নি। তাই সেখান থেকে তিনি চলে আসতে বাধ্য হয়েছিলেন। এখন তিনি গভর্নমেন্টের পাবলিক হেলথের একজন বড় কর্তা—চিফ ইঞ্জিনিয়ার স্যার, যে কোনও পোস্টই তাঁকে দেওয়া হোক না কেন তিনি জলের কি বুঝবেন অথচ তাঁকে দেওয়া হয়েছে।

**যতীন চক্রবর্তী ঃ** আপনাকে দিলে ভালো হতো।

আমি তো দেখছি আপনি সবজান্তা হয়ে বসে আছেন। নকশালবাড়ি থেকে আরম্ভ করে চিনের ইঙ্গিতে সারা ভারতবর্ষকে কাঁপিয়ে তোলার চেষ্টা করছেন। কিন্তু মন্ত্রী হতে পারলেন না। মন্ত্রী হয়ে আগে দেশকে সুষ্ঠুভাবে পরিচালনা করুন তারপর বলবেন।

**Mr. Chairman :** Please do not interupt him. He has got only 10 minutes time.

**শ্রী অমূল্য চন্দ্র সরকার ঃ** স্যার, এঁরা আমাকে বলতে দেবেন না বলে ঠিক করেছেন আর সেই জনাই বাধার সৃষ্টি করছেন। তারপর এঁরা জনসাধারনকে কতটা

বিপথে নিয়ে যায় সেটাই আমি বলব। এঁরা যখন গভর্নমেন্ট নেন তখন বলেছিলেন যে দেউলিয়া গভর্নমেন্ট নিচ্ছেন। কিন্তু বাজেটে দেখা যাচ্ছে ১৮ কোটি ৬ লক্ষ টাকা নিয়ে এঁরা আরম্ভ করেছেন। আগের সরকার যদি দেউলিয়া হতেন তাহলে ১৮ কোটি ৬ লক্ষ টাকা রেখে যেতেন না। তা ছাড়া আরো ভালো ভালো কাজ তাঁরা রেখে গিয়েছেন যেমন দুর্গাপুর এবং অন্যান্য বড় বড় ফাক্টরি যেখানে চাকরি করে বাংলাদেশের বহু লোক খাচ্ছে।

এই জন্য এটার প্রশংসা আমরা করব না, ভালকে ভাল বলবো না, ভাল যা আছে তা উনারা করেছেন। রাজ্য চালনা করতে গেলে ভুল, ত্রুটি, দোষ নিশ্চয়ই হয় ডেমোক্রাসিনাম সে জন্য দিয়েছে, সে জন্য সমস্ত লোক রয়েছে দেখবার জন্য, তার ক্রিটিসাইজ করবার জন্য, সমালোচনা করবার জন্য এবং সরকার যথাসাধ্য তা মেনে নেবে। স্যার, এখানে এটা উলটো হয়েছে, সমালোচনা মেনে নেওয়া তো দূরের কথা, সমালোচনা সহ্য করতেও রাজী নয়। ওঁরা দেখিয়েছেন, যে পুলিস খাতে টাকা কমিয়ে দেওয়া হয়েছে, উপরন্তু দেখা যায় যে ৩।। কোটি টাকা ব্যয় বেশি করছেন। কিন্তু পুলিসকে নিষ্ক্রিয় করেছেন কেন? নিষ্ক্রিয় করেছেন নিজেদের স্বার্থে, লাল চিনের স্বার্থে এবং সেই ইঙ্গিতে তাঁরা লাল রক্ষী দিয়ে দেশকে শাসন করবে যাতে দেশের জনসাধারন, যাঁরা শান্তিপ্রিয় নাগরিক তাঁরা যাতে শান্তিতে থাকতে না পারে। স্যার, আমি আর বেশি কিছু বলব না তাঁদের টার্ম খুব সংকীর্ণ, তাঁরা ভাল চেয়েছিলেন, যাঁরা ও পক্ষের মন্ত্রি আছেন, তাঁরা আমাকে সবসময়ে বাধা সৃষ্টি করবেন সে জন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আর আমাদের ইরিগেশন মিনিস্টার এখানে আছেন, অজয়বাবুর ভাই, বিশ্বনাথ মুখার্জি তাঁর কাছে আমার এই অনুরোধ যে ক্যালকাটার মধ্যে যে একটা জায়গা রয়েছে—বেলেঘাটা চালপট্টি রোড আর ক্যানাল সাউথ রোড। এই পথটার ব্যবধানে নৌকা করে........ পারাপার করে, সেখানে বহুদিন যাবত একটা ব্রিজ হবার কথা ছিল, সেটার প্রভিশনও এই বাজেটে নেই। আমার মনে হয় এটা করা দরকার এবং তিনি যেন সেটা একটু দেখেন। তারপর এডুকেশন সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে আজকে গভর্নমেন্টের সমস্ত দায়িত্ব প্রাইমারি এডুকেশন করা, কমপালসারি এডুকেশন করার। কিন্তু আজ বড়বড় কথা এডুকেশন সম্পর্কে মাষ্টার মহাশয়দের মুখে শুনছি। কিছু না পেয়ে তাঁরা এখন পাবার আশাতে সন্তুষ্ট, বেশ ভাল। কিন্তু সেদিনকে টিচাররা এল তাঁদের দাবি নিয়ে তাঁদের প্রতি অবহেলা, অবজ্ঞা করা হল, রাস্তায় তাঁদের মারা হল সেখানে কোথাও আমাদের এই সত্যপ্রিয়......ভাষণ একবার বললেন না। সত্যপ্রিয়বাবু

সত্য ভাষণ না দিয়ে মিথ্যা ভাষণ-এর... অসত্য ভাষণ বেশ দিলেন। তারপর আমি এডুকেশন সম্পর্কে বলছি যে প্রাথমিক এডুকেশন কমপালসারি করলে সত্যিকারের জনসাধারণের সেবা হবে। স্যার, জ্বলে গেছে, লালবাতি ওঁদের কাছে প্রিয়, ওঁরা ভারতের মাটিতে জল মোছে, তার জল বাতাসে মানুষ হয়েছে, লাল সেলাম করতে ওঁরা অভ্যস্ত। যে ভারতবর্ষে বিবেকানন্দ, রামকৃষ্ণদেব জন্মেছে, নেতাজী সুভাষচন্দ্র জন্মেছে তাঁদের প্রতি অবজ্ঞা, অবহেলা করে এ' মাও সে তুং-এর পদলেহন করে চলেছেন, তাঁরা মাও সে তুং-এর পদলেহন করে চলেছেন, তাঁরা মাও সে তুং-এর নির্দেশে সমগ্র ভারতকে লাল করতে চেয়েছেন। কিন্তু আমি বলে দিচ্ছি যে তাঁরা ভারতবাসীকে লাল করতে পারবেন না, ভারতবাসী কখনও লাল হবে না, লালপন্থীদের তাঁরা কখনও ক্ষমা করবেনা। একবার চিন অ্যাটাক করেছিল তখন পালিয়ে গিয়েছিলেন জঙ্গলে আর সরকার পক্ষের মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় গিয়ে জেল থেকে প্রাণ রক্ষা করেছিলেন, আবার সেদিন আসবে, সেই সময় আবার আপনাদের যেতে হবে। এই বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55 — 6-05 p.m.]

**শ্রী আবদুল্লা রসুল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে উপমুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী এখানে পেশ করেছেন আমি সেই বাজেটকে সমর্থন করছি এবং এ সম্পর্কে যুক্তফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাবার কারন এই এতদিন পর্য্যন্ত বাংলাদেশে যা দেখেছিলাম, বাজেট পেশ করবার সময় তার সঙ্গে তুলনা করলে একটা নূতন মনোভাব এর মধ্য থেকে প্রকাশ পাচ্ছে। এই কারনে নুতন মনোভাব ও নুতন চিন্তাধারা প্রকাশ পাচ্ছে বলেই আমি এই সরকারকে অভিনন্দন জানাচ্ছি। এটা খুবই স্বাভাবিক যে বিরোধী পক্ষের বন্ধুরা এ বাজেটের সমালোচনা করবেনই। বাজেট তৈরি হয়েছিল তাঁদের দ্বারা যাঁরা পূর্বে সরকারে অধিষ্ঠিত ছিলেন। কিন্তু তাতে কতকগুলো বিষয়ে কিছু কিছু পরিবর্তন করে এখানে পেশ করা হয়েছে, বিরোধী পক্ষের বন্ধুরা লাল আতঙ্ক প্রকাশ করেছেন, এই লাল আতঙ্ক প্রকাশকরা স্বাভাবিক। কারন জোড়া বলদের পার্টি কথায় বলে রেড র‍্যাগ টু এ বুল। বাজেটের সমালোচনা তাঁরা যেভাবে করেছেন সেটা তাদের পক্ষে অস্বাভাবিক নয় এই কারণে।

উনিশ বছর ধরে গঁদির উপরে বসেছিলেন। বসে থাকার পর যখন তারা চিন্তা করতে অভ্যস্ত হয়েছিলেন যে তারা কায়েমি স্বত্ত্ব প্রতিষ্ঠা করেছেন তাঁদের

কেহ যাইতে পারবে না। তাঁদের প্রচারের মধ্যেও সেটা ছিল, তখন যদি জনসাধারণ গদি কেড়ে নেয়, জনসাধারণের কিছু করতে না পারলে রাগ হওয়ার একটা কারন থাকে। লাল আতঙ্ক ওদের শুধু চিন সম্বন্ধে ছিল না, রাশিয়া সম্বন্ধেও ছিল। অনেকে বলেছেন এই বাজেটে কোনও মৌলিক পরিবর্তন করা হয়নি এবং মৌলিক পরিবর্তন করতে হবে। একটা বাজেটে বা একটা যুক্তফ্রন্ট সরকারের দ্বারা তা সম্ভব আমি মনে করি না। কিন্তু যে দৃষ্টিভঙ্গি এর মধ্যে প্রকাশ পেয়েছে, তাতে কিছু অন্তত দেখতে পাওয়া যায়, যেটা পূর্বে দেখা যেতো না, আগাগোড়া পূর্বেকার বাজেট এবং সমস্ত কাজগুলো অন্তত গত কুড়ি বৎসর কংগ্রেসি আমলে যেভাবে দেখা যেতো সেটা হচ্ছে বিশেষ বিশেষ শ্রেণীর স্বার্থ নিয়ে তারা সমস্ত প্রশাসনিক ব্যবস্থা পরিচালনা করতেন এবং সেই শ্রেণীগুলো একচেটিয়া জমির মালিক, একচেটিয়া শিল্পপতি, ব্যাংক মালিক। প্রধানত তাদের স্বার্থ রাখাই ছিল কংগ্রেসি সরকারের নীতি যেটা আজও কেন্দ্রীয় সরকারের মধ্যে প্রকাশ পাচ্ছে। কিন্তু বর্তমান যুক্তফ্রন্ট নীতির মধ্যে সেই জিনিষটা নেই। তারই জন্য তাঁরা যে কতকগুলো পদক্ষেপ ইতিমধ্যে গ্রহন করেছেন তার মধ্যে কিছু কিছু প্রকাশ পাচ্ছে।

যে মহাপাপ কুড়ি বৎসর ধরে প্রশাসনিক ব্যবস্থায় চলে এসেছিল সেই মহাপাপ দূর করতে গেলে মহা প্রায়শ্চিত্ত করতে হবে এবং সেই মহা প্রায়শ্চিত্ত তিন মাসে সম্ভব নয়। সেই কারনে জমির ব্যাপারে ভূমি সংস্কারের ব্যাপারে যদিও অনেক চাপে পড়ে আন্দোলনের ফলে আইন পাশ করলেন। কিন্তু সেই আইনেই ইচ্ছা করে কৃষক যাতে জমি না পায় যাতে বড় বড় মালিকদের হাতে জমি থেকে যায়, স্বনামে হউক বা বেনামে হউক তাই করলেন। তারই পরিণতি ঐ ...... বন্ধু ডঃ স্যান্যাল আগেই বলেছেন। আজ তিনি নিজেও সেটা লক্ষ্য করেছেন এবং তার কথা অনুসারে বলব সেই ধরনের পরিণতির জন্য, জমি বন্টন এবং একচেটিয়া মালিকানার যে সমস্ত কারনে যে ঘটনা সম্প্রতি ঘটেছিল। সেই সমস্ত ঘটনার ফলে বিশেষভাবে জরুরি বিষয় হিসাবে যুক্তফ্রন্ট সরকারের ভূমি বন্টনের নীতি গ্রহন করেছেন এবং এ কাজকে ত্বরান্বিত করতে স্বচেষ্ট হয়েছেন।

এটা কিন্তু ২০ বছর ধরে কংগ্রেসি মন্ত্রিসভার কাছে আমরা দেখেছি এবং চেষ্টা করেও করাতে পারিনি। এখন সেই কাজ অন্তত যুক্তফ্রন্ট সরকার গ্রহণ করেছে এবং ভূমি সংস্কার যদি করতে পারেন তাহলে বাংলাদেশের সমাজ ব্যবস্থায় একটা আমূল পরিবর্তনের ভিত পত্তন তাঁরা করতে পারবেন। আগামী ৫ বছরের মধ্যে

নিশ্চয়ই চেষ্টা করলে অনেক কিছু অগ্রসর হতে পারে। তবে বিরোধীপক্ষের বন্ধুরা যদি সহযোগিতা করেন তাহলে কাজ সহজ হবে, না হলে কঠিন হবে। সহযোগিতা করবেন সেই আশা অবশ্য করি না, তবুও ধরছি হয়ত কিছু করবেন। কারন তাঁদের কথা অনুসারেই বলা যেতে পারে প্রদেশ কংগ্রেসের সভাপতি রেজাউল করিম সাহেব এখানে কতগুলি আশ্বাস দিলেন। মহানুভবতা নিয়ে যা বলেছেন সে সম্বন্ধে আমি প্রশ্ন করছি না, কারণ তা অলংকার হিসেবে ব্যবহার করেছেন। তবে সহযোগিতার আশ্বাস যা দিয়েছেন সেগুলি পেলে যুক্তফ্রন্ট সরকার অগ্রসর হতে সহজ বোধ করবেন। জমির দিকে যেমন ঠিক তেমনি শিল্পপতি, বড় বড় কারখানার মালিক যাদের কংগ্রেস সরকার সারা প্রদেশে উৎসাহ দিয়েছেন, প্রশ্রয় দিয়েছেন নানা রকম আইন কানুন করে। আইনের বাইরে যারা গিয়েছিল বাধ্য হয়ে ভারত সরকার কতগুলি ক্ষেত্রে তদন্ত করছেন। বিভিন্ন তদন্ত কমিশনে দুর্নীতি প্রকাশ পেয়েছে, জনসাধারণের কাছে, বাইরে পাবলিকের কাছে বেরিয়ে গেছে, কিন্তু তার প্রতিকার হয়নি। যেগুলি তাঁরা নিয়েছেন যুক্তফ্রন্ট সরকার তা নিতে পারে না। এঁরা শ্রমিক শ্রেণীর কথা বলেন, ঘেরাও নিয়ে সারা ভারতবর্ষে প্রচণ্ড ঝড় তুলেছেন এবং জমি বন্টনের ক্ষেত্রেও ঝড় তুলেছেন। কিন্তু আজকে দেখছি কয়লা খনির মালিকরা সাঙ্ঘাতিকভাবে খুন খারাপি করছে। এই কয়লাখনির মালিকের কথা যদি বলা হয় তাহলে বিরোধীপক্ষের বন্ধুরা ঝড় তোলেন কারণ তাদের প্রশ্রয় পুষ্ট হয়ে এতদিন তাঁরা কাজ করেছেন এবং আজকেও সেইভাবে কাজ করছেন। কিন্তু আমাদের যুক্তফ্রন্ট সরকার সেই জিনিস সহ্য করবে না। তবে একদিনে করা সম্ভব নয়, ধীরে ধীরে অগ্রসর হতে হবে। একটা দৃষ্টিভঙ্গি বাজেটের মধ্যে আছে, এবং মূল কথা হচ্ছে কিছু কিছু করা হয়েছে, সব করা সম্ভব হয়নি। সত্যপ্রিয়বাবু বললেন এতদিন ধরে শিক্ষক আন্দোলন চলে আসছে অথচ তাঁরা বহু চেষ্টা করা সত্ত্বেও কিছু করতে পারেন নি কারণ সরকারের দিক থেকে সহযোগিতার মনোভাব দেখা যায়নি। এসপ্ল্যানেডের মোড়ে শিক্ষকরা বসে থাকলেন, রোদে, বৃষ্টিতে শুকুলেন, ভিজলেন কিন্তু সরকারের মনোভাবের পরিবর্তন হয়নি। তার পরিবর্তন হিসেবে যুক্তফ্রন্ট সরকার কাজে একটু অগ্রসর হয়েছেন।

[6-05 — 6-15 p.m.]

ওঁরা ঘাটতি বাজেটের কথা বলেছেন। ৩৬ কোটি টাকা কালকে ছিল আজকে সেটা ১৮ কোটি টাকায় নেমেছে। ঘাটতি বাজেট সব সময় ভালো নিশ্চয় আমি

একথা বলব না, কিন্তু যদি একটা সৎ উদ্দেশ্য নিয়ে বিশেষ প্রয়োজনে ঘাটতি বাজেট করতে হয় তাহলে সেটা সমর্থনযোগ্য। ঘাটতি বাজেট হলেই সব সময় যে খারাপ হবে তা নয়। যদি উদ্বৃত্ত বাজেট করে যেতেন আর যে সব জায়গায় খরচ করা দরকার সে সব জায়গায় খরচ না করতেন তাহলে সে বাজেট নিশ্চয় অভিনন্দন যোগ্য হত না। যেমন মহার্ঘভাতার ব্যাপারে ১১।। কোটি টাকা বরাদ্দ করেছেন, যেটা আগেকার সরকার করেন নি, যুক্তফ্রন্ট সরকার করেছেন, সেটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। তারপর স্যার এই পরিষদে দীর্ঘকাল ধরে আমাদের এ পক্ষ থেকে বার বার বলেছি যে ছোট ছোট সেচ পরিকল্পনার উপর বেশি জোর দেওয়া হোক। কারন আমরা জানি, যত ছোট ছোট পরিকল্পনা হবে তত চুরি কম হবে, আর যত বড় বড় স্কিম হবে তত চুরি বেশি হবে। এক কথায় যাকে বলা যায় বড় বড় বানরের বড় বড় পেট। কাজেই বড় বড় বানর যেখানে আছে সেখানে চুরিটাও বেশি হবে বা তাদের পেটও বড় বড়। এইসব কারনে তখন বড় পরিকল্পনার দিকে ঝোঁকটা ছিল বেশি, ছোটর দিকে ঝোঁকটা ছিল না। এবারে এই তৈরি বাজেটে মাননীয় মন্ত্রিমহাশয় তার মধ্যে থেকে কোনও প্রকারে অন্তত ১ কোটি টাকা বাড়িয়ে দিয়েছেন যাতে ছোট পরিকল্পনার উপর জোর পড়ে এবং কিছু কাজ হয়। অবশ্য এটা একটা ময়ূরাক্ষী একটা কংসাবতী বা একটা ডি.ভি.সি. নয় তবুও এটাতে কিছু কাজ হতে পারে। যেমন উত্তরবঙ্গে কোনও সেচ পরিকল্পনা ছিল না এখন আশা সামান্য আছে। তবে জেলায় জেলায়, অঞ্চলে অঞ্চলে যদি ছোট ছোট সেচ পরিকল্পনা- ১০ হাজার টাকা থেকে ৫ লক্ষ টাকার পর্য্যন্ত যদি নেওয়া যায় তাহলে অসংখ্য ছোট ছোট স্কিমে কাজ হতে পারে এবং সেচের সুবিধা হতে পারে। আর তা হলে চাষেরও অনেক সুবিধা হতে পারে। তা না হলে একটা জায়গা খুব কনসেনট্রেটেড করে দিলাম বা কেন্দ্রীভূত করে দিলাম—বর্ধমান জেলা প্যাকেজ হয়ে গেল কিন্তু তার ফলে জলপাইগুড়ি জেলা বা মালদহ জেলা এই সুবিধা পেল না। আজকে খরার ফলে রায়গঞ্জ মহকুমা বা মালদহ জেলা যে দুর্ভোগ ভুগছে যদি ৫০টা ছোট ছোট স্কিম থাকত তাহলে এই দুর্ভোগ তাদের ভুগতে হত না। সেই দিক থেকে দৃষ্টিভঙ্গির পরিবর্তনের চেষ্টা আমরা অনেক সময় করেছিলাম, কিন্তু করতে পারিনি। আজকে যুক্তফ্রন্ট সরকার সেদিকে ছোট পদক্ষেপ হলেও অন্তত একটা পদক্ষেপ নিয়েছেন, সেজন্য তাঁদের অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে বর্তমান পরিস্থিতিতে এবং ভবিষ্যতে আশা করছি আরো ভালো হতে পারে, আরো বেশি হতে পারে। এইভাবে আমরা এই বিষয়টার উপর বেশি জোর দিচ্ছি। মাননীয় সভাপাল মহাশয়, এবারে

আমি যুক্তফ্রন্ট সরকারকে ২/১ টা বিষয়ে সমালোচনা করব। সমালোচনা অন্য কিছু নয়, তাঁরা কাজ করবার যতটুকু সুযোগ পেয়েছেন তার মধ্যে আমরা জানি অসুবিধা আছে, তাঁদের অভিজ্ঞতা নেই—প্রশাসন ব্যবস্থায় কিছু অভিজ্ঞতার প্রয়োজন হয় এটা আমরা সকলেই স্বীকার করি। যুক্তফ্রন্ট সরকারের সকল মন্ত্রীই অভিজ্ঞ নন, তাঁদের একটু হাতড়াতে হবে বিশেষ করে এই কারনে যে পূর্বে যে অবস্থায় চলে আসছিল সেই বাঁধা রাস্তায় তাঁরা না চলে যখন কিছু এদিক ওদিকে দিয়ে চলার চেষ্টা করবেন তখন স্বভাবতই তাঁদের অভিজ্ঞতার অভাবে কাজে কিছু কিছু অসুবিধার সৃষ্টি করবে। সেদিক থেকে অসুবিধা কিছু কিছু আছে। বিশেষ করে এই খাদ্য সংগ্রহের ব্যাপার নিয়ে আমি বলব। খাদ্যনীতি নিয়ে অনেক সমালোচনা বন্ধুরা করেছেন, সমালোচনা অবশ্য তাঁরা করতে পারেন কিন্তু খাদ্য সংগ্রহের দিক থেকে প্রথম থেকে যে দৃষ্টিভঙ্গি নিয়ে কাজটা করা উচিত ছিল সেটা সম্পূর্ণ ঠিক করা হয়নি। সেটা একটা ত্রুটি—বড় ত্রুটিই বলা যায়। কারন সেখানে হৃদয়ের পরিবর্তনের কথা বলা হয়েছিল। এখন বাঘকে যদি বলা হয় তুমি নিরামিশাষী হও সেটা যেমন হয় না তেমনি এটাও হয়না। যে কাজটা সম্ভপর নয় সেটা করতে যাওয়াই ভুল। অবশ্য পরে যখনই তারা তাদের ভুল বুঝতে পেরেছেন তখনই সংশোধন করেছেন। সেখানে তাদের মহানুভবতা আছে। আর তারা তা করে বিজ্ঞানচিত কাজ করেছেন বলেই আমি মনে করি। তারপর তারা পি, ডি, অ্যাকটে ব্যাবহার করছেন সমাজ বিরোধী কাজ যারা করছে তাদের বিরুদ্ধে এবং খাদ্য সংগ্রহের ব্যাপারে। এই ব্যাপারে তাদের ত্রটি হচ্ছে এই ধরপাকড় যদি করতেই হয় তাহলে এরকম ১/২/৫টা—তাও বড় জোতদার নয়, আজকে একটা রির্পোটে দেখলাম যে মেদিনীপুরে ৯/১০ জনকে ধরা হয়েছে তার মধ্যে একটা মাত্র জোতদার তাও বড় নয়, আর বাকিরা অন্য লোক, তাতে কাজ হয়না। একসংগে সারা ভারতবর্ষে সেবার যখন কমিউনিস্ট পার্টির উপর হামলা হয়েছিল তখন একরাত্রে যেমন দেখা গেল ভোরবেলায় হাজার লোককে ধরা হয়েছে ঠিক তেমনি যদি ধরতে হয় এবং শাস্তিমূলক ব্যবস্থা যদি করতে হয়, সঙ্গে সঙ্গে তাদের মনে যদি আতংকের সৃষ্টি করতে হয় তাহলে এ ভাবে করতে হবে। সেটা তারা করতে পারেন নি, এ জায়গায় তাদের ত্রুটি আছে। অবশ্য যাদের নিয়ে তারা কাজ করবেন বা তাদের হাত পা যারা সেই সব আমলাতন্ত্র কতখানি তাহলে সে দিকেও দেখতে হবে যাতে আমলারা সাহায্য করেন। এই বলে সরকারকে অভিনন্দন জানিয়ে, আবার বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**ডঃ সরলা ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট সম্বন্ধে সমালোচনা করতে গিয়ে সবচেয়ে প্রথমে চোখে পড়ে একটা ভয়াবহ চিত্র সেটা হচ্ছে এই বাজেট ঘাটতি। এখনকার সরকার অনেক খরচের দায়িত্ব নিয়েছেন। কিন্তু এই খরচের আয়ের দিকটার তাঁরা বিশেষ কোনও ইঙ্গিত দেন নি। কিছুটা ইঙ্গিত দিয়েছেন, কতগুলি করের কথা উল্লেখ করে। যেমন—এন্ট্রি কর, টার্মিনাল কর, ফ্রাইট কর। যদি একটু চিন্তা করে দেখা যায়, যে ঘাটতি বাজেট হবার একটা বড় কারণ হচ্ছে নানা—ডি. এ. এস. দেবার জন্য আজ খাদ্যের অভাব বা দ্রব্যমূল্যের দাম বাড়ানোর জন্যই D.A. দেওয়া হচ্ছে ঠিক কথা। কিন্তু এই করগুলি আবার তাঁদেরই ঘাড়ে এসে পড়বে। যেমন, ফ্রাইট ট্যাক্স-এ খরচ বাড়বে এবং সঙ্গে দ্রব্যমূল্যের খরচও বাড়বে। যে কয়টি tax-এর ইঙ্গিত করেছেন তাতে দেখেছি এসেনশিয়াল স্টাফ এরই দাম বেড়ে যাবে। কাজেই এতেই বুঝতে পারছি কি রকম জনদরদি সরকার, কি রকম দরদ দেখিয়েছেন জনসাধারণের উপর এটা ঠিক বুঝতে পারলাম না। কর কম দিয়েও কতগুলি আয় আছে, যেমন গভর্নমেন্ট-এর কতগুলি কমার্সিয়াল আন্ডারটেকিংস আছে। দুর্গাপুরের স্টেটস্ ট্রান্সপোর্ট এবং গ্রেটার মিল্ক সাপ্লাই। নর্থ বেঙ্গল রোড ট্রান্সপোর্ট এগুলি থেকে যে আয় করা যায় তার কোন সুস্পষ্ট ইঙ্গিত পাই না। কাজেই দেখতে পাচ্ছি যাতে এসবের দ্বারা আয় বাড়তে পারে তার কোনওরকম ব্যবস্থার উল্লেখ দেখতে পাচ্ছি না। এই D.A. বাড়ানো হয়েছে। এটা খুবই ভাল কথা, নিশ্চয়ই অভিনন্দন দেব। খাদ্যের যে কি প্রকার বৃদ্ধি হয়েছে তা বলার নয়। আমরা নিজেরাই বাজারে গিয়ে খালি থলে হাতে ফিরে এসেছি। যেখানে যাই—সামান্য শাক তাও ১টাকা কে.জি., ওজনে ছাড়া দর নেই। তখন কাঁচকলা বিকল্প খাদ্য করা হয়েছিল বলে কত ঠাট্টা করেছিলেন। কিন্তু এখন আমরা কি দেখতে পাচ্ছি, কচু ছাড়া কোনও শাক কিনতে পাচ্ছি না। থলি ভর্তি করে কচু শাক কিনে আনতে হচ্ছে। আজও আমি সেই কচু শাক কিনে এনেছি। এই তো দেশের অবস্থা, কোন জিনিস কিনতে পারা যায় না। এর কারণ কি? এত দর বাড়াবার কারণ কি? দরগুলি কেন এত বাড়ল? অবশ্য এই যে খাবারের দরগুলি এত ইনফ্ল্যাটেড্ প্রাইস হয়েছে এদিকে সরকার একটুও নজর দিচ্ছেন না। সত্যিকারের দর বাড়াবার কারন কি? এই দরগুলি বাড়ার দিকে তাঁরা নজর দেন না। তাঁরা কেবল নজীর খুঁজে বেড়ান যে কি করে ভারত সরকারকে গাল দেব, কি করে পুরাতন সরকারের ঘাড়ে সব দোষ দেব অথচ নিজেরা ভার নিলেন। ভার নিয়ে এই মুদ্রাস্ফীতি হয়েছে সে সম্পর্কে যুক্তফ্রন্ট সরকার কোনও স্টেপ নিচ্ছেন না।

অথচ ইলেকশন-এর আগে এ সম্বন্ধে আমাদের কিভাবে বোঝানো হয়েছিল যে চালের দাম বাড়বে না। ৩ কে.জি. করে চাল্ দেব। তরিতরকারী সব পাওয়া যাবে। কোনও বিকল্প খাদ্যের দরকার হবে না। এসব এখন কোথায় গেল? যে সময় তাঁরা যেসব প্রমিস করেছিলেন এখন সেইসব প্রমিস কোথায় গেল, কেন করছেন না। এখন আরো বেশি খাদ্যের অভাব হয়েছে, এখন ছেলেমেয়েদের মোটেই খেতে দিতে পারছি না। পেটপুরে একবেলাও তাঁদের আমরা ব্যালেন্স ফুড তো দিতেই পারছি না, কচু-ঘেচু দিয়ে তাদের পেট ভরাতে হচ্ছে। কাজেই এই অবস্থায় যে D.A. বাড়ানো হয়েছে, আমি তাঁকে সমর্থন করছি এবং নিশ্চয়ই অভিনন্দন জানাবো যে তাঁরা গরিবদের কথা ভেবেছেন। কিন্তু সঙ্গে সঙ্গে D.A. হবে না যদি inflated price এটা কন্ট্রোল থাকবে না।

[6-15 — 6-26 p.m.]

অথচ তারা প্রকাশ করছেন, তারা জনদরদি। কিন্ত তারা তো বাংলাকে মার্কেটিয়া রসদেরই হেল্প করছেন, তাদের তো তারা সমর্থন করছেন। এই যে দর বাড়ছে, বাংলাকে মার্কেটিয়ারদের ধরে আনছেন না তো। তাদের শাস্তি দিচ্ছেন না তো। একই অবস্থা আছে। আবার খাবারের দাম বেড়ে যাবে ও খরচাও বাড়বে।

তারপর পুলিস খাতে একটা অদ্ভুত জিনিষ দেখলাম। ওরা বলছেন পুলিস খাতে কম ধরা হয়েছে। কিন্তু আমি জানি না এটার মধ্যে কিছু ভুল ধরা হয়েছে কিনা। পুলিস খাতে দেখছি, বেশি খরচ ধরা হয়েছে। পুলিস খাতে খরচা বাড়িয়ে লাভটা কি, আমি তো জানি না। আপাতত, পুলিসকে আমরা কিছুই করতে দেখছি না । এখন আমাদের নিজেদের রক্ষা করতে হলে দেখছি, গুণ্ডাদের কাছে হাত জোড় করতে হয়, তারা যদি দয়া করে আমাদের বাঁচায়। সেদিনকার একটা ঘটনার কথা বলি। দেখি পুলিস দুরে দাঁড়িয়ে আছে। একটা অত্যন্ত প্রয়োজনে আমরা বললাম, "পুলিস তুমি কি করছ? এগিয়ে এস।" অল্প পরে দেখি পুলিস সেখানে নেই। সরে গিয়েছে। পরে একজন বললে, "পুলিসকে এখানে পাবেন না, পুলিসের কিছু করবার নেই।" কাজেই এটা যদি না বাড়িয়ে থাকেন তো ভালই হয়েছে। আমাদের অর্থমন্ত্রী বলছেন, কমিয়েছেন। কিন্তু আমি ভাল করে দেখলাম বাড়িয়েছেন পুলিস খাতে। পুলিস খাতে কি ব্যাপারে বাড়ানো হয়েছে, আমি ঠিক বুঝতে পারলাম না। কেনই বা বাড়ল, আর উনি কেনই বা বলছেন বাড়ে নি, সেটা ঠিক আমি বুঝতে পারলাম না। এই যে পুলিসের নিস্ক্রিয়তা এর মধ্যে নিশ্চয় ওঁদের আদেশ

আছে। যার জন্য পুলিশ কেউ কোন অন্যায় করলেও কোনও রকম প্রতিরোধ করতে পারছে না। আমি এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

তারপর একটা অদ্ভুত জিনিষ দেখলাম যেটা ওঁদের নিজেদের আদর্শের সঙ্গে মেলে না। প্রিভি পারসের জন্য অর্থ অর্থাৎ ভারতের প্রিন্সদের জন্য টাকা রাখা হয়েছে। আমি তো অবাক দেখে। যার বিরুদ্ধে ওঁরা এতদিন চীৎকার করে এসেছেন, যেটা ওঁদের আদর্শের বিরোধী। অবশ্য টাকাটা খুবই কম। দেড় লক্ষ টাকা। কিন্তু তাই বা থাকবে কেন? এটা তো আদর্শের বিরুদ্ধে।

খাদ্য সম্বন্ধে অনেক কথাই বলেছেন। কিন্তু সব দোষটাই দেখছি, ভারত সরকারের ঘাড়ে চাপিয়েছেন। খাদ্য আহরন সম্বন্ধে যুক্তফ্রন্ট সরকার যে ব্যর্থ হয়েছেন, সেটার কোনও উল্লেখ নেই। শুধু ভারত সরকারের উপর দোষ দিয়েছেন। এঁদের একটা জিনিষ লক্ষ্য করছি। যে সমস্ত দায় দায়িত্ব আছে এবং যাতে এঁরা ব্যর্থ হয়েছেন, তার দোষ সমস্ত কেন্দ্রীয় সরকার অথবা প্রাক্তন সরকারের উপর চাপিয়েই যেন এঁদের দায়িত্ব শেষ হয়ে গেল। নিজেরা যে খাদ্য আহরনে ব্যর্থ হয়েছেন, সেটার কথা আর বলেন নি। লেভি ছিল, তাও তুলে দেওয়া হল, কর্ডনিং ছিল, তাও তুলে দেওয়া হল। এর ফলে আমি সেবার বলেছি, এবারও বলছি যে, সব জায়গায় সারপ্লাস্ এরিয়া ছিল, সেখানে খাদ্যের অভাব হয়েছে, সেখানে এখন ফেমিন দেখা দিয়েছে, সেখানে খাদ্যমূল্য অনেক বেড়ে গিয়েছে। এছাড়া খাদ্যশস্য বাইরেও চালান হয়ে যাচ্ছে। এই বিষয়ে এঁরা কি করছেন, আমি বুঝতে পারছি না। অথচ সমস্ত একে ওকে দোষ দিচ্ছেন। আমাদের ইলেকশনের সময় কত কথাই না শুনিয়েছিলেন। জানি কোথায় চাল আছে, আমরা সেই চাল টেনে বের করব। আমরা তিন কে. জি. করে চাল দেব। জানতেন যদি তবে সেই চালগুলো বেরোচ্ছে না কেন? তখন যে জনসাধারণকে এত বাজে কথা বলা হয়েছিল, ভোলানো হয়েছিল, তার কি হল? ফ্রন্ট কি করেছে? কিছুই না। খাদ্য আহরণে ওঁরা একেবারে ব্যর্থ হয়ে গিয়েছেন।

এবার হেলথ্ সম্বন্ধে আমি কিছু বলব। হেলথে এবারে দেখলাম ৮৩ লক্ষ টাকা ধরা হয়েছে। এর মধ্যে ৪৫ লক্ষ টাকা ন্যাশনাল মেডিক্যাল কলেজকে রাষ্ট্রায়ত্ত করবার জন্য। এ আমি কিছুতেই বুঝে উঠতে পারলাম না। টাকা তো রেখেছেন মাত্র ৮৩ লক্ষ টাকা। ন্যাশনাল মেডিকেল কলেজ ভালমতো চলছিল, কিছু দরকার নেই, অথচ সেটাকে কেন রাষ্ট্রায়ত্ত করবার জন্য ৮৩ লক্ষ টাকার মধ্যে ৪৫ লক্ষ

টাকা রাখা হয়েছে। এর মধ্যে কি রাজনীতি আছে জানি না। এটা একটা অদ্ভুত ব্যাপার। যদি একটা রুরাল কলেজ তাঁরা করতেন, যে গ্রামে কোনও কলেজ নেই, সেখানে যদি একটা কলেজ করতেন, গ্রামের উন্নতির জন্য, তাহলে নিশ্চয় আমরা সমর্থন করতাম। ন্যাশনাল মেডিক্যাল কলেজ যতদূর জানি বেশ ভালভাবে চলছে। হঠাৎ সব টাকা এখানে না দিয়ে, যদি রুরাল এরিয়ায় দিতেন, তাহলে যেখানে ৮০ পারসেন্ট লোকেরা থাকে, সেখানে জনকল্যাণ কিছুটা হত।

সমস্ত মিটিং-এ দেখি গলাবাজী করে মন্ত্রীরা বলেন ৮০ পারসেন্ট লোক রুরাল এরিয়ায় থাকে। তা যদি হয় তাহলে তাদের দিকে টাকা না ঢেলে কি করে শহরে গেল সেটা আমি বুঝতে পারছি না। হয়ত এর মধ্যে রাজনীতির ব্যাপার আছে। মাত্র দেখছি ১০ লক্ষ টাকা রুরাল সার্ভিসের জন্য দিয়েছেন। আমি অনুরোধ করব ৪৫ লক্ষ টাকা এদিকে আনলে ভাল হয়। সেন্টারে আমরা কি দেখি? সেখানে দেখি ঔষধ নেই, ইকুইপমেন্ট নাই, ডাক্তার নাই। ডাক্তার কি করে থাকবে? তাঁদের কি কোনও ফ্যাসিলিটি দেওয়া হয়েছে? ডাক্তাররা যাতে প্রপার ফ্যাসিলিটি পায়, তাঁদের যাতে অ্যাট্রাক্ট করা যায় সেগুলি কেন দেখা হচ্ছে না। যেখানে ইন্সট্রুমেন্ট নাই সেখানে খরচ করা উচিত। মিছিমিছি ন্যাশনাল মেডিকেল কলেজ রাষ্ট্রায়ত্ব না করে রুরালের দিকে টাকা খরচ করা উচিত অর্থাৎ রুরাল হেলথ ইমপ্রুভ করার জন্য টাকা খরচ করা উচিত। আর একটা জিনিস দেখছি টিউবারকুলোসিস্ অ্যান্ড লেপ্রোসি বেড-এর জন্য ৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ভালভাবে স্ক্রুটিনি করলে দেখা যাবে ১০০ টি.বি. বেড করবার জন্য এই টাকা দেওয়া হয়েছে। আমাদের বাংলাদেশে ৩ লক্ষ ৬০ হাজার কুষ্ঠরোগী আছে এবং আমার মনে হয় টি.বি.-র চেয়ে কুষ্ঠ রোগী বেশি আছে। আমি জানতে চাই লেপ্রোসির জন্য কেন বেশি টাকা ধার্য করা হয়নি? লেপ্রোসি যখন আমাদের দেশে এত বেশি এবং প্রায় টি.বি. রোগীর মতো তখন তাদের জন্য যাতে আলাদা হাসপাতাল করা যায় অর্থাৎ তাদের যাতে সিগ্রিগেট করে রাখা যায় সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। আমি আশা করি আমার সঙ্গে আপনারা সকলেই একমত হবেন যে, টি.বি.-র মতো লেপ্রোসিও ভয়াবহ। কাজেই সেদিকে আমাদের লক্ষ্য রাখা দরকার। আমি অবশ্য একথা বলব না যে গভর্নমেন্টই সব করবেন। এই ব্যাপারে যেসব বেসরকারি প্রতিষ্ঠান আছে, যেসব মিসনারিরা রয়েছে তাদের বেশি করে গ্রান্ট দিয়ে যাতে কুষ্ঠ রোগীদের ব্যবস্থা হয় সেদিকে নজর দিন। তারপর, ফ্যামিলি প্ল্যানিং। আশ্চর্যের ব্যাপার এটা সবই যেন ভারত সরকারের ঘাড়ে চাপিয়ে দেওয়া হচ্ছে, আমাদের যেন কোনও দায়িত্বই নেই।

একথা সকলেই স্বীকার করবেন যে জনসংখ্যা যদি এরকমভাবে বেড়ে যায় তাহলে হাজার নীতি করুন না কেন অভাব আমাদের মিটবে না। শুধু ভারত সরকারের উপর দায়িত্ব ছেড়ে দিয়ে আমরা কিছু করব না এটা হবে না। আমাদেরও কাজ করতে হবে। তারপর আন্ডার গ্র্যাজুয়েট ডাক্তারদের জন্য কিছু ধরা হয়েছে এবং এটা বোধ হয় উত্তরবঙ্গে যে মেডিকেল কলেজ হবে তার জন্য ধরা হয়েছে। কিন্তু যাঁরা পুরানো ডাক্তার, যাঁরা অনেক কিছু রিসার্চ করছে মেডিকেল সাবজেক্ট নিয়ে, তাঁদের জন্য রিফ্রেসার কোর্সের কোন রকম ব্যবস্থা নেই। আমার মনে হয় এদিকে কিছু টাকা বাজেটে রাখা উচিত ছিল যাতে গ্রাম থেকে পুরানো ডাক্তাররা রিফ্রেসার কোর্সে আসতে পারেন। আমি আমার বক্তব্য এখানেই শেষ করলাম কেননা লাল, নীল আলো জ্বলছে।

**Mr. Chairman :** The House stands adjourned till 3 p.m. tomorrow.

**Adjournment**

The Council was accordingly adjourned at 6-26 till 3 on Wednesday, the 5th July, 1967, at the Legislative Buildings, Calcutta.

**Members' Absent**

Banerjee, Dr. Anil Chandra,

Bhattacharya, Shri Direndra Nath,

Bisi, Shri Promotho Nath,

Das, Shri Narendra Nath,

Ghose, Shri Kali Charan,

Ghose, Shri Pijush Chandra,

Ghosh, Shri Ashutosh,

Ghosh, Dr. Rudranath,

Gurung, Shri Nar Bahadur,

Mookherjee, Shri Kedar Nath,

Prasad, Shri R. S.,

Roy, Shri Chittaranjan,

Sikder, Shri Rabindranath,

Singh, Shri Ram Lagan, and

Singha, Shri Jatindra.

## COUNCIL DEBATES

### Wednesday, the 5th July 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Wednesday, the 5th July 1967, at 3 p.m. being the fifth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman** (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Scheme for Junior Basic Training Colleges in Calcutta

***37. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state with reference to the reply to the starred question No. 82, dated the 24th November, 1965, if the Government have any scheme for starting Junior Basic Training Colleges in Calcutta for male and female primary teachers ?

(b) If the answer to (a) be in the affirmative ; will he be pleased to give an outline of the scheme?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) Yes.

(b) The conversion of the existing Beltola Govt. Sponsored Senior Basic Training College to a co-educational Junior Basic Training College is under examination.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কি জানাবেন আমার প্রশ্নটা একটু তাকিয়ে দেখুন, ফর মেল অ্যান্ড ফিমেল প্রাইমারি টিচারস এই যে ট্রেনিং কলেজকে কনভার্ট করতে যাচ্ছে এটা কাদের জন্য হবে। মেল না ফিমেল এটা বলবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা কো-এডুকেশনাল করার কথা বলা হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই কলেজে ইনটেক ক্যাপাসিটি কত?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা যখন কনভার্টেড হবে ১২০ জন ট্রেনিকে প্রাইমারি সেশনে নেওয়া যাবে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, কোন সেশন থেকে এখানে শিক্ষার্থী গ্রহণ করা হবে?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা খুব দ্রুত করার চেষ্টা করা হচ্ছে। আমি এখন বলতে পারছি না যে, কোন সেশন থেকে নেওয়া হবে। তবে, খুব সম্ভব সামনের সেশন-এ হবে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই একটা কলেজ গঠন ছাড়া আরো অধিকতর কলেজ স্থাপন করার কোনও পরিকল্পনা তাঁর আছে কি না?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এখানে আমাদের কোলকাতায় ৫টি সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ আছে। এই সিনিয়র বেসিক ট্রেনিং কলেজগুলি ইনটার মিডিয়েট পাশ করে যেসব শিক্ষক শিক্ষিকা আসেন, তাঁদের জন্য। বর্তমানে ইনটারমিডিয়েট পাশ করে শিক্ষক-শিক্ষিকা আসার সম্ভাবনা কম। সে জন্য আমরা যা করছি, সেটা হচ্ছে, কোলকাতায় এই যে ৫টি সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ রয়েছে, সেই ৫টি তে যাতে আমাদের প্রাথমিক শিক্ষক স্ত্রী এবং পুরুষ সকলেই, শিক্ষা গ্রহণ করতে পারে তার জন্য ব্যবস্থা করা যায় কিনা, সেটা করছি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই যে ৫টি ট্রেনিং কলেজের কথা বললেন, এই ৫টি কি ফিমেল প্রাইমারি টিচার্স এঁদের জন্য এটা জানাবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** বর্তমানে ফিমেল প্রাইমারি টিচার্সদের জন্য আমরা দেখব পুরুষ শিক্ষার্থীরা যাতে এসবে শিক্ষা গ্রহণ করতে পারেন সে সম্বন্ধে বিবেচনা করছি। আমি মাননীয় সদস্যের আসল প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, কোলকাতায় প্রাথমিক শিক্ষকদের শিক্ষা গ্রহণ এবং প্রশিক্ষণের জন্য এবং মাধ্যমিক শিক্ষকদের প্রশিক্ষণের জন্য সুবন্দোবস্ত এখনও পর্য্যন্ত নেই। এ সম্পর্কে অবস্থার উন্নতি বিধানের জন্য সরকার ব্যবস্থা করবেন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী কি জানেন যে, কেন্দ্রীয় সরকার এখন নূতন জুনিয়ার বেসিক ট্রেনিং কলেজের জন্য ১০০ পারসেন্ট অ্যাড দিয়ে থাকেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** না এই তথ্য আমার কাছে এখন নেই।

**Anti-Social Element**

***38. Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many persons have been arrested for profiteering and black-marketeering since the 2nd March, 1967 ;

(b) whether the Government is experiencing any difficulty in apprehending such anti-social elements under the existing laws ;

(c) if so, whether the Government contemplates taking measures for preventive detention exclusively for such anti-social offences?

**শ্রী অজয় মুখোপাধ্যায় ঃ**

(এ) ২২৬২ জন।

(বি) না।

(সি) প্রয়োজনবোধে চলিত আইন ছাড়াও নিবর্তনমূলক আটক আইনের প্রয়োগের সিদ্ধান্ত নেওয়া হইয়াছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সংখ্যা দিলেন, তার মধ্যে কতজনের সাজা হয়েছে।

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি দুভাগ করে বলছি।

সম্প্রতি কোলকাতার মুনাফাখোর ও কালোবাজারিদের বিরুদ্ধে অভিযানে ১১,৪৫৪,০০ কে জি তন্ডুলজাতীয় খাদ্য, ১২০ কে জি চিনি এবং ৫ শ' কে জি কয়লা মুনাফাশিকারি, কালোবাজারি ও মজুতদার প্রভৃতিদের থেকে উদ্ধার করা হয়েছে। এ সম্পর্কে ৩৩৪ জনকে গ্রেফতার করা হয়। তারমধ্যে ২৪৯ জনের সাজা হয়েছে এবং ৫ জন মুক্তি পেয়েছে। ৪০ জনের বিরুদ্ধে মামলা বিচারাধীন আছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় একই অপরাধে ধৃত ১,৯২৮ জনের বিরুদ্ধে ১৫৬১ টি মামলা রুজু করা হয়েছে। ১,০১১ টি মামলায় জড়িত ১,০৬৬ জন ব্যক্তিকে বিচারার্থ আদালতে প্রেরণ করা হয়। তন্মধ্যে ৬টি মামলায় ৮জন ব্যক্তি সম্পর্কে রিপোর্ট দাখিল করা হয়েছে এবং ৫৪৪টি মামলায় জড়িত ৮৫৪ জন সম্পর্কে পুলিস তদন্ত চলছে। ২৫৬টি মামলায় জড়িত ২৫৬ জনের সাজা হয়েছে এবং ৮১০ জনের বিরুদ্ধে ৭৫৫টি মামলা বিচারাধীন আছে। চলিত আইন ছাড়াও খাদ্য অপরাধীদের বিরুদ্ধে নিবর্তনমূলক আটক আইন অনুযায়ী প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের সিদ্ধান্ত লওয়া হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** যে সাজার কথা উনি বললেন, সেটা কি কেবলমাত্র ফাইন হয়েছে, না জেলও হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এটা আমার জানা নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি 'সি'তে যে প্রশ্ন করেছিলাম, তাতে জানতে চেয়েছিলাম এইসব সমাজ বিরোধীদের বিনা বিচারে নিবর্তনমূলক আটক আইনে আটক রাখা হবে কিনা? আমি বলতে চাই যে, এইসব সমাজবিরোধীদের শুধু কিছু ফাইল করে খালাস দিলে চলবে না। তাহলে এইসব সমাজবিরোধী কাজ বন্ধ হবে না। এইসব ক্ষেত্রে প্রিভেনশন ডিটেনশন অ্যাক্ট ব্যবহার করা হবে কিনা? কারণ, যুক্তফ্রন্ট সরকারের নীতি ছিল, প্রিভেনশন ডিটেনশন অ্যাক্ট কার্যকরি করবেন না। তাই আমি 'সি'তে এই প্রশ্ন করেছিলাম। 'সি' এর উত্তরে বললেন যে, পি ডি অ্যাক্ট কার্যকরি করবেনা। মন্ত্রী মহাশয় বলবেন কি, কতজন পি ডি অ্যাক্টে ধরা হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এটা একটা পৃথক প্রশ্ন দিলে জবাব দিতে পারি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, তিন প্রকার সাজা হয়েছে। এদের কি কেবল জরিমানা হয়েছে, না জেলও হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** বলতে পারলাম না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এই যে যারা ধরা পড়েছে, তারা কি সব ছোট বা মাঝারি ব্যবসায়ী? না রুই কাতলাও আছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** সব রকম আছে।

**খরা-পীড়িত অঞ্চলে ত্রাণকার্যের জন্য সরকারী অর্থ**

***৩৯। শ্রী নির্মল বসু ঃ** ত্রাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, খরা-পীড়িত পুরুলিয়া, বাঁকুড়া, পশ্চিম দিনাজপুর ও মালদহ জেলায় ১লা মার্চ, ১৯৬৭ হইতে ৩১এ মে, ১৯৬৭ পর্যন্ত এই সময়ের মধ্যে সরকারের পক্ষ হইতে মোট কি পরিমাণ অর্থ ত্রাণকার্যের জন্য ব্যয় করা হইয়াছে?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** একটি বিবরণী লাইব্রেরি টেবিলে রাখা হইল।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কি পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে এই সময়ের মধ্যে তার দীর্ঘ তালিকা লাইব্রেরি টেবিলে দেওয়া হয়েছে। আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে পুরুলিয়া এবং বাঁকুড়াতে অর্থ ব্যয় ছাড়াও সেখানে লঙ্গরখানা খোলা হচ্ছে, পশ্চিম দিনাজপুরে মালদহে লঙ্গরখানা খোলা হয়েছে কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** পশ্চিম দিনাজপুর রায়গঞ্জে ৫টি আর তপনে ৫টি খোলার নির্দেশ পাঠিয়েছি, এখনও খোলা হয়েছে কিনা সে খবর পাই নি, মালদহে অল্প কয়েকদিন আগে ৫টি খোলার জন্য নির্দেশ দিয়েছি।

**শ্রী নির্মল বসু ঃ** মালদহে, পশ্চিম দিনাজপুরে তিন মাসের মধ্যে অর্থ ছাড়াও অন্য কোনও জিনিষ সাহায্যরূপে পাঠানো হয়েছে কি? হয়ে থাকলে সেগুলি কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** ইন কাইন্ড-এ দিয়েছি মালদহে ৮০.৩৫ কুইন্টাল, আর ওয়েস্ট দিনাজপুরে ৩৮ কুইন্টাল এটা হল রিলিফ আর জি আর-এ মালদহে কিছু দিই নি, পশ্চিম দিনাজপুরে ২২৮ কুইন্টাল দিয়েছি।

**শ্রী নির্মল বসু ঃ** মালদহের অবস্থা ভয়ঙ্কর, সেখানে ইন কাইন্ড খয়রাতি সাহায্য পাঠাবার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** ফুড মিনিস্টারের কাছে শুনতে পেয়েছি তিনি কিছু গম ও মাইলো পাঠিয়েছেন।

**শ্রী নির্মল বসু ঃ** পুরুলিয়া এবং বাঁকুড়াতে ইতিমধ্যে সরকারের পক্ষ থেকে লঙ্গরখানা খোলা হচ্ছে অন্য দুটিতে খোলার চেষ্টা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় তথ্য দিতে পারেন কিনা পুরুলিয়াতে সরকারের পক্ষ থেকে কটা খোলা হয়েছে, বাঁকুড়াতে কটা খোলা হয়েছে?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** এটা প্রশ্নোত্তরের মধ্যে নাই, আমার নিজের মন থেকে বলছি বাঁকুড়াতে মোট ৬২টি খোলা হয়েছে, তার ভিতর ১০টি অফিসিয়াল আর ৫২টি হচ্ছে নন-অফিসিয়াল অর্গেনাইজেশন, এ ছাড়া চিফ ক্যান্টিন এবং ফুড ফর ওয়ার্ক প্রজেক্ট আছে, সেগুলি বেসরকারি।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** মালদহে যে লঙ্গরখানা খোলা হয়েছে তা কোন এলাকায় জানাবেন কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** গাজল হবিবপুরে এবং আর একটি থানায়।

**শ্রী সুবোধ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ইতিপূর্বে পশ্চিম দিনাজপুরে রায়গঞ্জে ৫টি, তপনে ৫টি খোলা হয়েছে, গভর্নমেন্ট থেকে কি খোলা হয়েছে কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** খোলার জন্য নির্দেশ দিয়েছি, খোলা হয়েছে কিনা সংবাদ পাই নি। আমরা সাধারণত গভর্নমেন্ট থেকে খুলতে চাই না। এটা পাবলিক থেকে ভলানটারি অর্গেনাইজেশন খুলবে, আর আমরা গভর্নমেন্ট থেকে গম চাল ভ্যাজিটেবল দেব, খরচের টাকা মাসে মাসে দেব।

**শ্রী ব্যোমকেশ চক্রবর্তী ঃ** এই ১০টিই কি ভারত সেবক সমাজের?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** আমি জানি না কোন অর্গেনাইজেশন করেছে কিনা।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** পুরুলিয়া এবং বাঁকুড়া—দুটি জেলাতে কখন ত্রাণকার্য সরকার কর্তৃক আরম্ভ হয়েছে দয়া করে বলবেন কি?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** একেবারে ডেট বলা সম্ভব নয়। আমি ১৯শে মার্চ এসেছি, তার পূর্বেই আরম্ভ হয়েছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কি যে দুর্ভিক্ষ আরম্ভ হওয়ার অনেক পরে এসব আরম্ভ হয়েছে যার জন্য অনেক প্রাণহানি হয়েছে?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** প্রাণহানি হয়েছে বলে স্বীকার করি না, দুর্ভিক্ষ তো আমাদের মাথায় ঢুকেছে, এটাকে দুর্ভিক্ষ বলা যায় না এখন, ডিসটেস্ অল্প হলেই আমরা আরম্ভ করে দিই।

## The property of 219/1 Acharya Jagadish Chandra Bose Road, Calcutta

***40. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state with reference to Notification No. 234-Edn. (CS)/10-12/66, dated the 9th March, 1967, published in the "Calcutta Gazette, Extraordinary", of 28th March, 1967—

(a) the causes of failure on the part of the Calcutta University to manage the property of 219/1 Acharya Jagadish Chandra Bose Road, Calcutta, held under a Deed of Trust to the satisfaction of the Government; and

(b) will he be further pleased to state the manner in which the Government propose to utilise the property?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

(a) The hostel, situated at 219/1, Acharya Jagadish Chandra Bose Road, Calcutta, was being run at a loss and the

Calcutta University requested the State Government to revoke the Trust Deed.

(b) The property has already been given in trust to the authorities of the St. Xavier's College, Calcutta, for management.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের হাতে এই সম্পত্তি কবে এসেছিল এবং কতদিন তারা ভোগ করেছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ১৯২৭ সালের ২৬শে সেপ্টেম্বর একটা দলিল হয়েছিল এবং তাতেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের হাতে দেওয়া হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** ১৯২৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত এই যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের হাতে ছিল বা অধিকারে ছিল, তাতে এর মধ্যে কি পরিমাণ লস হয়েছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ১৯৬২ সালে কলকাতা বিশ্ববিদ্যালয় একটি চিঠি দিয়ে জানিয়েছে যে, তাদের ক্ষতি হচ্ছে মাসে প্রায় ৫০০ টাকা এবং তার পর ১৯৬৫ সালের ৩০শে নভেম্বর দেখছি তারা জানাচ্ছে, বছরে ৫ হাজার টাকা ক্ষতি হচ্ছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** এই ক্ষতির কারণ কি জানিয়েছে? আগে ক্ষতি হত না, এখনই বা কেন ক্ষতি হচ্ছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এ সম্বন্ধে এখনই তথ্য উপস্থিত করতে পারছি না।

**শ্রী নির্মল বসু ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেখানে যে হোস্টেল ছিল সেই হোস্টেলে কারা থাকত?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি যতদূর দেখছি, তাতে এই হোস্টেলটিতে সেন্ট জেভিয়ার্স কলেজের ছেলেরা থাকত। অবশ্য আমি এটা এখনই দৃঢ়ভাবে বলতে পারছি না, নোটিস পেলে দৃঢ়ভাবে বলতে পারব।

**শ্রী নির্মল বসু ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালনাধানী একটি হোস্টেলে এই অবস্থা এবং এর আগেও হোস্টেল নিয়ে প্রশ্ন উঠেছিল। যা হোক, মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে, অন্যান্য যে হোস্টেল আছে সেখানকার অবস্থা সম্পর্কে কোনও তদন্ত তাঁর দপ্তর থেকে করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ইতিপূর্বে, গত অধিবেশনে মাননীয় সদস্যদের প্রশ্নের উত্তরে আমি জানিয়েছিলাম যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে অনুরোধ করেছি তাঁর অধিনস্থ যে সমস্ত ছাত্রাবাস আছে সে সম্পর্কে তিনি যেন তদন্ত করেন। উপাচার্য আমাকে জানিয়েছিলেন, তিনি তদন্তের ব্যবস্থা করছেন। আমি এখনও পর্যন্ত কোনও বিবরণী পাই নি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** ছাত্রাবাসগুলিতে যে সংখ্যক ছাত্র থাকার কথা সেটা কি বরাবরই ছিল?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এর উত্তর আমি এখনই দিতে পারছি না। কারণ, প্রকারান্তরে নির্মাল্য বাগচী মহাশয় যে প্রশ্ন করলেন যে, কি কারণে ক্ষতি হচ্ছিল এটা তার সঙ্গে সংশ্লিষ্ট বলে আমি এর উত্তর দিতে পারছি না।

**Building for the Purulia District Library**

***41. Shri Dhirendra Nath Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Government have any scheme for construction of a building for the Purulia District Library in the near future ;

(b) whether the Government is aware—

(i) that the existing accommodation in the said Library is extremely inadequate, and

(ii) that a portion of the said building is occupied by the District Social Education Officer and his staff?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) Yes.

(b) (i) & (ii) Yes.

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** কতদিনের মধ্যে এই কাজ শুরু করবেন মনে করছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এখনই আমি স্থিরভাবে বলতে পারছি না। সম্প্রতি একটা হিসেব নেওয়া হয়েছে এবং তার মধ্যে দেখতে পাচ্ছি ১ লক্ষ ১০ হাজার ৪০০ টাকার একটা পরিকল্পনা উপস্থিত করা হয়েছে এবং সেটা বিচারাধীন রয়েছে। সেই অনুসারে আমরা চেষ্টা করব এবং যদি অর্থের সংস্থান করতে পারি তাহলে এই বছরে কাজ শুরু করার চেষ্টা করা হবে।

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, টাকা যখন স্যাংশন হয়েছে তখন যাতে তাড়াতাড়ি কাজ হয় সেই ব্যবস্থা করুন।

(নো রিপ্লাই)

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রী মহাশয় (বি) (ওয়ান) এবং (বি) (টু)-এর জবাবে বললেন "ইয়েস্"। বি-ওয়ানে প্রশ্ন ছিল, দ্যাট দি একজিসটিং অ্যাকোমোডেশন ইন দি সেড লাইব্রেরি ইজ এক্সট্রিমলি ইনএডিকোয়েট। এর উত্তরে তিনি বললেন, "ইয়েস্"। বি-টুতে প্রশ্ন ছিল, দ্যাট এ পোর্শন অব দি সেড বিলডিং ইজ অকুপাইড বাই দি ডিস্টট্রিক্ট স্যোসাল এডুকেশন অফিসার অ্যান্ড হিজ স্টাফ। এর উত্তরেও তিনি বললেন, "ইয়েস"। আমার জিজ্ঞাসা হচ্ছে এই, লাইব্রেরিতে জায়গা নেই এবং এই যে বলা হয়েছে এক্সট্রিমলি ইন অ্যাডিকোয়েট তা সত্ত্বেও ডিস্ট্রিক্ট সোসাল এডুকেশন অফিসার শুধু নয়, তাঁর স্টাফরা লাইব্রেরিতে থাকেন কেন? মন্ত্রী মহাশয় আমাকে জানাবেন কি, এ সম্বন্ধে তিনি কোনও অনুসন্ধান করেছেন কিনা এবং এক্সট্রিমলি ইন অ্যাডিকোয়েট হওয়া সত্ত্বেও এঁরা এখানে কতদিন ধরে আছেন এবং কতদিন পর এঁদের জন্য আলাদা বাসস্থানের ব্যবস্থা করে অন্য জায়গায় সরিয়ে নেবেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য অনেকগুলি প্রশ্ন একসঙ্গে করেছেন। উত্তর যেগুলির প্রয়োজন আমি সেগুলির দিচ্ছি, উনি সন্তুষ্ট না হলে আবার কোয়েশ্চেন করতে পারেন। এক নম্বর কথা হচ্ছে, যেখানে লাইব্রেরি আছে সেটা

দোতলা বাড়ি। এই বাড়ির দোতলায় ২ খানি ঘর। সেখানে ডিস্ট্রিক্ট সোস্যাল এডুকেশন অফিসারের অফিস আছে, আর একটা ঘরে লাইব্রেরির রিডিং রুম বলে ব্যবহার করা হয়। নিচের তলায় মোট ৬খানি ঘর। তার মধ্যে ৩টি ঘর লাইব্রেরির জন্য ব্যবহার করার উপযুক্ত নয়। এই তিনটি ঘরে এ' বাড়ির দারোয়ান বা রাত্রে যারা পাহারা দেয় তারা বাস করে। নিচের তলায় বাকি তিনটি ঘরে লাইব্রেরির বইটই রাখা হয়। আমাদের একটা প্রস্তাব আছে, ডিস্ট্রিক্ট সোস্যাল এডুকেশন অফিসারের যে অফিস ওখানে আছে, সেটা সরিয়ে নিয়ে যাওয়া যায় কিনা। এইজন্য একটা বাড়ি যদি ভাড়া পাওয়া যায়, তাহলে এটা করা যাবে এবং সেটা বিবেচনা করা হচ্ছে। সেইরকম বাড়ি পাওয়া গেলে এই অফিস হয়তো সরিয়ে নিয়ে যাওয়া যাবে।

## Starvation Death in West Bengal

***42. Shri Nirmal Chandra Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Relief and Social Welfare Department be pleased to state the number of starvation deaths in West Bengal since the 3rd of March, 1967, in different district ?

**Shri Nishitha Nath Kundu :** No death due to starvation has so far been reported by the District Officers.

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে পুরুলিয়া, রঘুনাথপুর সাবডিভিসন-এর মৌথ, চেরিয়ান, বেরো প্রভৃতি এই ৩টি জায়গায় ১৯ জনের মৃত্যু হয়েছে। এ খবর কি আপনি জানেন?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** আমি তো আপনাকে বলেছি, আর নুতন করে কিছু বলার নেই। আমি কাগজে পড়েছি এবং এনকোয়ারিও করিয়েছি কতগুলি, তাতে আমি যা দেখতে পেয়েছি যাঁদের সম্বন্ধে নাম করে বললেন, তাঁরা জি. আর. পাচ্ছিলেন। কোন কোন জায়গায় তাঁদের মৃত্যুর পর সেই বাড়ীতে খাওয়ার জিনিষ অনেক পাওয়া গেছে এবং কেউ কেউ দীর্ঘকাল ধরে রোগে ভুগছিলেন, টি বি রোগেতে, তার ভিতরে আবার কেউ সন্যাস রোগে মরেছে। এই রকম সব রিপোর্ট পেয়েছি। যেগুলি খবরের কাগজে বেরিয়েছিল সবগুলি আমরা এনকোয়ারি করাতে পারি নি। তবে জি. আর. যা সেখানে পায় এই কোয়ানটিটি অত্যন্ত কম, সেটা স্বীকার করতে হবে। কিন্তু তাঁরা খেতে পায় নি একেবারে স্টার্ভ করেছে, একথা বলা যাচ্ছে না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে লোকসেবক সংঘের অরুন ঘোষ মহাশয়, লোক সেবক কাগজে যে একটা চিঠি পাঠিয়েছিলেন প্রবন্ধাকারে, সেটা কি আপনার দৃষ্টি আকর্ষণে এসেছে?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** না, আমি সেটা পড়িনি। তবে আমি জানি লোক সেবকের যাঁরা ওখানকার নেতা, ডেথ রিপোর্ট-এর এলিগেশন করে দিয়েছিলেন। সেজন্য আমি তদন্ত করতে গিয়েছিলাম।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে অরুন ঘোষ মহাশয় আজ যে সমস্ত অনুসন্ধান করেছেন তার ফলে উনি লোকসেবক কাগজে এই প্রবন্ধ লিখেছিলেন, এটা বলবেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি তো উত্তরে বলেছেন, এটা এনকোয়ারি করছেন।

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** উনি নিজে তদন্ত করেছেন এই রকম লেখাই আছে। আমি তাঁর সঙ্গে কথা বলেছি, তিনি সবগুলি ব্যাপার নিজে করেন নি। তিনি লোকের কাছ থেকে রিপোর্ট পেয়েছেন। এটাই আমার জানা আছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কাদের দ্বারা এই অনুসন্ধান কাজ চালাচ্ছিলেন?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** আমরা যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে লিখে দিই। তিনি হয়ত তাঁর সাবডিভিসনাল অফিসার অথবা তাঁর নিজের সাব অর্ডিনেট বা এজেন্সি থাকে ওঁদের যে নিয়ম সেইভাবে করে থাকেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি যে এটা কি সেই মামুলি উত্তর যে অপুষ্টিজনিত মৃত্যু?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** এটা আপনার মামুলি উত্তর মোটেই নয়। আপনি যদি চান তবে সময় লাগবে আমি প্রত্যেকটি নামের সঙ্গে রিপোর্ট দেব। সেটা ভাল করে ক্লোজ sifting enquiry করা হয়েছে।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে পশ্চিমবঙ্গ বলে পশ্চিমবঙ্গ সরকারের একটা মুখপাত্র আছে, সাপ্তাহিক। তার ৯ই জুনের সংখ্যায় দেখতে পাচ্ছি তাঁরা লিখেছেন এডিটোরিয়াল তে যে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায়

প্রায় ২৪.৪৫ লক্ষ নরনারী এই দুর্ভিক্ষের কবলে একথা বলে শুরু করে। তাঁরা বলেছেন, একটা অসমর্থিত সংবাদে বলা হয়েছে খেতে না পেয়ে ৩৬ জনের মৃত্যু হয়েছে। সংবাদটি অসমর্থিত বলছেন। কিন্তু এর প্রতিবাদ করেননি। মাননীয় মন্ত্রী মহাশয় কি এর প্রতিবাদ করবেন?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** নিশ্চয়ই তার যে report আমাদের কাছে আছে, তথ্য আছে, কেন করবোনা নিশ্চয়ই করবো।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** সেই কাগজ অর্থাৎ সরকারি কাগজ ৯ই জুনে তাতে বলা হয়েছে পুরুলিয়ার মধ্যে অনাহারে মৃত্যুর খবর পাওয়া গেছে। তাই জিজ্ঞাসা করছি মাননীয় মন্ত্রিমহাশয় এটারও প্রতিবাদ করবেন কি ?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** আমি বলতে চাই যেগুলি আপনারা পড়ছেন বা প্রশ্ন করছেন অসমর্থিত খবর নিয়ে আমি কি করতে পারি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে যদি সত্য হয় তাহলেও এর প্রতিবাদ করবেন কি ?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** সত্য হলে কেন করবোনা। আমি আগেও বলেছিলাম আপনারা শুনুন, যদি চেয়ারম্যান বলেন আমি বলে দেব। প্রত্যেকটি কেস আমি enquiry করেছি, এবং তার জন্য তথ্য বিবরন বিশদভাবে আমার কাছে আছে।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** তাহলে মন্ত্রী মহাশয় কি সরকারের আমলাদের কাছ থেকে যে রিপোর্ট পেয়েছেন, সেটাকে সত্য ব'লে গ্রহন করেছেন?।

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** তাছাড়া উপায় কি বলুন? তাহলে তো আপনাকে পাঠাতে হয়।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আপনি নিজেও তো যেতে পারেন। আমার এখন যাবার দায়িত্ব নেই, যাবার দায়িত্ব আপনার।

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু ঃ** এইটা যখন কংগ্রেসি আমলে হয়েছে, তখন কি ভাবে করতেন জানাবেন কি?

**শ্রী রবীন্দ্র লাল সিনহা** : মন্ত্রী মহাশয় কি প্রশ্ন করতে পারেন? এরকম অ্যাসপারসন করা কি ঠিক ?

**শ্রী রেবতী রমন মান্না** : যাঁরা অনাহারে থেকে অনাহারের জ্বালা সহ্য করতে না পেরে, আত্মহত্যা করেন, তাদের মৃত্যুকে কি অনাহারে মৃত্যু বলে মনে করেন?

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু** : দ্যাট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান আমি তো ডাক্তার নই। ডাক্তার যাঁরা তাঁরা এর উত্তর দিতে পারেন।

**শ্রী যতীন চক্রবর্তী** : মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গত ২০ বছরে কংগ্রেসি শাসনে যারা উপবাসে থেকেছে, তাদের যদি কোনও কোনও ক্ষেত্রে অনাহারে থাকার ফলে মৃত্যু হয়েছে, সেটাকে কি অনাহারে মৃত্যু বলা হবে?

**মিঃ চেয়ারম্যান** : এই রকম প্রশ্নের উত্তর দেওয়া যায় না।

**শ্রী নিশীথ নাথ কুণ্ডু** : হাইপথেটিক্যাল কোশ্চেনের উত্তর দেওয়া যায় না।

**Free Tuition for the Children of approved Primary Teachers**

***43. Shri Nirmalya Bagchi** : (a) With reference to the reply to the starred question No. 154, dated the 29th March, 1965, is the Minister-in-charge of the Education Department aware that in municipalities where urban Primary Education Act, 1963, has not been introduced, approved primary teachers are not eligible to the concession of free tuition for their children reading in primary classes of recognised primary school or primary sections of secondary schools, which raise fees?

(b) If the answer to (a) be in the affirmative, will he be pleased to consider the desirability of introduction the benefit of concession of free tuition for children reading in such primary schools?

**Shri Jyoti Bhusan Bhattacharya** : (a) Yes.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যদি আমার প্রশ্নটা লক্ষ্য করে দেখেন, তাহলে দেখতে পাবেন, মূল প্রশ্নটা ১৯৬৫ সালে যখন আমাদের বন্ধু শ্রদ্ধেয় রাজকুমার চক্রবর্তী মহাশয় করেছিলেন তখনও উত্তর দেওয়া হয়েছিল এবং বলা হচ্ছে যে আনডার কনসিডারেশন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, তাহলে তার অর্থ কি এই যে, ১৯৬৫ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত এই ফাইলটি ফিনান্স ডিপার্টমেন্টে চাপা পড়ে আছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** কোন বিভাগ সম্বন্ধে প্রশ্নের উত্তর দেওয়া আমার পক্ষে সঙ্গত বলে আমি মনে করছি না। তবে একথা মাননীয় সদস্যকে জানাচ্ছি, এই ব্যাপারটা আবার আমরা উত্থাপন করেছি এবং এটা নিয়ে কাজ শুরু হয়েছে। আমার আশা এখানে যে গুরুতর অসঙ্গতি আছে সেটা দূর করা যাবে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় নির্মল বোস মহাশয় একটা প্রশ্ন করেছিলেন, সরকারি স্কুলে প্রাথমিক বিভাগে কি ভাবে মাহিনা আদায় করা হয়। সেটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে দিচ্ছি তাতে দেখতে পাবেন সরকারি স্কুলে মাহিনা দিয়ে ছাত্র ছাত্রীদের প্রাথমিক বিভাগে পড়তে হচ্ছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু বিবেচনা করেছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বিশেষ করে সরকারি স্কুল সম্বন্ধে যখন আমাদের দৃষ্টি আকর্ষণ করলেন তখন নিশ্চয় বিবেচনা করব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আমার প্রশ্নটা হচ্ছে, এই সমস্ত সরকারি বিদ্যালয়ে প্রাথমিক বিভাগে আমাদের প্রাথমিক স্কুলের শিক্ষকদের ছেলেমেয়েরা পড়ে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তাদের সম্পর্কে উনি কি ব্যবস্থা করতে যাচ্ছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকদের পুত্রকন্যারা এই প্রাথমিক বিদ্যালয়ে যেখানে বেতন নেওয়া হয়, সেখানে তারা বেতন বাবদ কোন সাহায্য পায় না। তাদের বেতন দিয়ে পড়তে হয়। এর মধ্যে অসঙ্গতি আছে। বর্তমান সরকার এটা হওয়া উচিত বলে মনে করেন না। এটা পরিবর্তন করা দরকার। কিন্তু, এখন মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন, বিশেষ করে সরকারি বিদ্যালয়ে পড়ার ব্যাপারে কোনও ব্যবস্থা করা যায় কিনা। আমি তার উত্তরে বললাম, এই

বিশেষ ব্যাপারের প্রতি যখন উনি আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন তখন আমরা এ সম্পর্কে নজর দেব।

**Shri Nirmalya Bagchi :** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি জানেন যে লোকসভায় এই উত্তর দেওয়া হয়েছে যে, Free education is provided up to class VIII in Andhra Pradesh, Hariyana, Kerala, Madhya Pradesh, Punjab, Rajasthan, Jammu and Kashmir, Madras, Mysore and all the union territories. Gujrat and Maharastra have provisions for free education up to class VII while in Uttar Pradesh, Bihar and Orissa education is free for girls only.....

**Shri Jyoti Bhusan Bhattacharya :** জানলাম।

**Misuse of "Test Relief Fund"**

***44. Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of monumental works undertaken at the public expenditure to perpetuate the names of the I.G. of Police and his relatives and other high ranking officers of the district of Bankura in the Bankura Police Lines ;

(b) whether money out of test relief fund was spent in this connection ; and

(c) if so, whether the Government has started or contemplates starting an enquiry into the matter?

**শ্রী অজয় কুমার মুখার্জি :** (ক) ও (খ) ১৯৬৪-৬৫ ও ১৯৬৫-৬৬ সালে কয়েকটি "টেস্ট রিলিফ স্কিমে" বাঁকুড়া পুলিস লাইন্সে কিছু উন্নয়নমূলক কার্য করানো হয়। এইসব উন্নয়নমূলক কার্যের মোট চারটিকে বর্তমান মহা আরক্ষা পরিদর্শক (আই জি) তাঁর স্ত্রী এবং আরও দুজন অফিসারের নাম অনুযায়ী নামকরণ করা হইয়াছে।

(গ) 'ভিজিল্যান্স কমিশন' এ বিষয়ে তদন্ত করিতেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** এই যে চারটে নামকরণ করা হয়েছে, কারা সেই নামকরণ করেছেন? অনুগ্রহ করে বলবেন কি, সরকারের পক্ষ থেকে এটা করা হয়েছে, না নিজেরা করেছেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** না। ওখানে যাঁরা রিলিফের কাজ করেছিলেন, তারা করেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই মহা আরক্ষা পরিদর্শক অর্থাৎ ইন্সপেক্টর জেনারেল অব পুলিস এবং তার মধ্যে জেলা ম্যাজিস্ট্রেট যিনি ছিলেন তার নামে এবং এর আগে যিনি ডেপুটি ইন্সপেক্টর জেনারেল অব পুলিস যিনি ছিলেন তার নামেও কোনও স্মারক আছে কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** চারটে নামে হয়েছে—(১) উপানন্দ শিশু মঙ্গল কেন্দ্র, (২) বিভা উদ্যান, (ওঁর স্ত্রী), (৩) সুকুমার ট্যাঙ্ক এবং (৪) আর ঘোষ ট্যাঙ্ক।

**শ্রী যতীন চক্রবর্তী :** ওখানে ঐ পুলিস লাইনে দেবব্রত স্মরনি বলে কোনও রাস্তা আছে কিনা, এটা অনুসন্ধান করবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** এটা আমার প্রশ্নের মধ্যে নেই।

**শ্রী গোপাল হালদার :** যাঁদের নামে এই সৌধাদি তৈয়ার হয়েছে, তাঁদের একটু একটু পরিচয় জানতে চাই। দেশব্যাপী এমন নাম হচ্ছে, তাঁদের পরিচয় একটু শুনি।

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** শ্রী উপানন্দ হলেন আই জি, বিভা তাঁর স্ত্রী, সুকুমার হলেন ডিস্ক্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং আর ঘোষ ছিলেন তখন ফুড-এর কমিশনার।

**শ্রী গোপাল হালদার :** এ তো অফিসার হিসাবে তাঁদের পরিচয় বললেন। তাঁদের সামাজিক কার্যকলাপ কি, দেশের কোন কোন উপকার করেছেন, বাঁকুড়ার কোন কোন উপকার করেছেন, পশ্চিমবাংলার কোন কোন উপকার করেছেন, বা ভারতবর্ষের কোন কোন উপকার করেছেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** এ প্রশ্ন আসে না।

**শ্রী গোপাল হালদার ঃ** আমি আপনার কাছে আবেদন করব। এত সহজে এই জিনিসটা ছেড়ে দেবেন না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** যাঁরা এই টেস্ট রিলিফের টাকা নিজেদের নামাকরণ করার জন্য খরচ করছেন এবং এই উপলক্ষে যখন ভিজিলেন্স কমিশন তদন্ত করছে, তখন একথা কি সত্য নয় যে একটা প্রাইমা ফ্যাসি কেস এসটাব্লিসড হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** তাঁরা নিজেরা নামকরণ করেন নি, কে করেছেন, কেন করেছেন এই সব ভিজিলেন্স কমিশন দেখছেন—কাউকে অপরাধী করা যায় কিনা, রিপোর্ট পেলে বুঝতে পারব।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আমার বি প্রশ্ন ছিল—হোয়েদার মানি আউট অব টেস্ট রিলিফ ফান্ড ওয়াজ স্পেন্ট ইন দিস কানেকশন। তার উত্তরে বলেছেন ইয়েস, ভিজিলেন্স কমিশন তদন্ত করছে তা হলে টেস্ট রিলিফের টাকা যে খরচ করা হয়েছে এই সম্পর্কে কি তদন্ত হচ্ছে? তা যদি হয়ে থাকে, তা হলে যাঁদের নামে হয়েছে এবং তাঁরাই নামাকরণ করেছেন। বিশেষ করে একথা কি সত্য নয় যে, উপানন্দবাবু এবং তাঁর স্ত্রী স্মারকের উদ্বোধন তাঁরা নিজেরাই করেছেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** উদ্বোধনের খবর আমার জানা নাই।

**শ্রী নরেন্দ্র নাথ দাস ঃ** এখানে কত টাকা টেস্ট রিলিফে খরচ হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** মোট ৬টি স্কিমে ৯১,৫৯৬ টাকা মাটি কাটা, ভরাট এই সব কাজে সুকুমার ট্যাঙ্কের জন্য ৭ হাজার টাকা এবং আর ঘোষ ট্যাঙ্কের জন্য ২৪,৪০৫ টাকা।

**শ্রী গোপাল চন্দ্র হালদার ঃ** বিষয়টা যখন তদন্ত হচ্ছে তখন তদন্ত যতক্ষণ হচ্ছে না হচ্ছে ততক্ষণ নামকরণ স্থগিত রাখা উচিত কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** একেবারে তদন্ত শেষ হ'লে যা করা উচিত তাই করা হবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** সুকুমারের পরিচয়টা কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** তিনি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট।

**সুরেন্দ্রনাথ কলেজের গৃহপতন**

***৪৫। শ্রী নির্মল বসু ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপুর্বক জানাইবেন কি—

(ক) ১৩ই জুন, ১৯৬৭ তারিখে সুরেন্দ্রনাথ কলেজের গৃহ অকস্মাৎ ভাঙিয়া পড়ে, এই সংবাদ কি তিনি অবগত আছেন;

(খ) কলেজ গৃহটি ভাঙিয়া পড়ার কারণ কি; এবং

(গ) ভাঙিয়া পড়ার ফলে কতজন লোকের মৃত্যু হইয়াছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** (ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে বিশেষজ্ঞের অভিমত এখনও জানা যায় নাই।

(গ) পাঁচজন লোকের মৃত্যু হইয়াছে।

**শ্রী নির্মল বসু ঃ** সরকার পক্ষ থেকে বিশেষজ্ঞ-এর মত জানবার কি ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** বিশেষজ্ঞকে বলা হয়েছে।

**শ্রী নির্মল বসু ঃ** এ ব্যাপারে বিশেষজ্ঞ খোঁজ খবর দেবেন কি?

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** সিটি আর্কিটেক্ট এবং আর একজন ইঞ্জিনিয়ার দেখছেন।

**শ্রী নির্মল বসু ঃ** এখানে যে রকম সুরেন্দ্রনাথ কলেজ ভেঙে পড়েছে, এই রকম কোলকাতার আরও অনেক কলেজ আছে যাদের এই রকম ভাঙবার মতো অবস্থা হয়েছে। সেই সব বাড়ি কি অবস্থায় আছে, সেগুলি ভেঙে পড়তে পারে কিনা, সংস্কার করা হয়েছে কিনা সেই সব খোঁজ খবর করা হয়েছে কি?

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ভেঙে পড়ার পর আমাদের খবর, তার আগে কর্পোরেশনের।

**শ্রী নির্মল বসু ঃ** এখানে শিক্ষামন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, কিন্তু তাঁকে সরাসরি প্রশ্ন করতে পারি কিনা জানি না। যা হোক, আমার কথা হচ্ছে এটা হাজার হাজার ছেলেমেয়ের ব্যাপার। সেদিন সেখানে বিশ্ববিদ্যালয়ে একটা পরীক্ষা হবার কথা ছিল, কিন্তু পরীক্ষা স্থগিত ছিল বলে ওই দুর্ঘটনা থেকে তারা রক্ষা পেয়েছে। কোলকাতায় এমন অনেক বাড়ি রয়েছে যেগুলো যে কোনও মুহূর্তে ভেঙে পড়তে পারে। আমার প্রশ্ন হচ্ছে, এই অবস্থায় স্কুল—কলেজ যেগুলো রয়েছে সেগুলো দেখা হবে কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** সেটা খবর না নিয়ে হঠাৎ কি করে বলবেন?

**শ্রী নির্মল বসু ঃ** এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি আলাদা প্রশ্ন করুন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী যখন মুখ্যমন্ত্রীও তখন আমি মুখমন্ত্রীকে জিজ্ঞাসা করছি তিনি শিক্ষামন্ত্রীকে এই বিষয়ে সতর্ক হবার জন্য অনুরোধ করবেন কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** করব।

**শ্রী নন্দ কিশোর ঘোষ ঃ** এর সঙ্গে সঙ্গে কলেজের হোস্টেলগুলো দেখতে বলবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** বলব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আমরা খবরের কাগজে দেখলাম যেদিন অ্যাকসিডেন্ট হল সেদিন আমাদের মুখ্যমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী সেখানে উপস্থিত ছিলেন। একথা কি সত্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ঘটনার পর।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আপনি যখন সেখানে গেলেন তখন কলেজের পক্ষ থেকে আপনি কি প্রেসিডেন্ট, রেক্টর এবং সেক্রেটারিকে সেখানে দেখতে পেয়েছিলেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি প্রিন্সিপ্যালকে দেখেছি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন যে, ওই কলেজের প্রেসিডেন্ট রণদেব চৌধুরীকে যখন খবর দেওয়া হল তখন তিনি বললেন, আমি মামলার ব্রিফ দেখতে ব্যস্ত, আসতে পারব না।

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** সেখানকার রেক্টর ড: জ্ঞান মুখার্জি সেদিন সেখানে উপস্থিত ছিলেন না একথা কি সত্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি বলতে পারব না, আমি প্রিন্সিপ্যালকে দেখেছি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** ওই কলেজের সেক্রেটারি এস এম ঘোষ আপনার সঙ্গে কি যোগাযোগ করেছিলেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার স্মরণ নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** এই যে ব্যাপার ঘটেছে এটা একটা ক্রিমিনাল নেগলিজেন্স। এত বড় একটা পোড়ো বাড়ি রয়েছে এবং তাঁরা যখন সেটা নিয়ে ব্যবসা করছে তখন তাদের কোনও ব্যক্তিকে গ্রেপ্তার করবেন কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এটা ম্যাটার অব ওপিনিয়ন।

## Staff quarters for the Purulia Government Girls' Higher Secondary School

***46. Shri Dhirendra Nath Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state if the Government is aware that for want of staff quarters in the Purulia Government Girls' Higher Secondary School qualified teachers from outside the district are unwilling to join this school?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** The Govt. Girls' School at Purulia was upgraded as a Higher Secondary School with effect from the 1966 session. Steps are being taken to fill up the new

posts created for this purpose. Some local appointments were made. One teacher from outside has joined the school and is working there. Another teacher who was offered appointment in this school did not join but it would not be correct to suppose that want of staff quarters was the reason for her not joining at Purulia.

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** আমাদের ওখানে বহু টাকা খরচ করে গভর্নমেন্ট গার্লস হাইস্কুল হয়েছে, কিন্তু কোয়ার্টার্স না থাকার জন্য উপযুক্ত শিক্ষিকা যাচ্ছেন না। আমার প্রশ্ন হচ্ছে, সেখানে এই ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা বললে ঠিক হবে না। যাঁদের কাজ দেওয়া হয়েছে তাঁরা স্টাফ কোয়ার্টার্স নেই বলে যান নি, তা নয়। একটিমাত্র ঘটনা হয়েছে, যিনি প্যানেলে ছিলেন কিন্তু যান নি। তাঁকে যখন যেতে বলা হোল, তিনি বললেন, আমি কোলকাতার বাইরে যাব না। এটা অবশ্য সত্য, আমাদের স্টাফ কোয়ার্টার্সের সমস্যা রয়েছে এবং শুধু পুরুলিয়া নয়, আমাদের বর্তমান অবস্থা হচ্ছে একমাত্র কোচবিহারের সুনীতি অ্যাকাডেমি ছাড়া অন্য কোথাও শিক্ষিকাদের স্টাফ কোয়ার্টার্স নেই। এটা প্রতিবিধান করবার জন্য চেষ্টা করছি। ইতিমধ্যেই আমি পি ডবলিউ ডিপার্টমেন্টকে একটা হিসেব এবং পরিকল্পনা উপস্থিত করতে বলেছি, যাতে পুরুলিয়া এবং অন্যান্য জায়গায় স্টাফ কোয়ার্টার্স করা হয়।

### Murder at a Jute Mill

***47. Shri Nirmal Chandra Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the circumstances leading to the recent murder of a person as the result of a clash between two rival unions of a Jute Mill in Barrackpore subdivision under Noapara police-station ; and

(b) if any arrests have been made in this connection?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** (এ) গত ১৮.৬.৬৭ তারিখ রাত্রি ১১টা ১৫ মিনিটের যখন ধরমনাথ সাউ নামে গৌরীশংকর জুট মিলের একটি কর্মী তার ২জন সঙ্গীর সাথে রাত্রিতে সিনেমা দেখে একটি রিকশাতে বাড়ি ফিরছিল তখন কিছু লোক তাদের আক্রমণ করে এবং এর ফলে উক্ত সাউ খুন হয়। খবরে প্রকাশ, আক্রান্ত এবং আক্রমণকারিরা ২টি আলাদা ইউনিয়নের সভ্য ছিল।

(বি) হ্যাঁ, ৯জন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আই এন টি ইউ সি-র একটা ইউনিয়ন ছিল, সেখানে এই ঘটনার অল্প কিছুদিন পূর্বে মার্কসবাদী কমিউনিস্টরা গিয়ে জোর করে তালা ভেঙে দখল করেছিলেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** শ্রী সাউ যিনি এখানে মাডার্ড হলেন বা প্রাণ হারালেন তাঁকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা আক্রমণ করেছিল, এ রকম কোনও তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আক্রমণকারিদের দলে ছিল লালবাবু পান্ডে, হরিহর সিং, শুকদেও রায়, বব্বন সিং, মান্না তেওয়ারি, নাগেশ্বরি ঝা, নাথুনি মাহাতো, রাঝের ওঝা, রামদাস আহির, গুনেশ্বর যাদব, আদালত যাদব, সুশংকর যাদব, হট্ট যাদব এবং আরও ব্যক্তি ছিল। প্রকাশ এরা আলাদা ইউনিয়নের সদস্য।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, তাঁরা কোন ইউনিয়ানের সদস্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার কাছে যা আছে তাতে দেখতে পাচ্ছি যে এরা আলাদা ইউনিয়ানের সদস্য। এইটুকুই আমি বলতে পারি। আর এ' তিনজন হলেন আই এন টি ইউ সি-র, তাঁরা আসছিলেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** সেখানে আর একটা ইউনিয়ন আছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির। তাহলে বোঝা যাচ্ছে, যাঁদের নাম আপনি পড়লেন তাঁরা সকলেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ইউনিয়ানের লোক এটা কি সত্য?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি বলেছেন, ওঁর কাছে সে তথ্য নেই।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, রাজনৈতিক দলের সঙ্গে ইউনিয়ন যুক্ত থাকে না। যেমন আই এন টি ইউ সি কোনও কংগ্রেস বলে নয়, আই এন টি ইউ সি একটা আলাদা। তেমনি ও রকম থাকতে পারে না। রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত থাকে না।

**মিঃ চেয়ারম্যান :** এখানে ফিলোজফির আলোচনা চলবে না, এর আনসার দেবারও প্রয়োজন নেই। কোশ্চেন ইজ ওভার।

## Unstarred Questions
## (to which written answers were laid on the table)

### Royalty from the Coal Industries

**16. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state with reference to the reply to the starred question No. 124, dated 30th September, 1964—

(a) the amount of royalty received by the State Government from the Coal Industries in the State year to year from 1964-65 to 1966-67 ;

(b) the total amount of arrears lying unrealised up to 31st March, 1967 ; and

(c) how the outstanding amount will be recovered ?

**Minister for Commerce and Industries :**

Rent and Royalities received by the State Government from Coal Industries in the State.

(a) Year

1964-65 Rs. 41,60,968.00

1965-66 Rs. 45,01,868.00

1966-67 Rs. 1,26,00,000.00 (approximately.)

This includes amount kept under revenue deposit pending adjustment and execution of the compromise deeds and cheques tendered by the collieries all of which may not have been cashed yet.

(b) The estimated total amount of arrear royalty lying unrealised up to 31st March, 1967, is Rs. 4.4 crores approximately.

(c) For smooth and quick collection of arrear royalty a compromise proposal has been formulated in consultation with the Coal Industries. According to the terms of the compromise proposal the collieries will clear up arrear dues in 36 equal monthly instalments without any interest. Certificate proceedings are to be started against the collieries for realisation of arrear dues who will not come under the compromise proposal.

**Lahiri Commission**

**17. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state—

(a) if after the dissolution of the Lahiri Commission of Enquiry, all memoranda, evidences and other materials placed before it have been handed over to the State Government ;

(b) (i) whether such paper will be made available for inspection of members of the Legislature,

(ii) if so, where ; and

(c) what amount has been spent in connection with work of the Commission?

**Minister for Home (Political) :** (a) The records of the Lahiri Commission of Inquiry have been kept with the Gupta Inquiry Commission with the permission of the Government for use as reference by them.

(b) (i) Yes, with the permission of the Gupta Inquiry Commission.

(ii) At the office of the Gupta Inquiry Commission at the Assembly House, South Annexe (2nd floor), Calcutta.

(c) Rs. 5,24,001 (approximately)

**Construction of Buildings in Municipal Areas**

**18. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Local Self-Government Department be pleased to state—

(a) if the Committee, appointed in terms of the Government resolution No. 12947/M2B-11/60, dated the 15th November, 1961, to enquire into the rules regarding the construction of buildings in Municipal areas is in existence; and

(b) if, not, when a new Committee has been appointed with the same object?

**Minister for Public Works :** (a) No.

(b) On the 23rd July,1966.

## Prescribed Work load of Teachers

**19. Shri Nirmalaya Bagchi** : Will the Minister-in-charge of the Education Department he pleased to state the work load of teachers including Headmaster and Assistant Headmasters and other teachers in Secondary School, prescribed by the D.P.I. or the Board of Secondary Education.

**Minister for Education** : The work load of teachers in aided Secondary Schools is given below :-

(1) Headmasters/Mistresses—12 periods a week

(2) Assistant Headmasters/Headmistresses—22 periods a week

(3) Assistant Teachers—29 periods a week

## Benefit of Free Tution for the Children of Non-Teaching Staff

**20. Shri Nirmalaya Bagchi** : Will the Minister-in-charge of the Education Department he pleased to state—

(a) If the non-teaching staff serving in Secondary enjoy the benefit of free tution of their children up to the Secondary stage, and

(b) If not, the reasons thereof!

**Minister for Education** : (a) No.

(b) The matter is under consideration of Government.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Chairman :** I have received two notices of calling attention. The first one is about attack on Congress worker in Birbhum District of Shri Nirmal Chandra Bhattacharya, and the other is about death of a patient in Berhampore Sadar Hospital of Shri Nirmalya Bagchi. Members concerned may read their notices.

**Shri Nirmal Chandra Bhattacharya :** On Thursday, the 29th June, 1967, a Congress worker, Shaik Sajman of Sahapur under Dubrajpur Police Station in Birbhum District, was attached, according to report, near Kachujor village by some political workers of the United Front. Shri Shaik Sajman was seriously injured necessitating his admission in Suri Sadar Hospital. It is surprising that no arrests were made up to July 2. As a result of this attack freedom of political movement is jeopardised in the area.

**Shri Biswanath Mukherjee:** Statement will be given on 13th.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় সভাপাল মহাশয়, সংবাদে প্রকাশ, বহরমপুর সদর হাসপাতালে কিছুদিন পূর্বে একটি রুগির অস্ত্রোপচারের পর ধনুষ্টংকারে মৃত্যু হয়। এই ঘটনার পর কয়েক সপ্তাহ অস্ত্রোপচারের কাজ সাময়িকভাবে স্থগিত রাখা হয়। পুনরায় অস্ত্রোপচার শুরু হওয়ার পর চিকিৎসাধীন ৭ জন সাধারন রোগীর অস্ত্রোপচারের পর টিটেনাসে আক্রান্ত হইয়া মৃত্যু হয়। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে এই গভীর উদ্বেগজনক ঘটনা সম্পর্কে একটি বিশদ বিবৃতি ও কি কি প্রতিকারের ব্যাবস্থা হইয়াছে, তাহা জানাইবার জন্য অনুরোধ করা যাইতেছে।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে নেই, তবে তিনি দিল্লি যাচ্ছেন না, কাজেই এটা ১২ তারিখে হতে পারে।

[3-50 — 4-00 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Chairman :** Attention of the Minister concerned was drawn previously by Shri Nirmal Chandra Bhattacharya on the

subject of rotting of paddy in Bhojerhat in Sonarpur thana. The Minister may make his statement.

**Shri Nishith Nath Kindu :** The Quality Inspector of the Food Corporation of India visited Bhojerhat on 3.6.67 and inspected the godown of the local purchasing agent, M/s. Bhatipota Co-operative Society, in the presence of its Secretary.

The said Society had purchased till then 48.90 quintals of Aman Paddy from producers under notice and the entire stock was lying in the agent's godown in loose condition. The godown, though not very specious, can accommodate approximately 100 quintals of paddy and the condition of the godown was found to be good. The stock in question showed no sign of damage or deterioration.The local B.D.O. also visited the place on the same day and in a meeting of the members of the village committee and the Food Department officials, allotted the entire stock of 48.90 quintals of paddy lying with M/s. Bhatipote Co-operative Society, Bhojerhat to M.R. Dealers for local distribution. This place is under the jurisdiction of Bhangore P.S. and Block.

## CALLING ATTENTION (STATEMENT)

**Mr. Chairman :** Next one is appointment of Shri Raghavechari as the Chairman of the DVC - attention called by Shri Nirmalya Bagchi. The Minister concerned may make his statement.

**Shri Biswanath Mukherjee :** The news published in the issue of the Statement of 1.7.67 about the appointment of Shri Raghavecheri, I.C.S., former Chief Secretary, Kerala, and Chief Adviser to the Government of Kerals, has come to my notice. I had hoped that the proposal for appointment of the Chairman, D.V.C. by the State Government would be accepted by the Central Government. The question of appointment of the Chairman was

discussed by me personally with Dr. K.L.Rao, Union Minister for Irrigation and Power of a few occasions and he was also written to officially to select an officer proposed by the State Government.

Shri A.K.Ghosh, Member (Thermal) in the Central Water and Power Commission, Government of India, and Shri R.B.Chakraborty, Chief Engineer (I), Irrigation and Waterways Government of West Bengal, were proposed by me. These two Engineer-officers are quite reputed and efficient. It was impressed upon the Central Minister that an Engineer-Officer should preferably be the Chairman of the DVC which did not have any Engineer as its Chairman since the formation of the Corporation.

## POINT OF INFORMATION

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা আপনার কাছে উল্লেখ করতে যাচ্ছি তার সঙ্গে আমাদের এই পরিষদের মর্যাদা এবং সদস্যদের সম্মান বিশেষভাবে জড়িত। আমাদের এই পরিষদের একজন সদস্য আছেন-- আমাদের যে নুতন বই ছাপা হয়েছে তার মধ্যে ৬৩ নম্বর নামের সংখ্যায় শ্রী আশু ঘোষ। তিনি কখনও এখানে আসেন না আমাদের কোন অধিবেশনে আসেন না। তার সম্পর্কে একটা গুরুতর অভিযোগ উঠেছে, সংবাদপত্রে বেরিয়েছে তাতে বিধানসভার এবং সদস্যদের মর্যাদা বিশেষভাবে ক্ষুণ্ণ হয়েছে। ৩০ জুন তারিখে বিধানসভায় শ্রী শীষ মহম্মদ একটা গুরুতর অভিযোগ করেন। সেই অভিযোগটি আমি পড়েছি, তার বক্তৃতার নকল অংশ আমার কাছে আছে। আমি সে কথা বলব। সি আই টি রোডের উপর আশু ঘোষ মহাশয় যেভাবে সরকারি পক্ষের এম এ লে-এ দের বিকৃত করে ভাঙ্গাবার চেষ্টা করেছিলেন। আমার হাতে ১ লক্ষ টাকার তোড়া দেবার জন্য প্রস্তুত হয়েছিলেন। এই ভদ্রলোকের কথা আমরা আগে শুনেছি, এই নির্বাচনের পরেই শ্রী হৃষিকেশ হালদার নামে আর এক বিধানসভার সদস্য তাঁকে বাড়িতে আটক করে রাখা হয়েছিল, প্রলোভন দেখানো হয়েছিল কংগ্রেস দলে যোগদান করার ব্যাপারে সম্প্রতি যে ৫ জন যুক্তফ্রন্টের সদস্য কংগ্রেস পক্ষে গেছেন তাঁদের সম্পর্কে শুনেছি অনেক নাকি লক্ষ লক্ষ টাকা তাঁরা নিয়েছেন তাঁরাও এ' আশু ঘোষ মহাশয়ের বাড়ীতে লুকিয়ে আছেন। সেখান থেকে পুলিশ পাহারায় তাঁরা বিধানসভায় আসেন এবং সেখানে যান।

এই নুরুন নবী যিনি যুক্তফ্রন্ট থেকে কংগ্রেসে চলে গিয়েছেন, তিনি শ্রী শীষ মহম্মদকে মিথ্যে একটা কথা বলে নিয়ে যান এবং সেখানে এক লক্ষ টাকা দেবার চেষ্টা করেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** অন্য হাউসের মেম্বার সম্পর্কে অ্যালিগেশন করা উচিৎ নয়। দিস সর্ট অব অ্যালিগেশন ইজ ভেরি ব্যাড, আই টেল ইউ।

**শ্রী নির্মল বসু ঃ** বক্তব্য যদি কেবল বিধানসভার আলোচনার মধ্যে সীমাবদ্ধ থাকত, তা হলে আমি বলতাম না। দেখুন ১লা জুলাই তারিখে বসুমতীতে বেরিয়েছে : "বাজেট প্রস্তাব সমর্থন করে বলেন যে, গত ৯ই মে সদ্য কংগ্রেসে যোগদানকারি নুরুন নবী তাঁকে এই রাজ্যের প্রাক্তন রাষ্ট্রমন্ত্রী শ্রী আশু ঘোষের বাড়িতে অসত্য কথা বলে নিয়ে যান এবং তাঁকে কংগ্রেসে যোগদানের জন্য প্রলোভন দোখানো হয়। তিনি সভায় উপস্থিত নুরুন নবীকে তাঁর বক্তব্য মিথ্যা প্রমাণের জন্য চ্যালেঞ্জ করেন। তার পরে তিনি করেন নি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি (কোলকাতা) ঃ** আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আমি বলছি, শ্রী আশু ঘোষ হাউসের সভ্য। তিনি আগেও সভ্য ছিলেন এখনও আছেন। তাঁকে ডেকে পাঠালেই হয়।

**মিঃ চেয়ারম্যান ঃ** (শ্রী বিশ্বনাথ মুখার্জিকে উদ্দেশ্য করিয়া।) এটা আপনার পয়েন্ট অব অর্ডার নয়।

(শ্রী নির্মল বসুকে উদ্দেশ্য করিয়া) আপনি কোনও সময় অন্য হাউসের মেম্বারের নাম করতে পারেন না।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধক্ষ্য মহাশয়, আমি অপর হাউসের মেম্বার সম্পর্কে কোনও রকম মন্তব্য করি নি। শ্রী আশুতোষ ঘোষ আমাদের পরিষদের সদস্য। আমি বলছি, এর বিরুদ্ধে অভিযোগ অতীতে উঠেছে। এই অভিযোগ উঠেছে যে, নির্বাচনের পর শ্রী হৃষিকেশ হালদারকে আটক করে রাখা হয়েছে এর বাড়িতে। আমরা শুনেছি অতীতে ৫ জন সদস্যকে আটক করে রাখা হয়েছে। একজন বিধানসভা সদস্য বলছেন তাকে বিধান পরিষদের সদস্য প্রাক্তন রাষ্ট্রমন্ত্রী আশুতোষ ঘোষের বাড়িতে আটক করে রাখা হয়েছিল। এই রকম কথা বিধানসভায় বলা হচ্ছে। লোকে জানছে, বিধান পরিষদের সদস্য, এম, এল এরা এই রকম লোক। কাগজে

বেরোচ্ছে, ঘটনাটা আমরা অসম্মানিত বোধ করছি। তারজন্য আমার বক্তব্য ঘটনাটা কি আমরা জানতে চাই। উনি তো এখানে আসেন না। এলে আমরা বলতে পারতাম। এখানে যাঁরা আসেন, তাঁদের কাছে আমরা বলতে পারি, লবীতে জিজ্ঞাসা করতে পারি, "মশাই, ব্যাপারটা কি?" এঁকে তো জিজ্ঞাসা করবার উপায় নেই। তার জন্য আপনার কাছে অনুরোধ, এই রকম কথা বিধানসভায় বলা হচ্ছে, কাগজে ছাপা হচ্ছে, এই ভদ্রলোকের ঠিকানা এখানে আছে, আপনি এঁকে ডেকে পাঠান। তিনি আসুন, এসে বলুন। না হয় বলুন, "সর্বৈব মিথ্যা"। তিনি আসেন না। ও পক্ষের হুইপ বিশ্বনাথবাবু একই কথা বলছেন। ও পক্ষ যা বলছেন, আমরাও তাই বলছি, সর্বসম্মতিক্রমে আপনাকে এই অনুরোধ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আই উইল সি দি ম্যাটার।

**ড: জানকিবল্লভ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারের রেশনের সঙ্গে যে আতপ চাল দেওয়া হয়েছে তার নমুনা কিছু এনেছি। আপনি দেখুন অত্যন্ত জঘন্য চাল দেওয়া হচ্ছে। এই সম্বন্ধে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই সম্পর্কে তদন্ত করে দেখুন, এটা কোথা থেকে আসছে। যেখান থেকে চাল কেনা হয়েছে সেখান থেকে না পথের থেকে—এই সম্পর্কে তদন্ত করবার জন্য আপানকে দিচ্ছি।

[4-00 — 4-10 p.m.]

## GENERAL DISCUSSION ON THE BUDGET FOR 1967-68

**ড: বিশ্বরঞ্জন রায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব করেছেন, তাতে প্রথমেই লক্ষণীয় যেটা, সেটা হচ্ছে একটা বিরাট ঘাটতি এতে ৩৬ কোটির টাকার উপর ঘাটতি দেখানো হয়েছে, যেটা আমার মনে হয় পশ্চিমবঙ্গের বাজেট ইতিহাসে একটা অভিনব ব্যবস্থা। ঘাটতি বাজেট অন্যান্য রাজ্যেও উপস্থিত করা হয়েছে কিন্তু কি করে যে ৩৬ কোটি টাকার উপর ঘাটতি বাজেট উপস্থাপিত করা গেল, তা আমি বুঝতে পারি না। অবশ্য প্রারম্ভিক তহবিল থেকে খানিকটা ঘাটতি মেটানো হবে, তা হলেও বিরাট অঙ্কের ঘাটতি সেখানে থেকে যাবে। একথা স্বীকার করতে প্রস্তুত আছি যে এই দুর্দিনে কর্মিদের মাইনে এবং ভাতা প্রভৃতি বাড়াবার জন্য অনেক টাকা ব্যয় করার একান্ত প্রয়োজন হয়েছে, সেজন্য ঘাটতির অঙ্ক খুবই বেড়ে গিয়েছে। কিন্তু যারা দুর্গত কর্মচারী তাদের সাহায্যের

জন্য যে বিরাট ঘাটতি হয়েছে সেই ঘাটতি কি করে মেটানো হবে তার ব্যবস্থা, তার ইঙ্গিত, এই বাজেটের মধ্যে করা উচিত ছিল, কিন্তু তা না করে একান্ত অস্পষ্টভাবে বলা হয়েছে যে, কিছু কিছু নতুন ট্যাক্স বসানো হবে. এই সম্বন্ধে একথাও বলা হয়েছে যে যাতে দরিদ্রদের উপর এই ট্যাক্স-এর বোঝা পড়ে অপেক্ষাকৃত ধনিক শ্রেণীর উপর ট্যাক্স বসে তার ব্যবস্থাও করা হবে। কিন্তু সভাপতি মহাশয়, আমি একথা বলতে চাই যে, এই আশ্বাস এতই অস্পষ্ট যে এর উপর আস্থা রাখতে পারি না। কারণ তথাকথিত ধনী ব্যক্তিদের উপর যেসব ট্যাক্স পড়ে প্রায়শই দেখা যায় পরোক্ষভাবে তা এসে পড়ে দরিদ্রদের উপর এটা আমরা দেখেছি। অনেক সময় এই রকম বলা হয় পেট্রোলের উপর ট্যাক্স বাড়ানো হয়েছে, মোটরের উপর ট্যাক্স বাড়ানো হয়েছে, টায়ারের উপর ট্যাক্স বাড়ানো হয়েছে—এই রকম ধনী ব্যক্তিরা যে সব জিনিস ব্যবহার করে তাদের উপর ট্যাক্স বাড়ানো হয়েছে এবং সেই হিসাবে একটা অজুহাত দেখানো হয় যে, গরিব লোকের উপর এর কোনও ভারবোঝা এসে পড়বে না। কিন্তু সভাপতি মহাশয়, আমি উদাহরণ স্বরূপ পেট্রোলের কথাই বলছি, মোটর টায়ারের কথা বলছি, এইসব-এর ওপর যদি ট্যাক্সের বোঝা বাড়ে, তা হলে কি বাসের ভাড়া বাড়বার নুতন কারণ হয়ে উঠবে না? যারা বাস চালায়, বাসের মালিক, তারা কি ভাড়া বাড়াবার জন্য নতুন দাবি করবে না? এইভাবে যদি আমাদের বাজেটের মধ্যে স্পষ্টভাবে বলা না হয় কিসের উপর ট্যাক্স বসবে, তাহলে সে সম্বন্ধে আমাদের সমালোচনা করার সুযোগ হয় না, অন্তত এই পর্যায়ে হয় না। যখন এই সম্বন্ধে নতুন বিল আসবে, তখন হয়তো আমরা বলবার সুযোগ পাব। কিন্তু বাজেট আলোচনার সময় আমাদের এই সম্বন্ধে নীরব থাকতে হয় অথবা কতকগুলি কল্পনার উপর নির্ভর করে কিছু বলতে হয় যা বলা উচিত নয়। আমি দেখেছি শিক্ষা খাতে, স্বাস্থ্য খাতে এইরকম কতগুলি প্রয়োজনীয় বিষয়ে খরচ বাড়াবার ব্যবস্থা করা হয়েছে। এই যে বাড়ানো হয়েছে, এটা আনন্দের কথা, কিন্তু কাগজে কলমে ব্যয় বাড়ানো হলেও কাজে কোনও কিছু দেখছি না। শিক্ষার কথাই প্রথমে বলি। আগে প্রেফিসিট গ্রান্টের একটা মোটা অংশ বিদ্যালয়ে এই সময়ের মধ্যে পাঠানো হত, কিন্তু বর্তমান বছরে অনেক বিদ্যালয়ে তা পাঠানো হয় নি এবং যে সমস্ত বিদ্যালয়ে পাঠানো হয়েছে সেখানেও অনেক কম পাঠানো হয়েছে। শিক্ষকদের প্রস্তাবিত অতিরিক্ত ভাতা দেবার ব্যবস্থা সম্বন্ধেও কোন সার্কুলার স্কুলে পাঠানো হয়নি। কোনও কোনও স্কুলে গিয়েছে জানি, যেমন আমাদের সন্তোষবাবু বলছেন ২৪ পরগনায় ভুল সার্কুলার পাঠানো হয়েছে, কিন্তু অনেক জায়গায় কিছুই

পৌঁছয় নি। দুর্মূল্যভাতা সময়মতো দিতে হয়; তা পৌঁছুতে যদি ৬ মাস দেরি হয় তা হলে সভাপতি মহাশয়, আপনার কাছে নিবেদন করছি যে, এই ভাতা বৃদ্ধি দ্বারা শিক্ষকদের যে উপকার হবার সম্ভবনা তা বহুলাংশে ব্যাহত হয়ে যায়।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য ঃ** এটা আমরা শিক্ষকেরাই দেখে নেব।) আপনারা সীজ ওয়ার্ক করে বসে থাকবেন, আর আমরা অভিভাবকরা মুশকিলে পড়ব। যুক্ত ফ্রন্টের আমলে সীজ ওয়ার্ক হবে না।)

**ড: বিশ্বরঞ্জন রায় ঃ** না হলে খুব ভাল, আমরা আনন্দিত হব। ছাত্ররা পড়তে পারবে না, শিক্ষকরা পড়াতে যাবেন না—এসব জিনিস না হওয়াই উচিত, এক্ষেত্রে রাজনীতির যোগ থাকা উচিত নয়। যে দলেরই লোক হোক না কেন, তাঁদের একথা চিন্তা করা উচিত।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য ঃ** বিশ বছরে একথা বলেন নি কেন?

**ডাঃ বিশ্বরঞ্জন রায় ঃ** আমরা বলেছি, কিন্তু আপনারা এত চিৎকার করেছেন যে, কি আর করব। তার পর, শিক্ষামন্ত্রী মহাশয় এখানে নেই। কয়েক বছর আগে, ঠিক কত বছর আগে আমি এখনই বলতে পারব না, কতগুলি স্কুলে টিফিন দেবার ব্যবস্থা হয়েছিল এবং তাতে ছাত্র-পিছু সরকার থেকে মাসে এক টাকা এবং ছাত্র এক টাকা—এইভাবে দেবার ব্যবস্থা হয়েছিল। এই টাকাটা এতদিনে স্কুলের পাওয়া উচিত ছিল। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, আমি বর্তমান সরকারের দোষ দিচ্ছি না আমরা তাঁদের দৃষ্টি আকর্ষণ করে বলছি, আজকে ৪/৫ বছর ধরে সেই টাকা দেওয়া হয় নি। অনেক স্কুল বাধ্য হয়ে টিফিন স্কিম বন্ধ করে দিয়েছে। এক-একটা স্কুলে ৮—১০ হাজার টাকা বাকি পড়ে রয়েছে। যাঁরা খাবার সাপ্লাই করতেন তাঁরা সরকার থেকে টাকা পাবেন এই আশা করেছিলেন; কিন্তু সেই টাকা তাঁরা পাচ্ছেন না এবং তার ফলে মুস্কিল হয়েছে। বর্তমান শিক্ষা দপ্তর থেকে এই অজুহাত তোলা হয়েছে এটা মাধ্যমিক শিক্ষা বোর্ডের স্কিম ছিল—সরকারের স্কিম নয়। আমি বুঝতে পারছি না, সরকার এবং বোর্ডের স্কিমের মধ্যে কী পার্থক্য রয়েছে? তখন বোর্ডের মাধ্যমে টাকা খরচ হত, বোর্ডে সরকারের যথেষ্ট প্রতিনিধি ছিল এবং বোর্ডের কার্যকলাপ সরকারের অনুমোদন সাপেক্ষ ছিল। আজকে এই বকেয়া টাকা বোর্ডের স্কিম বলে দেওয়া যাবে না—একথা যদিও শিক্ষা বিভাগ স্পষ্ট করে বলছেন না, কিন্তু কবে দেওয়া হবে এবং আদৌ দেওয়া হবে কিনা সে

সম্বন্ধেও কিছু বলতে পারছেন না। এ সম্বন্ধে আমার কোনও অভিযোগ নেই। কিন্তু স্কুল কর্তৃপক্ষ এই অনিশ্চয়তার মধ্যে পড়েছে বলে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই টাকা যদি অবিলম্বে না দেওয়া হয়, তা হলে বহু স্কুলের কর্তৃপক্ষকে মুস্কিলে পড়তে হবে এবং যে সমস্ত সাপ্লায়ার বিশ্বাস করে জিনিস দিয়েছিল তারা ক্ষতিগ্রস্ত হবে। খাদ্য সমস্যা কি অবস্থায় এসেছে যে সে সম্বন্ধে সকলেই জানেন। মাননীয় সদস্যেরা এ সম্বন্ধে অনেক কিছু বলেনও, নানা কথা এখানে ওঠে, কাজেই নুতন কথা আমার কিছু বলবার নেই। আমি শুধু একটি কথা বলতে চাই যে, নদীয়া জেলায় খাদ্যের অবস্থা খুবই খারাপ। অন্যান্য জেলা সম্বন্ধে সেখানকার প্রতিনিধিরা বলবেন, আমি শুধু এটুকু বলব যে, এই খাদ্যের ব্যাপারে আগেকার সরকারকেও দেখেছি এবং বর্তমান সরকারকে দেখলেও মনে হয় তাঁরা যেন একথাই ভাবছেন যে এই কোলকাতা এবং শিল্পাঞ্চলকে খাওয়াতে পারলেই সব দায়িত্ব মিটে গেল। কোলকাতার বাইরে বিভিন্ন শহরে এবং বিস্তৃত গ্রামাঞ্চলে যে কোটি কোটি লোক রয়েছে তাদের সম্বন্ধে সরকারের যেন কোনও দায়িত্ব নেই। এদের জন্যও স্থায়ী ব্যবস্থা করা দরকার।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** জগজ্জীবন রামকে বলুন।

**ডা: বিশ্বরঞ্জন রায় ঃ** দরকার হলে বলব। তবে সেই বলার সুবিধা আমার হয় নি, এখানে সুবিধা হয়েছে বলে এখানে বলছি। মফস্বলে মডিফায়েড রেশনিং বলে একটা কথা আছে। এর কোনও অর্থ হয় না, জিনিস থাকলে দেব, না থাকলে দেব না। দুর্ভাগ্যবশত জিনিস প্রায় সব সময়ই থাকে না। কাজে কাজেই দেওয়া হয় না। এর মধ্যে কোনও রাজনীতি নেই। আমি মনে করি, সব দলের সদস্যরাই আমার কথা সমর্থন করবেন। সেইজন্য আমি এখানে মাননীয় খাদ্যমন্ত্রী তথা সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মডিফায়েড রেশনিং এলাকাতেও রেশন দেবার কিছু ব্যবস্থা করতে হবে, অথবা বিকল্পে সেখানে খোলাবাজারে চাল ও গম রাখতে হবে। আমি জানি, এক এক সময় এমন হয় যে, সপ্তাহের পর সপ্তাহ মাসের পর মাস রেশনে কিছু দেওয়া হয় না, খোলা বাজারেও এক দানা চাল বা গম থাকে না। এটা অতিরঞ্জিত কথা নয়, দিনের পর দিন এই ঘটনা ঘটছে। স্যার, খোলাবাজারে চালের আরো ঘাটতি হয় যখন ধরপাকড় বেশি হয়।

(এ ভয়েস ঃ ধরপাকড় না হতেই হয়েছে।)

ধরপাকড় করলে চাল দিতে হবে। ধরপাকড় করলেন আর লোকে উপোস করে রইল এর কোনও মানে হয় না। নিশ্চয় ধরপাকড় করা উচিত, কিন্তু তা করার নাম করে গৃহস্থের বাড়িতে ঢুকে ৫/১০ কেজি চাল যদি বের করে নিয়ে আসা হয়, তা হলে তাতে জনসাধারণের কষ্টই শুধু বাড়ে। আর এটা করা কতখানি উচিত সেটাও আমি বিবেচনা করতে অনুরোধ করছি।

(এ ভয়েস ঃ আপনার শান্তিপুরে এরকম হয়েছে নাকি?)

অনেক হয়েছে। যার বাড়িতে ১০/১২/১৫টা পেট তার বাড়ি থেকে ১০/১৫ কেজি চাল পর্য্যন্ত উঠিয়ে নিয়ে আসা হয়েছে। তারপর স্যার, আর একটা খুব জরুরি কথা বলব। জেলা পরিষদগুলির মাধ্যমে বিগত সরকার রিলিফ ওয়ার্কগুলি করেছিলেন। আর তা করবার জন্য প্রত্যেক জায়গায় কিছু অতিরিক্ত লোক বা করনিক নেওয়া হয়েছে, যাঁদের মাহিনা প্রভৃতি সরকার দিতেন। আমি যতদূর জানি, পশ্চিমবঙ্গে যতগুলি জেলা পরিষদ আছে, সব জায়গা মিলে এরকম ২৫২ জন ক্লার্কস অ্যাপয়েনটেড হয়েছিলেন। জেলা পরিষদ সরকারের অনুমতি নিয়ে তাঁদের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন। আর মাহিনা সরকার দিচ্ছিলেন। কিন্তু বর্তমানে একটা সার্কুলার গিয়েছে তাতে এই আছে যে, জুন মাসের পর থেকে এই বাবদ আর কোনও টাকা সরকারের খাত থেকে যাবে না। অথচ এক-একটা জেলা পরিষদে ৮/১০ জন করে অতিরিক্ত লোক রাখা হয়ে গিয়েছে। জেলা পরিষদের ফান্ড থেকে এঁদের মাহিনা দেওয়া সম্ভবপর নয়। অবশ্য এঁদের ছেড়ে দেবার কারণ হচ্ছে, এই রিলিফ ওয়ার্কগুলি সরকার নিজের হাতে নিচ্ছেন। এটা ঠিকই, ভাল কাজই করছেন—তাতে আমার আপত্তি নেই। কিন্তু আমার আপত্তি হচ্ছে কাজটা যখন নেওয়া হ'ল তখন সেই কাজটা যাঁরা করেন তাঁদের নেওয়া হল না কেন? সরকারের নীতির পরিবর্তনের ফলে এই ২৫২ জন লোক বেকার হয়ে যাচ্ছেন। সরকার এঁদের জন্য কি ব্যবস্থা করছেন সেটা জানবার অধিকার আমার আছে, সেই জন্য সেটা জানতে চাই এবং সেই সঙ্গে আমি দাবি রাখছি এঁদের অন্য বিভিন্ন সরকারি দপ্তরে কোনও জায়গায় নেওয়া হোক। স্যার, আমাদের নদীয়া জেলার জেলা পরিষদে এ রকম ৮ জন লোক আছেন, সারা পশ্চিমবাংলায় আমি যতদূর জানি এরকম ২৫২ জন আছেন। এঁদের জন্য বিকল্প ব্যবস্থা করা সরকারের দায়িত্ব। সরকার সে দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। এক একটা জেলায় ৮/১০ জন, সমস্ত মিলে ২৫২ জন, এঁদের বিভিন্ন ডিপার্টমেন্টে অ্যাবজর্ভ করে নেওয়া সরকারের পক্ষে মোটেই কঠিন

নয়। অথচ এই রিলিফ ওয়ার্ক সরকার নিজের হাতে নেওয়ার জন্য তাঁদের বাইরে থেকে নতুন লোক নিতে হবে। তা না করে এই লোকগুলিকে নেবার দায়িত্ব সরকারের আছে বলেই আমি মনে করি; করব এবং সঙ্গে সরকারকে আবার অনুরোধ জানাবো, তাঁদের জুলাই মাসের এবং যতদিন তাঁরা জেলা পরিষদে থাকবেন ততদিনের মাহিনা জেলা পরিযদের হাতে যেন দেন এবং যত শীঘ্র সম্ভব সরকারি বিভাগে তাঁদের অ্যাবজর্ভ করে নেওয়ার ব্যবস্থা করা হোক। স্যার, আমি যে কথাগুলি বললাম, সেগুলির প্রতি আবার সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট গঠিত হবার পর, প্রথম যে অধিবেশন কয়েক মাস আগে হয়। আমি তখন আমাদের মন্ত্রিমণ্ডলির দৃষ্টি আকর্ষণ করে তাঁদের বলেছিলাম যে, আমাদের রাইটার্স বিল্ডিংস্-এ যে ত্রিমূর্তি ছিল সেই ত্রিমূর্তি সরকার গঠিত হবার আগের দিন পর্যন্ত তাঁরা যে যে কাজ করেছিলেন সেই কাজ আমি সভার সামনে তুলে ধরে বলেছিলাম যে, যুক্তফ্রন্ট সরকারকে এই তিন মূর্তি সহজে গ্রহণ করতে পারে নি এবং কংগ্রেসের সাথে এঁদের নাড়ির যোগ অত্যন্ত গভীর থাকার ফলে তাঁরা নানাভাবে ঐ রাইটার্স বিল্ডিংস্-এ বসে, কেন্দ্র যেমন একদিকে চক্রান্ত করছে আমাদের যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে এঁরাও তেমনি ধীরে ধীরে নানাভাবে তাঁরা সাবোটেজের কাজ করে চলেছেন। আমাদের মন্ত্রিমণ্ডলি একটা ভাল কাজ করেছেন এই যে, এর একটা মূর্তিকে সরিয়ে দিয়েছেন—যিনি হোম সেক্রেটারি ছিলেন। শ্রী কে. কে. রায়। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক ত্রিমূর্তি প্রধান আমাদের যিনি চিফ সেক্রেটারি তিনি এটাকে খুব ভালভাবে সদ্ব্যবহার করেছেন। তাঁর অপসারণকে কেন্দ্রিয় স্বরাষ্ট্রমন্ত্রী মিঃ চাবন তিনি যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাতে পারেননি এবং সেজন্য কোলকাতা থেকে দিল্লি পর্যন্ত একটা অ্যাকসিস তৈরি করবার চেষ্টা করেছেন, আমাদের যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে। আমি জিজ্ঞাসা করতে চাই, আমাদের উপ মুখ্যমন্ত্রী আজ এখানে আছেন, তিনি খবর নেন, একথা অসত্য কিনা যে, চিফ সেক্রেটারি মহাশয়, ডি. ও লেটার লিখেছেন ইউনিয়ন হোম সেক্রেটারি যিনি শ্রী এল পি সিং-এর কাছে এবং একটা স্পেশাল পোস্ট তৈরি করে শ্রী কে কে রায়কে—যাকে পশ্চিমবঙ্গ সরকার হোম সেক্রেটারি পোস্ট থেকে অপসারণ করেছেন তাকে সেই স্পেশাল পোস্ট-এ বসিয়েছেন। ত্রি-মূর্তির মধ্যে একজন গেছেন, এখনও ২ জন আছেন। এই চিফ সেক্রেটারি এবং ইন্সপেক্টর জেনারেল অব পুলিস—আমি জিজ্ঞাসা করতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা সত্য কিনা উপ-মুখ্যমন্ত্রী বলবেন, অর্থমন্ত্রী মহাশয়ের জবাব দেবার সময়, যে নতুন হোম সেক্রেটারি এনেছেন

সৎ এবং কর্মনিষ্ঠ বলেই এনেছেন। তাকে কোনও মেজর পুলিস ম্যাটার-এর ব্যাপারে, কোনও ফাইল আজও তাঁকে দেখানো হয় কিনা? চিফ সেক্রেটারীকে দেখানো হয় কিনা? আমি একটা উদাহরণ দেব, আমাদের উপ মুখ্যমন্ত্রী জানেন যে, সাসপেনডেড যে আই পি এস অফিসার যিনি ছিলেন এস পি সিং তাঁর কেসটা হোম ডিপার্টমেন্ট থেকে হোম সেক্রেটারিকে দেখানো হয়নি এবং এখনও পর্য্যন্ত তিনি কিছু জানেন না। আমাদের মুখ্যমন্ত্রী দেড় মাস ধরে সেই অফিসারটিকে—তাঁর প্রতি সুবিচার করবার চেষ্টা করছেন, তাকে রি-ইনস্টেটমেন্ট অর্ডার দেওয়া হয়েছে। উপ-মুখ্যমন্ত্রী এখানে আছেন আমি জিজ্ঞাসা করি, তিনি যা চেয়েছিলেন—যেখানে তাঁকে পোস্ট করতে চেয়েছিলেন সেখানে পোস্ট করতে কি পেরেছেন? বাধা এসেছে, ঐ চিফ সেক্রেটারির কাছ থেকে বারবার বাধা দিয়েছে দেড় মাস ধরে। যখন মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় ছিলেন সেই সময় তাঁর মুখের কথায় তিনি সবার আগে ফাইল তৈরি করে নিয়ে আসতেন। আজ দেড় মাস ধরে ঐ সম্পর্কে তিনি ফাইল মুখ্যমন্ত্রীর কাছে রাখতে পারেন নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার ইনটেলিজেন্স ব্রাঞ্চ তার যে কাজ পলিটিক্যাল ইনটেলিজেন্স সেই কাজ নাকি ছেড়ে দেবে। কারণ ফুড অ্যান্ড হোর্ডিং-এর ব্যাপারে তাঁরা রিপোর্ট করবেন—একথা আমাদের যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর ঠিক হয়েছে। এই ব্যাপারে কয়টা ইনটেলিজেন্স রিপোর্ট তাঁরা ফুড অ্যান্ড হোর্ডিং সম্পর্কে দিয়েছেন সেটা আমি জানতে চাই। অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে পলিটিক্যাল ইনটেলিজেন্স-এর কাজ যথারীতি ইনটেলিজেন্স ব্রাঞ্চ করে চলেছেন এবং যে সমস্ত বামপন্থী দলগুলির সমন্বয়ে আজ যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে তাঁদের সেই শরিক দলগুলির পিছনে আজও ইনটেলিজেন্স ব্রাঞ্চ কাজ করে চলেছেন। জ্যোতিবাবু এখানে আছেন, আমি তাঁকে বলছি, তিনি খবর নিন, তাঁর যে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি আছে। পলিট ব্যুরোর মিটিং যখন হয় সেটা আমাদের পশ্চিমবঙ্গের আই বি ডিপার্টমেন্ট সংগ্রহ করে কোলকাতায় যে কেন্দ্রীয় সরকারের গোয়েন্দা দপ্তর আছে সেখানে তাঁরা পাঠিয়েছেন। এমন কি আমাদের এই উপ মুখ্যমন্ত্রী মহাশয়, সম্পর্কেও এখনও আগের মতো তাঁদের রিপোর্ট পাঠানো হচ্ছে কেন্দ্রে।

[4-20 — 4-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একথা সত্য কিনা জ্যোতি বসু মহাশয় বলুন। এ ডি আই জি (হেড-কোয়াটার্স) আই জি-র নির্দেশে সাংবাদিকদের কাছে এই তথ্য

দেন যে, জ্যোতিবাবুর দলের সম্পাদক শ্রী প্রমোদ দাশগুপ্ত হাওড়ায় বক্তৃতা দিয়ে নাকি বলেছেন, অজয়বাবু পদত্যাগ করুন এবং সাংবাদিকরা যখন জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করেন, তখন জ্যোতিবাবু বলেছিলেন কি যে. আই জি কতদূর যেতে পারেন দেখি? আমি উপ-মুখ্যমন্ত্রীকে বলছি. আর কতদিন দেখবেন. সেইটা পরিষ্কার করে বলবেন কি? আমি বলি. সতর্ক হবার সময় এসেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়. ওয়েস্ট বেঙ্গল পুলিস অ্যাসোসিয়েশনের জেনারেল সেক্রেটারি হচ্ছেন শ্রী সুবোধ দত্ত। তিনি কি করে সংবাদপত্রে বিবৃতি দেন যে, হাওড়ার ঘটনা নিয়ে মন্ত্রীরা পুলিসের কাজে হস্তক্ষেপ করছেন। গভর্নমেন্ট সারভেন্ট কনড্যাক্ট রুলে কি এটা বাধে না—এটা জিজ্ঞাসা করতে চাই জ্যোতিবাবুকে। জ্যোতিবাবু আজকে সতর্ক হন। বি পি ঝার মার্ডারের ব্যাপারে কোলিয়ারিতে যে ঘটনা ঘটেছে, সেই সংক্রান্ত ব্যাপারে ফাস্ট ইনফরমেশন যে রিপোর্ট তাতে ম্যানেজার এবং আরও কয়েকজনের নাম ছিল। তাদের গ্রেপ্তার করা হয় নি যারা হত্যা করেছে, বা হত্যার সাথে জড়িত আছে, নিশ্চয়ই তাদের ধরা হোক। আই.জি. পুলিশের কাছে যে নতুনভাবে রিপোর্ট আসে. আই জি. রিপোর্ট. তার ভিত্তিতে কয়েকজনকে ধরা হয়েছে। অথচ ম্যানেজার এবং অন্য যাদের নাম ছিল তাদের এখনও পর্যন্ত কেন গ্রেপ্তার করা হয়নি আমি জানতে চাই জ্যোতি বাবুর কাছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের চিফ সেক্রেটারির মোডাস অপারেন্ডি আপনার কাছে রাখছি। তিনি মন্ত্রিমণ্ডলির সদস্যদের বলেন, এই কাজটা করবেন না এবং এস পি সিংহের কেসের ব্যাপারেও তিনি বলেছিলেন। প্রত্যেক ব্যাপারে তিনি বলেন লিগাল রিমেমব্রান্সের একটা ওপিনিয়ন নেওয়া যাক না। কেন এই কথা বলেন? না, মন্ত্রীরা ভাবেন এইটা তো ভাল কথা, ভাল পরামর্শ। তার পর, তিনি চট করে লিগাল রিমেমব্রান্সারকে ডেকে বলে দেন, এই ওপিনিয়ন আপনি দেবেন। এটার দুটো ফলশ্রুতি। মন্ত্রী মহাশয় ভাবেন. এল আর যে ওপিনিয়ন দিয়েছেন, সেটা তো চিফ সেক্রেটারি আগেই দিয়েছিলেন। সুতরাং তাঁর উপর আস্থা বাড়ে। আর এইভাবে এল আর কে দিয়ে অন্যমত দিয়ে কাজে বাধা সৃষ্টি করেন। তিন মূর্তি ছিল। সেই তিন মূর্তি থেকে এক মূর্তি চলে গিয়েছে। হোম সেক্রেটারিকে সরানো হয়েছে। সেই জায়গায় আমাদের চিফ সেক্রেটারি মশাই নিয়ে এসেছেন, এল আর কে। কিছুদিন আগে, যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ার আগে, আপনি জানেন কিনা জানি না, জ্যোতিবাবুকে আমি মনে করিয়ে দিচ্ছি, তাঁকে জুডিসিয়াল

সেক্রেটারি পদে বসাবার কথা ছিল। হাইকোর্ট থেকে সেই অর্ডারও এসেছিল তখনকার যে কংগ্রেস সরকার ছিল তাদের সাথে এই কথা ছিল। কিন্তু এই চিফ সেক্রেটারি তখনকার যিনি চিফ মিনিস্টার ছিলেন কংগ্রেসি মুখ্যমন্ত্রী শ্রী প্রফুল্লচন্দ্র সেনকে দিয়ে চিফ জাসটিসের কাছে ডি ও লিখিয়ে এল আর কে এই পদে রেখেছেন।

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** আমি একটা কথা বলতে চাই। আপনি যে সব ইনফরমেশন দিচ্ছেন, এখানে অবশ্য ডেপুটি চিফ-মিনিস্টার আছেন, তিনি উত্তর দেবেন। কিন্তু যিনি এখানকার মেম্বার নন, তার সম্পর্কে কিছু বলবেন না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রী মহাশয় উত্তর দেবেন। সব জায়গায় হয়ে থাকে মন্ত্রী মহাশয় উত্তর দেবেন। যদি আমি অন্যায় বলে থাকি, তাকে যদি প্রোটেকশন দিতে হয়, নিশ্চয় তিনি তা দেবেন। তিনি তাঁর জবাবে বলবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের যিনি প্রচারমন্ত্রী শ্রী সোমনাথ লাহিড়ী ২রা মার্চ ময়দানে লক্ষ লোকের সভায় ঘোষণা করেছিলেন, যেসব পুলিস অফিসার বে-আইনি কাজ করেছেন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবেন। কি করেছেন আমি জানতে পারি কি?

পুলিস অফিসার যারা বে-আইনি কাজ করেছে এতদিন অন্যায় কাজ করেছে কংগ্রেসের হয়ে তাদের বিরুদ্ধে কি এতটুকু ব্যবস্থা অবলম্বন করা হয়েছে? তাদের একজনেরও কি কেশাগ্র স্পর্শ করা হয়েছে? সোমনাথবাবু যে দলের সেই দলের কাগজে কালান্তরে ডেপুটি ইন্সপেক্টর জেনারেল দেবব্রত ধর সম্পর্কে যে সার্কুলার বেরোয় বে-আইনি ইন ভায়োলেশন অব দি গভর্নমেন্ট সাবভেস্টস্ কন্ডাক্ট রুলস্ সেই সম্পর্কে কে কে হাজরার মতো লোকও বলেছিলেন এর জন্য ওঁকে সাসপেন্ড করা উচিত। কিন্তু আজও সে বহাল তবিয়তে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে।

আমি জ্যোতিবাবুকে আর একটি ঘটনার কথা বলছি, কি রকম আনহেল্পফুল অ্যাটিচিউড আজকে আই এ এস অফিসাররা নিচ্ছে এই যুক্তফ্রন্টের বিরুদ্ধে। শ্রী এস কে দত্ত মজুমদার মহাশয় হোম (কনস্টিটিউশন-এ চার্জে আছেন। আমাদের বিধান পরিষদে দুটি সিট খালি হয়েছে। শ্রী কৃষ্ণকুমার চ্যাটার্জি লোকসভায় নির্বাচিত হয়েছেন এবং আর একজন সৈয়দ মিঞা এখান থেকে গত নির্বাচনে বিধানসভায় নির্বাচিত হয়েছেন। এই দুটি সিট খালি হয়েছে। এ সম্বন্ধে তাঁর কাছে যখন মন্ত্রী মহাশয় জিজ্ঞাসা করলেন, এই দুটি সিটে দুটি পৃথক দিনে নির্বাচন করা যায় কিনা

এবং তা হলে আমরা বিধানসভায় সংখ্যাগরিষ্ঠ আছি, এই হাউসের যে কম্পোজিশন আপনি জানেন, তাতে আমরা এই দুটি সিট পেতে পারি। তাতে তিনি বললেন, একই ইলেকশনের উপর যখন দুটি সিট খালি হয়েছে তখন একদিনেই করতে হবে। তারপর মাননীয় মন্ত্রী মহাশয়কে যখন দেখানো হল ১৯৫৭ সালে বিধান পরিষদে তিনটি পদ খালি হয়েছিল এবং সেই সময় কংগ্রেস দল ছিল, তারা প্রত্যেকের জন্য আলাদা আলাদা নির্বাচন করেছিল, তখন সেই অফিসারের মুখ চুন হল এবং তিনি তখন রাজী হলেন পৃথক পৃথক নির্বাচন করতে। একই দিনে হলেও পৃথকভাবে নির্বাচন হবে। আমি এবার মাননীয় মন্ত্রী জ্যোতিবাবুকে বলছি, তাঁর দপ্তরে যিনি সেক্রেটারি আছেন তিনি ফাইল চেপে রাখেন। আমি দুঃখের সঙ্গে বলছি, এই বিধানমণ্ডলিতে যেসব অফিসার আছেন তাঁদের ওভারটাইমের ব্যবস্থা ছিল। এই সম্পর্কে আমি জানি আমাদের স্পিকার মহাশয়ও সুপারিশ করেছেন। আমি কংগ্রেসি আমলেও জানি এই বিধান মণ্ডলিকে অর্থদপ্তরের একটি শাখা হিসাবে গড়ে তোলবার জন্য ঐ অফিসার চেষ্টা করেছিলেন, কিন্তু আমাদের যুক্তফ্রন্ট সরকার গণতন্ত্রকে জোরদার করতে চায়। স্পিকার মহাশয়ের পক্ষ থেকে সুপারিশ গেছে অনেক দিন হয়েছে। তিনি প্রস্তাব করেছেন যে, এটা বদল করা হোক, কিন্তু তাঁর দপ্তরের সেক্রেটারি ফাইল চেপে বসে আছেন। আমি অর্থমন্ত্রীকে বলব, তিনি দয়া করে ফাইল কল করুন। আমি আজকে বক্তৃতা দেবার আগেও স্পিকার মহাশয়ের কাছ থেকে খবর নিয়ে আসছি। তিনি এখনও সেই চিঠির ব্যাপারে কোনও খবর পান নি। আজকে এমন ব্যবস্থা করা হোক, যাতে আমাদের এখানকার কর্মচারিরা ঠিকমতো ওভারটাইম পেতে পারে এবং যে সুপারিশ স্পিকার মহাশয় করেছেন, তার মর্যাদা যেন রাখা হয়।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ ছাড়া আর একটি বড় চক্রান্ত চলেছে যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে। কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি যাঁকে তাঁরা অ্যাপয়েন্টমেন্ট দিয়ে পাঠিয়েছিলেন, তিনি ঐ পাশের বড় বাড়িতে থাকেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তাঁর সম্পর্কে সংবাদপত্রে দেখলাম, একই ব্যাপারে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, ডেপুটি ইন্সপেক্টর জেনারেল, তাদের ডেকে আলাদাভাবে পৃথকভাবে পরামর্শ দিচ্ছেন, বৈঠক করছেন, সে সম্পর্কে যে প্রতিবাদ বেরিয়েছে—পাঁচটি অভিযোগ ছিল, কিন্তু এটা স্যার, আনপ্রিসিডেন্টেড। কেন্দ্রীয় সরকার যে প্রতিনিধি এখানে পাঠান যিনি ঐ বড় বাড়িতে থাকে, তিনি যা করেছেন, পশ্চিমবঙ্গে এইরকম কোনও দিন হয় নি। নন্দলাল জালান তিনি কলিয়ারীর মালিক ঐ এলাকার বড ব্যবসায়ী, স্বরাষ্ট্র মন্ত্রী চ্যবন যখন

আসেন কোলকাতায় কয়েকদিন আগে, তখন তিনি তাঁর বাড়িতেই উঠেছিলেন। এইভাবে যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে বার বার চক্রান্ত করছেন কি করে ব্যবস্থা অবলম্বন করা যায়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি যিনি এ' বাড়িতে থাকেন তিনিও তাঁর সঙ্গে দেখা করেছেন এটা কি চান্স কয়েন্সিডেন্স?

[4-30 — 4-55 p.m.(including adjournment)]

আজকে কলিয়ারীর মালিকরা ওই নন্দলাল জালানের নেতৃত্বে চলছে এবং যুক্তফ্রন্ট সরকারের ঐ এলাকায় যে ম্যাজিস্ট্রেট আছেন, যে অফিসার আছেন তাঁরা তাঁদের কথা মানছেন না। স্বরাষ্ট্র মন্ত্রী চ্যবনের কাছ থেকে সমর্থন পেয়ে এবং তাঁদের বিরুদ্ধে এই কাজ তাঁরা করছেন। তারপর আমি আর একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলব। নকশালবাড়িতে যে ঘটনা ঘটছে তার জন্য যুক্তফ্রন্ট সরকার যে ব্যবস্থা অবলম্বন করা দরকার তা তাঁরা করছেন। কিন্তু তা সত্ত্বেও মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এখানে আর্মিকে এলার্ট করে দেওয়া হয়েছে এবং ইতিমধ্যে জেনারেল ম্যানেকসর সঙ্গে আমাদের এখানকার যিনি রাজ্যপাল তাঁর দেখা হয়েছে, কথা হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যুক্ত ফ্রন্ট সরকারকে ডিঙ্গিয়ে যুক্ত ফ্রন্ট সরকারের মন্ত্রিমণ্ডলীকে ডিঙিয়ে আর্মি এমপ্লয় করবার প্রচেষ্টা যদি চলে যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে এবং তাঁদের মতামত না নিয়ে এই যে চক্রান্ত চলছে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে চ্যবন সাহেব তাঁদের রাজ্যপালের মাধ্যমে যে কাজ করে চলেছেন তাতে আমি দাবি করছি রাজ্যপালের যদি এই ব্যবহার হয়, কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি হিসেবে তিনি যদি এই ব্যবহার করেন, তাহলে আমি বলব লেট হিম কুইট। ধরমবীর সাহেব, ইউ কুইট ওয়েস্ট বেঙ্গল, ইউ কুইট ক্যালকাটা, কুইট, কুইট। তিনি যত তাড়াতাড়ি পশ্চিমবাংলা থেকে চলে যান ততই মঙ্গল।

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** দিস পোরশন উইল বি এক্সপ্যাঞ্জড।

## POINT OF ORDER

### (on expunge of words on the General discussion on Budget)

**ডাঃ চারুচন্দ্র সান্যাল ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। গভর্নরের সম্বন্ধে এ রকম বলা যায় কিনা সেটা আপনি দেখুন। এটা এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** I have already said that any reflection on the personal conduct of the Governor will he expunged.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। এক্সপানশন-এর কতগুলি যে রুলস্ আছে সেটা আপনি দয়া করে বলুন। আমি যে অভিযোগ

এনেছি তাতে আমি কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি বলেছি। আপনি রাজ্যপাল কথাটা কেটে দিতে পারেন।

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** I shall see to it.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্যার, আপনি এক্সপানশন-এর রুলস্ পড়ুন। যদি আনপার্লামেন্টারি হয়, যদি ডেরোগেটরী হয় তা হলে আপনি এক্সপাঞ্জ করতে পারেন। কিন্তু তা যদি না হয় তা হলে আপনি আমার বক্তব্য এক্সপাঞ্জ করতে পারেন না।

**Mr. Deputy Chairman :** My ruling stands. If at any time the honourable member can convince me that I am wrong, then I shall certainly change.

(At this stage the House was adjourned for 20 minutes.)

[4-55 — 5-05 p.m.]

(After adjournment)

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি একটা পয়েন্ট অব অর্ডারে দাঁড়াচ্ছি। আপনি ছিলেন না, আমাদের এই পরিষদের সভাপতিত্ব করছিলেন উপাধ্যক্ষ মহাশয়। তিনি আমার বক্তৃতা সম্পর্কে বললেন কোন কোন অংশ এক্সপাঞ্জ হবে। উনি যা বললেন তার কিছুই আমি বুঝতে পারলাম না। উনি বললেন আমি নাকি রাজ্যপাল সম্পর্কে বলেছি। আমি আপনার কাছে জিজ্ঞাসা করতে চাই, রাজ্যপাল সম্পর্কে কিছুই বলা যাবে না তা তো নয়। কোনও লোক বা কোনও ব্যক্তি তাঁর সঙ্গে দেখা করতে যান। আমি সেই ভদ্রলোক দেখা করতে গিয়েছিলেন একথা যদি বলি, তা হলে সেটা তো আপনি এক্সপাঞ্জ করতে পারেন না। এক্সপাঞ্জ করার কতকগুলি নিয়ম আছে। সেই নিয়ম অনুসারে আপনাকে বলে দিতে হবে স্পেসিফিকালি এই জায়গাটা এক্সপাঞ্জ করা হবে। আপনি জেনারেলি অর্ডার দিতে পারেন না। স্যার, আমি যা বললাম সেটা আমার পয়েন্ট অব অর্ডার, সঙ্গে সঙ্গে পয়েন্ট অব প্রিভিলেজও।

**মিঃ চেয়ারম্যান ঃ** নিশ্চয়, রাজ্যপাল সম্পর্কে আপনি যদি এমন ইনফারেন্স করেন— প্রথম কথা হচ্ছে, এক্সপাঞ্জ করা কখন হয়, তার কতগুলি নিয়ম আছে।

এক জায়গায় কতগুলি ফরবিড করা আছে যে কথাগুলি আপনারা বলতে পারবেন না। যেমন প্রেসিডেন্ট, রাজ্যপাল, সুপ্রিমকোর্ট ও হাইকোর্টের জাজ—এঁদের সম্বন্ধে বলতে পারবেন না। যদি বলতে গিয়ে এমন ইনফারেন্স করেন যার দ্বারা চেয়ার যদি ফিল করেন যে, সেই রাজ্যপালকে ইন্সিনিউয়েসন করা হচ্ছে, ন্যাচারালি সেই পোরশনটা এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ইন্সুনুয়েশনটা আপনি ঘুরিয়ে ধরতে পারেন। আমি বলেছি কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি হিসাবে যিনি অ্যাপয়েন্টেড হয়েছেন, আমাদের পাশের বাড়িতে থাকেন, সেই ভদ্রলোকের সঙ্গে কয়েকজনের নাম করে বলেছি এঁরা দেখা করেছেন। দেখা করাটা চান্স কোইন্সিডেন্স নয়।

**মি: চেয়ারম্যান ঃ** দেখা করাটা অপরাধ—এটা কেউ বলছেন না। রাজ্যপালের প্রসিডিওর সম্বন্ধে কোনও ইন্সিনিউয়েসন আপনি কখনও করতে পারবেন না। এটা এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আমি স্যার, এটা একরকমভাবে দেখছি, আপনি আর এক রকমভাবে দেখছেন। আমি বলেছি, ধর্মবীর মহাশয়ের নাম করে যে আজকে এখান থেকে দাবি উঠেছে এবং আমি দাবি করছি যে রাজ্যপাল ***কুইট ক্যালকাটা, ***কুইট ওয়েস্ট বেঙ্গল ***কুইট একথা আমি বলেছি। কিন্তু তার আগে যেখানে আমি বলেছি কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি হিসাবে যাঁকে নিযুক্ত করা হয়েছে তাঁর সাথে—

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি যে ***কুইট বলেছেন তার প্রিলিমিনারি এই বক্তৃতা, কাজেই সেইটুকু যাবে না কেন? এই প্রিলিমিনারি নিয়ে আপনি বলেছেন ***কুইট ইন্ডিয়া, ***কুইট বেঙ্গল।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** তা তো নয়, ওটা রাখলে হবে না—ওটা সম্পর্কে জানতে চাই। ওটার জন্য আপনি হোল স্পিচটা এক্সপাঞ্জ করে দেবেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** যেখানে ***কুইট আছে সেইটুকু শুধু যাবে।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** না, না ***কুইট যাক।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি কেন ***কুইট বলেছেন, তার আগে থেকে কুইট আয়োজন করেছেন।

---

***Expunged as ordered by the Chair.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, না—আয়োজন তো নিশ্চয়ই করা হবে। আমাদের পার্লিয়ামেন্টারী রীতি অনুসারে নানা রকম কথা বলবার ধরন আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি আগে বসুন আমি বলছি, আপনি আজকের পার্লামেন্টারীয়ান নন। এই ধাক্কা-ধাক্কি আপনার সঙ্গে চেয়ারের আজ থেকে নয়, অনেকবার হয়েছে, অনেক সময় হয়েছে। আপনি সবই জানেন যে, কতগুলি ফরবিডেন জিনিস আছে এগুলি কোন মেম্বারের রেসপেক্টবল হাউসে আলোচনা করা উচিত নয়। এখানে সেগুলি মেনে চলা ভাল। আপনারা পরবর্তীকালের নিয়মকানুন তৈরি করে যাচ্ছেন, বক্তৃতায় যা ইচ্ছা তাই করুন; কিন্তু যেগুলি আইনতঃ নিষেধ আছে পার্লামেন্টারিয়ান হিসাবে সেখানে আপনারা জোর করে যদি কিছু ইনক্লুড করতে চান দ্যাট উইল বি রং কাজেই সেগুলি করবেন না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেখানে যদি আমার কোনও বিচ্যুতি ঘটে, নিশ্চয়ই আপনার অধিকার আছে। আমি নিশ্চয়ই মেনে নেব আপনার আদেশ। কিন্তু রাজ্যপালের কথায় আমি বলছি—

**মিঃ চেয়ারম্যান ঃ** যদি রাজ্যপালের কথা নাও বলেন, সেন্ট্রাল গভর্নমেন্টের অফিসার আমার পাশের বাড়িতে আছেন, এটা তো পরিস্কার হয়ে যাচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তি ঃ** আমি বলেছি, কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি যাঁকে নিযুক্ত করা হয়েছে তাঁর সাথে একজন বড় ব্যবসায়ী দেখা করেছেন। যে ব্যবসায়ী নন্দলাল জালান মহাশয়—যাঁর বাড়িতে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী এসে কিছুদিন কোলকাতায় থাকার সময় আতিথ্য গ্রহণ করেছিলেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** তা হলেই হল, এটার পর বক্তৃতা হল ***। কাজেই এইটুকু শুধু *** পর্যন্ত বাদ হয়ে যাবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কেন *** যাবে?

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এ সম্পর্কে আমার একটু বলার আছে এই যে, রাজ্যপাল যদি একটা ঘটনার সঙ্গে যুক্ত থাকেন। কিন্তু জালান মহাশয়ের আলোচনা আমরা করতে পারি। এখন তার সঙ্গে যদি রাজ্যপালের কোনও কথা এসে যায়।

*** Expunged as ordered by the chair.

**মিঃ চেয়ারম্যান ঃ** জালানের কথা আপনারা এক শতবার বলতে পারেন, জপ করতে পারেন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** জপ করবার দরকার নেই, জপ করবে ওঁরা, যাঁরা জপ করে এসেছেন।

**শ্রী রবীন্দ্রলাল সিন্‌হা ঃ** এটা অসত্য কথা।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ওটা আপনারা মনে মনে বুঝে নেন। সত্য না অসত্য। কিন্তু তার সঙ্গে যদি রাজ্যপালের ব্যক্তিগত কিছু এসে যায় অর্থাৎ পার্সোনাল নট অ্যাজ এ গভর্নর বাট অ্যাজ এ পার্সন, তা হলেও কি তাঁর ব্যক্তিগত কথা বলতে পারি না?

**মিঃ চেয়ারম্যান ঃ** না, পারেন না—এইজন্য যে তিনি যেটুকু করেছেন রাজ্যপাল হিসাবে করেছেন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** তিনি যদি মাতলামো করেন, তা হলে স্যার, আমরা বলতে পারবোনা যে তিনি মাতলামো করেছেন। তাঁর কি ২টো পার্সোনালিটি নেই।

**মিঃ চেয়ারম্যান ঃ** না, পারেন না, হি ইজ গভারনর অব ওয়েস্ট বেঙ্গল।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** তিনি যদি রাস্তায় দাড়িয়ে একটা মার্ডার করেন স্যার, আমি ব্যক্তিকে বলছি তাঁর ডেজিগনেশনকে বলছি না। গভর্নর হিসাবে যদি কোন কাজ করেন, তাহলে আমরা সমালোচনা করতে পারি না। আমরা গভর্নর হিসাবে তাঁকে অ্যাকিউজ করছি না—পারসন হু ইজ অ্যাকিউজড নট দি গভর্নর—সেখানে কি অসুবিধা আছে আমি জানি না। গভর্নর লিগেলি যে ফাংশন করছেন তাঁর বিরুদ্ধে আমাদের কোনও গ্রিভেন্স নেই, কিন্তু ইফ হি পারসন্যালি ডাজ সামথিং ইললিগ্যালি অর ইমমরালি উই হ্যাভ এভরি রাইট টু কোয়েশ্চেন দ্যাট ইন দি হাউস—এই হচ্ছে আমার সাবমিশন আপনার কাছে।

[5-05 — 5-15 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা নজীর দিচ্ছি। আপনি সভাপতি থাকার সময় যে বক্তব্য এখানে আমাদের কোনও কোনও সদস্য উপস্থিত করেছিলেন, সেই নজীরটা তুলছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি কন্সটিটিউশন অব ইন্ডিয়া থেকে পড়ছি, শুনুন—No criminal proceedings whatsoever shall be instituted or continued against the President or the Governor of a State in any Court during his term of office.

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এটা তো স্যার ক্রিমিন্যাল প্রসিডিং-এর কথা বললেন। কিন্তু স্যার পারসন্যাল ব্যক্তির বিরুদ্ধে কেন বলা যাবে না?

**মিঃ চেয়ারম্যান ঃ** No, so long as he is the Governor.

**শ্রী রবীন্দ্রলাল সিনহা ঃ** নো সো লং অ্যাজ হি ইজ দি গভর্নর। অ্যাজ পারসন করা যাবে না—একথা পরিস্কার বলা আছে। সেখানে প্রতাপ গুহ রায়কে গালাগালি দিলাম, চেয়ারম্যানকে বললাম না, এটা হয় না। এটা হয় কি হয় না, বিচার করবে কে? এটা বিচার করবেন, যিনি চেয়ারে বসেছিলেন তিনি। তাঁর ডিসিশনেই হবে। সুতরাং তিনি যে ডিসিশন দিয়েছেন, তাই হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি একটা নজীর মনে করিয়ে দিই। আমাদের আগে যিনি রাজ্যপাল ছিলেন শ্রীমতী পদ্মজা নাইডু, তাঁর একটা পার্টিতে কিছু মদ্য পরিবেশন করা হয়েছিল। সেই সম্পর্কে আপনার নিশ্চয় স্মরণ আছে, আমরা তখন বিরোধী দলে ছিলাম এবং বিরোধী পক্ষ থেকে প্রবীণ পার্লামেন্টারিয়ান শ্রী শশাঙ্কশেখর সান্যাল সেই সম্পর্কে বক্তব্য রেখেছিলেন এবং সেই বক্তব্য আমাদের রুল ভায়োলেট করে রাখা হয় নি। সেই প্রসঙ্গ সেদিন উঠেছিল।

তা ছাড়া, আমি এখানে এই কথা বলেছি, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আজকে আমাদের মন্ত্রি মণ্ডলীকে ডিঙিয়ে নকশালবাড়িতে আর্মি অ্যালার্ট করিয়ে দিয়ে সেই আর্মিকে ব্যবস্থা অবলম্বন করবার জন্য আজকে একটা চক্রান্ত চলছে, কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রীর পক্ষ থেকে এবং তারপর বলেছি ইতিমধ্যে এখানকার ইস্টার্ন কম্যান্ডের যিনি চিফ জেনারেল ম্যানেকশা, তিনি সেই কেন্দ্রীয় প্রতিনিধির সঙ্গে দেখা করেছেন। আমি জানতে চাই, কোন জায়গাটা আপনি এক্সপাঞ্জ করবেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি যতটুকু বললেন, সবটুকুই গভর্নরের অ্যাকশনের মধ্যে পড়ে, তাকে ক্রিটিসাইজ করার মধ্যে পড়ে যতক্ষণ তিনি চেয়ারে আছেন। কাজেই এটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী রেবতী রমণ মান্না ঃ** আমার একটা বৈধতার প্রশ্ন আছে। সেটা হচ্ছে এই যে, যতীনবাবু পরবর্তিকালে যে কথাগুলো বললেন, সেগুলোও কি এক্সপাঞ্জ হবে?

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। লেট আস বি ক্লিয়ার। পজিশনটা আমরা তা হলে জেনে নিই।

**মিঃ চেয়ারম্যান ঃ** আই হ্যাভ ক্লিয়ার্ড ইট।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** আমি আপনার ডিসিসনকে চ্যালেঞ্জ করছি না। আমি আপনার ডিসিসানে প্রপাইটি সম্বন্ধেও প্রশ্ন তুলছি না। আমি শুধু জানতে চাই।

**মিঃ চেয়ারম্যান ঃ** আই হ্যাভ গিভিন মাই ডিসিসন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** আমি আপনার প্রপাইটি সম্বন্ধে প্রশ্ন তুলছি না। আমি শুধু জানতে চাইছি, যতীনবাবু যেখানে বলেছেন গভর্নর সম্বন্ধে কথা সেইটা শুধু এক্সপাঞ্জ হবে, না এই সমস্ত ঘটনাটাই এক্সপাঞ্জ হয়ে যাবে?

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি যা বলবার তা বলেছি। আমি আর বলব না। আমার টেপ রেকর্ড করা আছে।

(গণ্ডগোল ও বাধাদান)

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** আপনার কাছে আমার সাবমিশন হচ্ছে, আমি স্যার, আপনার রুলিং চ্যালেঞ্জ করতে উঠিনি। সে সম্বন্ধে কিছু বলছি না, আপনার রুলিং সম্বন্ধে আমি প্রপ্রাইটি কোশ্চেন করছি না। হোয়াট ইউ হ্যাভ ডান ইন ইয়োর উইসডম, ইউ আর রাইট, উই সাবমিট টু ইট। আপনি যা বলেছেন, যতীনবাবু যেটা বলেছেন, সবটা এক্সপাঞ্জ হয়ে যাবে। আমার জিজ্ঞাস্য হচ্ছে কতটা এক্সস্পাঞ্জ হবে। আপনি যে রুলিং দিয়েছেন গভর্ণর বা রাজ্যপাল সম্বন্ধে যেটা বলেছেন, সেটুকু এক্সপাঞ্জ করে দিয়েছেন। তিনি বলেছেন কেন্দ্রীয় গভর্নমেন্ট এখানকার যুক্ত ফ্রন্ট সরকারের সঙ্গে আলোচনা না করে, তাকে ডিঙিয়ে......

**মিঃ চেয়ারম্যান ঃ** না, এটা বলেন নাই। তিনি বলেছেন কেন্দ্রীয় গভর্নমেন্টের যে অফিসার ......

**শ্রী সন্তোষ ভট্টাচার্য্য ঃ** আপনি স্যার, দেখুন ইউ প্লিজ কনসাল্ট দি প্রসিডিংস।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি প্রসিডিংস্ কনসাল্ট করে বলবো, আপনি বসুন।

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** স্যার এটা আপনাকে বলতেই হবে এটা এক্সপাঞ্জ হবে কিনা, আমি যেখানে বলেছি কেন্দ্রীয় সরকার..... (নয়েজ)...... নকশালবাড়িতে যখন যুক্তফ্রন্ট সরকার পুলিশি ব্যবস্থা গ্রহণ করেছেন তখন তাদের ডিঙিয়ে কেন্দ্রীয়

সরকারের পক্ষ থেকে স্বরাষ্ট্রমন্ত্রী চ্যবন সাহেব আজকে যে আর্মি এমপ্লয় করার বন্দোবস্ত করছেন..... (নয়েজ)...... এটা এক্সপাঞ্জ হবে কিনা। (....নয়েজ....)

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** আমি একটা কথা বলতে চাই। আমি অবশ্য এখানে ছিলাম না। আমি যতদূর বুঝেছি, এত উত্তেজনার কারণ নাই। whether his entire speech has been expunged or a part of it has been expunged and which part has been expunged.

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি বলেছেন পাশ্ববর্তি বাড়িতে যে অফিসার আছেন তাঁর সঙ্গে এখানকার ইস্টার্ন কমান্ডের লোক দেখা করেছে সেটাই এক্সপাঞ্জ করছি।

(Noise and interruptions)

## RESUME OF GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী রাসবিহারী পাল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, যে বাজেট এঁরা পেশ করেছেন তাতে পশ্চিম বাংলার ইতিহাসে এক নতুন নজির সৃষ্টি করেছেন। এখানে ৩৬ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে। এই বাজেটে নির্দিষ্ট কোনও পরিকল্পনা নাই যার দ্বারা এই টাকা সংগ্রহ করা যেতে পারে। কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পাওয়া যাবে না যাবে, সেকথাই বলা হয়েছে। আমাদের এখানে দেখতে পাচ্ছি যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পরে থেকে যেভাবে এখানে খাদ্যনীতি প্রয়োগ করা হয়েছে, পূর্ববর্তী সরকারের খাদ্যনীতি পর পর গ্রহণ করলেও তাঁরা সে খাদ্যনীতি সম্বন্ধীয় পরিকল্পনাগুলি ঠিক সময়ে গ্রহণ না করার ফলে আজকে খাদ্য সংগ্রহ যেভাবে হওয়া উচিত ছিল সেভাবে হতে পারছে না। আমরা এটা দেখেছি যে, পূর্ববর্তী সরকার যে পরিকল্পনা দ্বারা খাদ্য সংগ্রহে সাফল্য অর্জন করেছিলেন সেইসব পরিকল্পনা তাঁরা অনেকদিন পর গ্রহণ করেছেন এবং তাতে জনসাধারণের দুর্দশা বৃদ্ধি পেয়েছে। যারা মজুতদার যারা জোতদার তারা অবাধে খাদ্যশস্য বিক্রি করে ফেলেছে। কোনও বাঁধন ছিল না। সংগ্রহ এমনভাবে হয়েছে, যারা ছোট ছোট জোতদার যাদের বাড়িতে অল্প খাদ্য আছে, তাদের কাছ থেকেও সংগ্রহ করা হয়েছে এবং এই সংগ্রহের যে পদ্ধতি তা খুব নিন্দনীয় বলা যেতে পারে একদল লোক নানা পদ্ধতিতে জনসাধারনের উপর অত্যাচার করে খাদ্যসংগ্রহের ব্যবস্থা করছে, তার সঙ্গে সঙ্গে এখানে পশ্চিমবঙ্গে আইন ও শৃঙ্খলা ব্যাহত হচ্ছে, আর সেকথা আমরা প্রতিদিন সংবাদপত্রে আমরা দেখতে পাচ্ছি, এমনকি লোকসভার অধিবেশনে যে সব আলোচনা হয় তা থেকেও বুঝতে পাচ্ছি। আইন শৃঙ্খলা রক্ষায় এই সরকার কিভাবে অসফল হয়েছে সেকথা আপনার মাধ্যমে রাখা দরকার।

[5-15 — 5-25 p.m.]

আজকে আমাদের দেশে যে অবস্থা হয়েছে তাতে কৃষি এবং শিল্পের মাধ্যমে উৎপাদন বৃদ্ধি করা একান্ত দরকার। কিন্তু সেই উৎপাদন বৃদ্ধির জন্য যে পরিবেশ সৃষ্টি করতে হবে সেই পরিবেশ এখানে নেই। আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট মন্ত্রিসভার কাছে একথা বলতে চাই যে, আজকে খাদ্য এবং শিল্পজাত দ্রব্য সম্ভার উৎপাদনের জন্য যে পরিবেশ পশ্চিমবাংলায় রাখা দরকার সেটা যদি এখানে রাখা না যায়, তা হলে আমরা অধিকতর বিপদের সম্মুখীন হব। এই বাজেটে কতগুলি বিষয়ে বেশি ব্যয় ধরা হয়েছে এবং তার মধ্যে কৃষিপ্রধান এবং শিক্ষা খাতেও ব্যয় বৃদ্ধি করা হয়েছে। আমি প্রাথমিক শিক্ষা সম্বন্ধে একটি তথ্য এখানে রাখতে চাই। পূর্ববর্তী মন্ত্রিসভা প্রাথমিক শিক্ষার জন্য যে কয়টি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত করেছিলেন এই সরকার কার্যভার গ্রহণ করবার পর সেগুলি বন্ধ করলেন। মেদিনীপুর জেলা সম্বন্ধে আমার জানা আছে প্রায় ১ হাজার প্রাথমিক বিদ্যালয় ১/২/৩ বছরের মধ্যে স্থাপিত হয়েছিল এবং সেখানে প্রায় ৫০ হাজার ছাত্র অধ্যয়ন করে। তাদের শিক্ষক মঞ্জুরী প্রায় হয়ে গিয়েছিল, কিন্তু মার্চ মাসে তা বন্ধ করা হয়েছে। এই ব্যবস্থা যেন অবিলম্বে প্রবর্তিত করা হয়। তারপর এখানে দেখছি শ্রমিক এবং মালিকের স্বার্থের জন্য যেসব আইন আছে সেগুলি প্রয়োগের চেষ্টা না করে এখানে ঘেরাও নীতি প্রবর্তন করা হয়েছে। এর ফলে শিল্পের উৎপাদন যে কম হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে শুধু নকশালবাড়ির ঘটনা নয়, কিভাবে যে আইন শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে সেটা আমি বলতে চাই। কয়েকদিন আগে হাজার হাজার প্রাথমিক শিক্ষকের সমাবেশ হয়েছিল এই আইনসভার সামনে এবং তাদের নিশ্চয়ই বলবার কথা ছিল। এই কয়েকদিন ধরে তাঁদের ভাতা সম্পর্কে একটা সন্দেহের উদ্রেক হয়েছে এবং সেটা আমাদের মনেও হয়েছে। এ সম্বন্ধে তাঁদের জানা দরকার ছিল এবং সেইজন্যই তাঁরা এখানে এসেছিলেন। কিন্তু পুলিসের দ্বারা নয়, একটা রাজনৈতিক দলের দ্বারা তাঁরা অত্যাচারিত হয়েছেন। সেসব কথা আপনার জানা আছে বলে আমি আর পুনরায় বলতে চাই না। এই যে সেদিন "পিকিং বিরোধী ঐক্য দিবস" পালিত হয়েছে সেখানেও গোলমাল হয়েছে। সেদিন এই যুক্তফ্রন্ট মন্ত্রিসভার অন্যতম সদস্য সেখানে উপস্থিত ছিলেন এবং তাঁর সামনে যে অবস্থা সৃষ্টি হয়েছিল তাতে এই রাজ্যে আইন শৃঙ্খলা কতদূর গেছে, পুলিসের নিস্ক্রিয়তা কতদূর গেছে—সেকথা বলবার আর প্রয়োজন নেই। এইভাবে আমাদের রাজ্যে আইন শৃঙ্খলা, ব্যক্তি স্বাধীনতা এবং গনতন্ত্র—সব দিক থেকে যেভাবে

বিপর্যয়ের সম্মুখীন হয়েছে সেই সঙ্গে সঙ্গে আমি একটা বিষয় আপনার কাছে না বলে থাকতে পারছি না।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি আপনাদের সকলের কাছে অনুরোধ করছি এই ২ দিনে প্রোগ্রেস কম হয়েছে এবং এখনও অনেক বক্তা বাকি রয়েছেন। কাজেই আপনারা একটু সর্ট করুন।

**ডাঃ রাসবিহারী পাল ঃ** স্যার, যাঁরা গনতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাস করেন তাঁদের যুক্তফ্রন্ট সরকার গঠনের সঙ্গে সঙ্গে একটা জিনিসের প্রতি বিশেষ দৃষ্টি দিতে হচ্ছে। আমি একটা জিনিস লক্ষ্য করছি, এই সরকার গঠিত হবার সঙ্গে সঙ্গে কি করে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠানগুলোকে জনসাধারণের সামনে হেয় প্রতিপন্ন করা যায়, তার একটা প্রচেষ্টা সুপরিকল্পিতভাবে করা হয়েছে। আপনার হয়তো জানা আছে, মেদিনীপুর জেলা পরিষদের নির্বাচন নিয়ে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে কোনও ব্যক্তির পক্ষে বা আজকে যাঁরা যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রিসভায় আছেন তাঁদের পক্ষে এই কাজে অগ্রণী হওয়া সম্ভব নয়। কিন্তু একথা আমাদের চিন্তা করতে হবে যে, সমগ্র পশ্চিমবাংলাতে কোনও দলের নেতৃত্বে নয়, দলনিরপেক্ষভাবে গ্রাম সভার এবং অঞ্চল পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল। সেখানে কোনও দলের প্রার্থী দাঁড় করানো হয় নি।

আঞ্চলিক পরিষদ এবং জেলাপরিষদের নির্বাচনে কোনও কোনও ক্ষেত্রে কংগ্রেস থেকে প্রার্থী দেওয়া হয়েছিল। আজকে আমরা এই ২ বছরকাল ধরে দেখেছি যে, এই আঞ্চলিক পরিষদ এবং জেলাপরিষদগুলি সমাজসেবীদের নিয়ে কাজ করে আসছে। গনতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত ব্যক্তিদের নিয়ে এই যে প্রতিষ্ঠানগুলি গড়ে উঠেছে তার মাধ্যমে জনসেবার কাজ—বিশেষ করে উন্নয়নমূলক কাজ—কৃষির এবং শিল্পের উন্নয়নমূলক কাজগুলি খুব ভালোভাবে হয়েছে বলেই আমি মনে করি। আমাদের মেদিনীপুর জেলাতে এইভাবে অনেক কৃষির উন্নয়নমূলক কাজ হয়েছে। আমাদের সেচমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। আপনার মাধ্যমে তাঁকে বলতে পারি যে, যেসব পরিকল্পনা বহু দিন যাবৎ ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনা বহুদিন যাবৎ কার্যে পরিণত করা সম্ভব হয় নি। আমাদের ঝাড়গ্রাম মহকুমার পশ্চিম অঞ্চলে গোপীবল্লভপুর থানাতে এরকম বহু ঝরনা আছে, যার জল বেঁধে দিলে হাজার হাজার একর জমিতে ধানের চাষ হতে পারে। আমরা গত বৎসর এক বৎসরের মধ্যে গোপীবল্লভপুর থানার একটি ব্লকে এরকম ১০টি পরিকল্পনা কার্যে

পরিণত করেছি এবং সেখানে হাজার হাজার বিঘা জমিতে সেচের ব্যবস্থা হতে পারে। সমস্ত জেলাতে এরূপ অনেক কৃষির এবং যাতায়াতের উন্নয়নমূলক কাজ আমরা করেছি। তা সত্ত্বেও দেখতে পাচ্ছি, আজকে এই সরকার গঠিত হবার সঙ্গে সঙ্গে তাঁরা জেলাপরিষদ, আঞ্চলিক পরিষদ, অঞ্চল পঞ্চায়েত-এর যে সব কাজ আইনের দ্বারা তাঁদের দেওয়া হয়েছিল তার প্রতি একটা জেহাদ ঘোষণা করা হয়েছে। কৃষি, শিল্প, রাস্তাঘাট, স্বাস্থ্যের উন্নয়নমূলক যেসব কাজের দায়িত্ব তাঁদের দেওয়া হয়েছে সেইসব কাজে তাঁরা কতখানি সাফল্য লাভ করেছেন সেসব কথা চিন্তা না করে, যে কাজ সরকার গত বৎসর এই প্রদেশের একটা বিশেষ অবস্থার জন্য দায়িত্ব দিয়েছিলেন সে দায়িত্ব তাঁদের গ্রহণ করতে হয়েছিল। সে দায়িত্ব কিভাবে পালিত হয়েছে, সেটা ভালোভাবে বিচার বিবেচনা না করেই এই সরকার গঠনের সঙ্গে সঙ্গে ঐ জেহাদ ঘোষণা করা হয়েছে। আমি পূর্ববর্তী যেসব প্রচার হয়েছে সেসব বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না। কিন্তু ১লা জুন প্রেসনোট বলে যেটা প্রচারিত হয়েছিল, তাতে যেসব অভিযোগ করা হয়েছে সেসব অভিযোগের কতকগুলি বিষয় আমি নিজে অনুসন্ধান করে দেখেছি। তা করে আমি আপনাকে বলতে পারি, যে সব অভিযোগ করা হয়েছে সেগুলি ভিত্তিহীন। আমি একটা আঞ্চলিক পরিষদ সম্পর্কে যা বলা হয়েছে সেটা বলছি। সেখানে বলা হয়েছে, সবশুদ্ধ ৩৭টি টেস্ট রিলিফ প্রকল্প মঞ্জুর করা হয়েছিল, কিন্তু এ বিষয়ে মুখ্য নির্বাহিধিকারীকে অন্ধকারে রাখা হয়েছিল। কাগজপত্র ঠিকভাবে রক্ষা করা হয়নি। বাস্তবিক কোনও প্রকার পর্যবেক্ষণেই পরিকল্পনাগুলি হয়নি। সভাপতি কর্তৃক পরিষদের একজন সদস্য নিযুক্ত করে ঐ কাজ করা হয়েছিল। তিনিই হলেন অর্থ বণ্টনকারী। কিন্তু আইন অনুযায়ী এই নিয়োগ অনুমোদিত ছিল না। স্যার, আমি ঐ আঞ্চলিক পরিষদের সমস্ত খাতাপত্র এবং জেলাপরিষদের যেসব কাগজপত্র ছিল তা তন্ন তন্ন করে অনুসন্ধান করে দেখেছি যেসব ক্ষেত্রে—সমস্ত স্টেজে যে কাজ করা দরকার—সেই বি ডি ও বা আঞ্চলিক পরিষদের যিনি কর্মকর্তা চিফ এক্সিকিউটিভ অফিসার তিনি উপস্থিত ছিলেন। আর তাঁরাই কাজ করেছিলেন। তিনি টি আর স্কিম চাইবার জন্য অঞ্চল রিলিফ কমিটির কাছে চিঠি দিয়েছিলেন, প্রথম স্টেজে অঞ্চল রিলিফ কমিটি যেসব স্কিম পাঠিয়েছিলেন সেগুলি মঞ্জুর করার জন্য আঞ্চলিক পরিষদের ফিনান্স স্টান্ডিং কমিটির তিনি মিটিং ডেকেছিলেন। সে মিটিং-এ তিনি নিজে উপস্থিত ছিলেন এবং সেখানে পর পর দুটি মিটিং এ তিনি ৫৮টি টি আর স্কিম পাস করিয়েছিলেন সেগুলিতে তাঁর নিজের স্বাক্ষর দিয়ে জেলাপরিষদের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছিল। সেখানে

তিনি পে মাস্টার নিযুক্ত করেছিলেন এবং মোহরা নিযুক্ত করেছিলেন। এই যে ৩৭টি স্কিম শেষ পর্যন্ত মঞ্জুর করা হয়েছিল তার মধ্যে জেলা পরিষদে ১২টি স্কিম কার্যে পরিণত হয়েছে এবং তা করার জন্য যে ওয়ার্ক অর্ডার ইস্যুড হয়েছিল তার ৯টিতে তাঁর এবং প্রেসিডেন্টের স্বাক্ষর আছে। আর গুলিতে উপস্থিত না থাকায় স্বাক্ষর ছিল না।

তাঁর মধ্যে ৯টি প্রেসিডেন্টের স্বাক্ষর আছে, আর ৩টির তাঁরা উপস্থিত না থাকার জন্য তাঁদের স্বাক্ষর ছিল না। ওখানে যে পঞ্চায়েত এক্সটেনশান অফিসার আছেন, সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়র আছেন, তাঁদের প্রত্যেকটি স্কিম অনুসন্ধানের জন্য দায়িত্ব দেওয়া হয়। জেলাপরিষদ যেসব স্কিম মঞ্জুর করেন প্রত্যেকটি স্কিম মঞ্জুর করার পর তাকে কার্যকরী করতে হয়, তখন এস ডি ও থেকে আরম্ভ করে সমস্ত অফিসার যাঁরা থাকেন তাঁদের কাছে সেগুলি পরিদর্শনের জন্য দায়িত্ব দেওয়া হয়। আমি দেখেছি, এই বি ডি ও এসব কাজ পরিদর্শনের খবর রাখেন এবং তাঁরা নিজেরা অর্ডার নিয়ে ২/১টি স্কিম পরিদর্শন করেছেন এবং রিলিফ ইন্সপেক্টরও এই স্কিম দেখেছেন। তা সত্বেও যেকথা বলা হয়েছে, যে আঞ্চলিক পরিষদের একজন মেম্বার এই কাজ করেছেন এটা ঠিক নয়, আঞ্চলিক পরিষদের একজন মেম্বারের ঐ নামে আর একজন লোক করেছে এবং তাতে আমি দেখতে পাচ্ছি যে ঐ আঞ্চলিক পরিষদের ফিনান্স কমিটির সভায় এর নাম মঞ্জুর করা হয়েছে, তাতে বি ডি ও নিজে উপস্থিত ছিলেন। কাজেই অনাচারের কোনও কাজ করা হয় নি, এমন তথ্যহীন, ভিত্তিহীন সংবাদ এই প্রেসনোট হিসাবে প্রচার হয়, তা হলে এ যে রাজনৈতিক দূরভিসন্ধিমূলক, একথা বলা ছাড়া আর অন্য কথা চিন্তা করতে পারছি না।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকার যে বাজেট এনেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন করি এবং আমি মনে করি এর ভিতরে নতুন দৃষ্টিভঙ্গীও আছে। এ বিষয়ে আমার পূর্ববর্তী বক্তারা যা বলে গেছেন তা আমি সম্পূর্ণরূপে সমর্থন করি। আজ দেশে যে অন্নকষ্ট দেখা দিয়েছে, যে দুর্ভিক্ষ সৃষ্টি হয়েছে, তার জন্য ওদিকের বক্তারা এই শিশু যুক্তফ্রন্ট সরকারেকে দায়ী করেছেন। আমি জিজ্ঞাসা করব যে তারা মাত্র ৩ মাস হল এই শাসনক্ষমতায়

যখন কংগ্রেসের শাসনাধীনে ছিল সেই সময় খাদ্যশস্য, ধান্য যা কিছু বেরিয়ে যাওয়ার সেই সময়েই বেরিয়ে গেছে। প্রকিওরমেন্টের কোনও চেষ্টা হয়নি। আমি এমন একটা জায়গা জানি যেখান থেকে বিনা বাধায় ধান বেরিয়ে যায়। সেটা হচ্ছে নদিয়া, বর্ধমানের বর্ডার। সেখানে গাড়ি গাড়ি ধান সমস্ত বিনা বাধায় বেরিয়ে গেছে। কর্ডনিং ছিল, কিন্তু কর্ডনিং একটা উৎকোচের উপাদান হিসাবে ছিল এবং এর মাধ্যমে বিনা বাধায় সব বেরিয়ে গেছে। তার পর এঁরা এসে শাসনভার গ্রহণ করেছেন। তার পর ৩ মাস হয়েছে বুঝতে না বুঝতে তারা প্রকিওরমেন্টেতে কিছু নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে প্রোসিড করলেন। সে বিষয়েও ডিজোলিউশন হয়ে গেছে। এখন এই অন্নকষ্টের জন্য দায়ী কংগ্রেস সরকার—যারা আগের শাসনক্ষমতায় ছিলেন। যাই হোক, সেটা বড় কথা নয়, হয়ত দুর্দিন কেটে যাবে। কিন্তু আজ দেশকে, ভারতবর্ষকে, পশ্চিমবঙ্গকে এই চরম আর্থিক দুর্গতির মধ্যে কে টেনে এনেছে? ২০ বৎসর ধরে কংগ্রেস দেশ শাসন করেছে, তিনটি প্ল্যানিং হয়ে গেছে, এই প্ল্যানিং-এ আর্থিক উন্নতি বিশেষ কিছু হয়েছে কি? আজ ন্যাশনাল ইনকাম বেড়েছে, কিন্তু সেই ন্যাশনাল ইনকাম কাদের বেড়েছে? যারা রিচ তাঁরা আরো রিচার হয়েছে, আর যারা পুওর তাঁরা আরো পুওরার হয়েছে। ধনিক যারা এই প্ল্যানিং-এর ফলে আজ তাদের ইনকাম ফেবুলাসলি—উপন্যাসের মতো বেড়ে গেছে, আর যারা গরিব তারা আরও গরিব হয়ে যাচ্ছে। এটাই এখানে দেখতে পাচ্ছি। আজ প্রায় ১ কোটি লোক খেতে পায় না। এখনও দেখতে পাচ্ছি যে রাজ্যে ভিখারি যারা, তারা ভাত পাতা থেকে কুড়িয়ে খাচ্ছে। বিশ বছর শাসন করার পর কেন আজ এই দৃশ্য? রাশিয়া ২০ বৎসরে কতখানি উন্নতি করেছে এটা আমাদের ইতিহাসের মধ্যে দেখা যাবে। কিন্তু আজকে আমাদের যে প্ল্যানিং করছে, প্ল্যানিং-এ বাস্তব দৃষ্টিভঙ্গী নেওয়া হয় নি।

পাশ্চাত্য অনুকরণে পণ্ডিত জহওরলাল নেহরু হেভি ইনডাস্ট্রির উপর জোর দিয়েছেন। আমাদের দেশ কৃষিপ্রধান, কৃষির উপর খুবই জোর দেওয়া উচিত। তিনি বড় বড় কারখানা করলেন, বড় বড় লোহার কারখানা করলেন। সেচের জন্য ছোট ছোট ব্যবস্থা না নিয়ে তিনি করলেন দামোদর ভ্যালি করপোরেশন, ভাকরা নাঙ্গাল ইত্যাদি ইত্যাদি। তিনি সব কিছু বড় বড় করতে লাগলেন। তিনি সব বড় বড় প্ল্যান করলেন। কিন্তু আমাদের দেশে যে ছোট ছোট প্ল্যান দরকার, সেটা তিনি বুঝলেন না। তিনি শিক্ষায় দীক্ষায় ছিলেন অন্যরকম। তিনি ইংল্যান্ডে মানুষ হয়ে এসেছিলেন। তাই এই অবস্থা। সেইসব প্ল্যানের ফলে আজকে কৃষির এই দুরবস্থা।

তার ফল আরও একটা হয়েছে, একটু ভেবে দেখুন, কন্ট্র্যাক্ট, পারমিট, লাইসেন্স—এই সমস্ত আজকে রাজ কর্মচারী যাঁরা আছেন, মন্ত্রী থেকে আরম্ভ করে জেলা শাসক, উচ্চতম থেকে নিম্নতম সমস্ত কর্মচারীকে কোরাপসনের মধ্যে ডুবিয়ে দিয়েছেন।

আমি কংগ্রেসিদের কাছ থেকে যে লিখিত আবেদন পেয়েছি, তাই থেকে জানাচ্ছি। এই কংগ্রেস কর্মিরা বাংলাদেশে অ্যাড-হক কমিটি করবার কথা বলেছেন। তাঁরা লিখিতভাবে এটা বলেছেন, অমৃতবাজার পত্রিকায় বেরিয়েছে, ২৪ তারিখে "The West Bengal Congress Workers' Conference has urged the Congress High Command to replace the existing Bengal Pradesh Congress Committee by Ad hoc Committee. A memorandum circulated among AICC members here said that the present leaders of the Bengal Congress were pursuing a policy of groupism and self aggrandisement. They were alleged to have formed a close coterie with a band of infamous and dishonest persons and were patronising blackmarketing, hoarding and other anti-social activities."

কংগ্রেসের দলের লোকেরাই একথা বলেছে। বিশ বছর শাসন করবার পর কংগ্রেস যে আজকে গদীচ্যুত হয়েছে, সেটা কোনও রাজনৈতিক দলের প্রোপাগান্ডার ফলে হয় নি। কংগ্রেস শাসনের উপর বিরক্ত হয়ে, যেভাবে কংগ্রেস শাসন জনসাধারনের উপর চারদিক থেকে চেপে ধরেছিল, তার ফলে লোকেরা আজকে কংগ্রেসকে সরিয়ে যুক্তফ্রন্টকে ভার দিয়েছে দেশ শাসনের। এ রায় কংগ্রেসের বিরুদ্ধে—এটা আপনারা মনে রাখবেন। আজকে দেশ গঠনের নামে লোন দেওয়া হচ্ছে, কিন্তু তাতে লাভ কিছু হচ্ছে না। সেই লোন শোধ দেবার সময় সুদ আসলে যা হয়, তা দেবার জন্য আবার লোন করতে হয়। আবার ধার করে এই যে শোধ দেওয়া—এটা চরম দুর্নীতি। এইরকম অনভিজ্ঞভাবে চলে দেশকে আজ তাঁরা ডুবিয়ে দিয়েছেন। আরও ডুবিয়ে দিতেন। কিন্তু বিধাতার অন্য রকম ইচ্ছা। তাই যুক্তফ্রন্ট সরকার দেশকে বাঁচাবার জন্য এসেছে। আমার কাছে কোনও রাজনৈতিক দল বড় নয়—দেশ সবার আগে। আমি দলের চেয়ে দেশকে বড় করে দেখি। কিন্তু কংগ্রেস দল দেশের চেয়ে দলকে বড় করে দেখেছেন। তাঁরা শিল্পপতির স্বার্থে, পুঁজিপতির স্বার্থে, জোতদারের স্বার্থে দেশকে শাসন করে এসেছেন। মহাত্মা গান্ধীর স্বপ্ন ছিল, শ্রমিক, কৃষক এবং প্রজাদের রাজ্য তিনি গঠন করবেন। কংগ্রেস কোথায় সে স্বপ্নকে রূপায়িত করেছে? কংগ্রেস সে স্বপ্নকে ধূলিসাৎ করেছে।

আমার সময় কম। বেশি কথা বলতে পারব না। আমি আর একটা কথা বলতে চাই, সেটা শ্রী সতীশ দাশগুপ্তের কথা। কংগ্রেসের দুর্নীতির কথা তিনি যেভাবে বলে গিয়েছেন, সেটা আমি তুলে ধরতে চাই।

[5-35 — 5-45 p.m.]

সতীশ দাশগুপ্ত মহাশয় কি বলেছেন সেটা আমি পড়ছি ঃ সংসার এমন ভ্রষ্টাচারী হইল যে ধর্মের কথা কানেও শোনা যায় না। কংগ্রেসি শাসন ভারতভূমিকে এরূপ ভ্রষ্টাচারী করিয়া তুলিয়াছে। ধর্ম কোথাও নাই বলা যায়। ভ্রষ্টাচার যে চলিতেছে তাহা কংগ্রেসের ছোট বড় শাসকবর্গ বুঝিতেছেন। কিন্তু ইহার ব্যাপকতা ও উহার মূল সম্পর্কে ধারণা তাহাদের নাই। পণ্ডিত জহরলাল নেহরু বলেছেন—স্বাধীনতা চাই। দেশভাগ না করিলে স্বাধীনতা আসিবে না। তবে হউক দেশভাগ। ভারতকে অগ্রসর হওয়ার জন্য চাই প্ল্যানিং। প্রথম দ্বিতীয় তৃতীয় পাঁচশালা পরিকল্পনা হইল, কিন্তু শাসনদণ্ড এক হাতে না থাকিলে এ' প্ল্যান অনুযায়ী চলার দায়িত্ব স্থির থাকে না। অতএব কংগ্রেসকে রাজ্যপাটে থাকিতেই হইবে। সেজন্য ভোটের জোর চাই। টাকা দিয়া ভোট কিনা যায় লও টাকা লও ক্রোড়পতি ব্যবসাদারদের নিকট হইতে টাকা। কোটি কোটি টাকা লইয়া ইলেকশন চালাও। এই তো ভ্রষ্টাচারের সর্বনাশী কবাট খুলিয়া গেল। ভ্রষ্টাচারের স্রোত দেশের উপর দিয়া বহিয়া গেল। এটা আমার কথা নয়, এটা বলেছেন সতীশ দাশগুপ্ত মহাশয়।

একজন বক্তা বলে গেলেন যুক্তফ্রন্ট সরকার দুর্নীতিপরায়ণ। কেন একথা বললেন? না, ইলেকশনের সময় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা রক্ষা করতে পারেন নি। কিন্তু কোন পরিস্থিতিতে এসেছেন, সেটা কি দুর্নীতির পরিচায়ক? আমি বলতে চাই, শ্রীকৃষ্ণকে যেমন পুতনা রাক্ষসী বধ করেছিলেন, আজকে শিশু যুক্তফ্রন্ট সরকারকে কংসরূপ কংগ্রেসি মারতে চান এবং মারবার জন্য বিরাট আয়োজন করে চলেছে। নকশালবাড়িতে যেটা ঘটেছে সেটা অতি সামান্য ঘটনা। এটা তিলকে তাল করা হচ্ছে। আমি অপ্রীতিকর ব্যাপার সমর্থন করি না, কিন্তু মোল হিলকে মাউন্টেন করা হচ্ছে, এটাও সমর্থনযোগ্য নয়। এমনভাবে করা হচ্ছে যেন, গেল রাজ্য গেল মান।

আমি ঘেরাও সম্বন্ধে একটু বলতে চাই। এ সম্বন্ধে কংগ্রেসি দৃষ্টিভঙ্গী আর যুক্তফ্রন্টের দৃস্টিভঙ্গী এক নয়। আমরা যদি দেখি, শিল্পপ্রধান অঞ্চলে দেখব সেখানে

কথায় কথায় লে-অফ এবং রিট্রেঞ্চমেন্ট হচ্ছে, বড় বড় শিল্পপতিরা ছোট ছোট গরিবদেরকে গ্রাহ্য করতে যাবে কেন? কিন্তু আজকে সেই গরিবরা তাদের পুঞ্জীভূত অভিযোগ যুক্তফ্রন্ট সরকারের মাধ্যমে প্রকাশ করছে। এই সম্বন্ধে শ্রমিক ও পুঁজিপতিদের মধ্যে যাতে একটা বোঝাপড়া আসে সেই রকম দৃষ্টান্ত স্থাপন করা দরকার। যুক্তফ্রন্টকে মারবার জন্য কি ব্যবস্থা হচ্ছে? ডিফেকশন। পাঁচজন দলত্যাগিকে কংগ্রেস দলভুক্ত করে নিয়েছেন। এটা একটা অমার্জনীয় অপরাধ বলে আমি মনে করি। ওদিকে বড় বড় মাড়োয়ারীরা রয়েছেন, লক্ষ লক্ষ টাকা দেবেন এইভাবে দল ভাঙিয়ে নেবার জন্য। কিন্তু আমি এটাকে ভয়ঙ্কর অপরাধ বলে মনে করি। এই যে দুর্নীতি এটা ভীষণ দুর্নীতি। তাঁদের যদি ক্ষমতা থাকে, তাহলে রিজাইন দিন, আবার টিকিট নিয়ে নির্বাচনে আসুন, তখন বোঝা যাবে। কিন্তু যুক্তফ্রন্টের টিকেট নিয়ে তার পর সমস্ত ব্যবস্থা করে এই যে দল ত্যাগ করে যাওয়া এটা অতি বড় অপরাধ, অমার্জনীয় অপরাধ। তাঁরা কংসের মতোই বাঁচবার চেষ্টা করছেন। আজকে দেশের মধ্যে যে ভয়ঙ্কর অবস্থা দুর্ভিক্ষাবস্থা এটা কংগ্রেসই করেছে। আজকে দেশকে এই থেকে উদ্ধার করতে হবে। যুক্তফ্রন্টের মন্ত্রীদের সঙ্গে আমার পরিচয় আছে। আমি জানি, তাঁরা দেশকে বড় করবার জন্য চেষ্টা করছেন। কংগ্রেসি মন্ত্রীরা নিজেদের স্বার্থে অনেক বড় বড় বাড়ি করেছেন, কিন্তু যুক্তফ্রন্টের সরকার এবং তার মন্ত্রীরা ব্যক্তিগত স্বার্থে নয় দেশকেই বড় করবার জন্য চেষ্টা করছেন, এটা আমার জানা আছে।

**Shri Gobindlal Saraogi :** Mr. Chairman, Sir, I am highly thankful to you for according me this opportunity to speak before the honouable members of the West Bengal Legislative Council which as an Upper House of a State Legislature has distinguished itself by its contributions to the parlimentary life of this country. Sir, the connection of my family with the hallowed tradition of this House is rather fairly long and I in a way have stepped into the shoes of mylate lamented elder brother Shri Pannalal Saraogi who was a member of this august Council since its very construction under our republican order. It was by this House again that my late brother was sent to Rajya Sabha to represent this State. I am therefore a new/comer making my maiden speech with

a sense of feeling which can at best be described as mixed. Though the second chambers over a large part of the globe have become secondary this one of our own I believe has not declined in any way. This is why notwithstanding the constitutional insignificance of second chambers in the field of financial legislation in this country we the members of the Upper House feel obliged to speak our mind over such financial matters too.We are now in the Opposition. The parliamentary opposition, as Sir Ivor Jennings cogently observed, does not imply a perpetual trojan war between Government and the Opposition. We in the Council cannot actually wage a war against Government for we have been denied that right by the Constitution itself. But even occupying as we do a place of subordinate cooperation we can contribute to the financial eliberations of the Government and I submit, Sir, this House has been doing that admirably since its very birth.

That is what has prompted me to seek your permission to speak before the honourable members on the revised budget as presented by the Hon'ble the Deputy Chief Minister. Sir, I wish I could congratulate the Hon'ble the Deputy Chief Minister without any reservation on the revised budget. I must confess that in spite of my sincere effort I am unable to do so. I am no doubt glad that the Finance Minister has not prefaced his budget statement by any philosophical discourse but attempted to present what to popular mind may appear as a practical budget but there is something more in the budget than meets the ordinary eye and it is here that I am slow in extending my congratulation. To my mind the budget statement, Sir, for there are practically no proposals just at present, can be rightly criticised from three points of view. First., there is a deliberate attempt at making the Centre a scapegoat for the wrong financial planning and attributing all the present maladies to

the preceding Government. It may be very useful from the propaganda point of view but can never be conducive in the larger interest of the state.

[5-45 — 5-55 p.m.]

Secondly, Sir, the budget speech reflects the tendency of the United Front Government to play too much to the gallery. To cite an illustration, they have increased the dearness allowance of the Government employees and others but as it appears from the budget statement, adequate consideration to the sources of revenue has not been given. Of course, the Government is not required to cut coat according to the cloth available, but, Sir, there is a limit to which this distinguishing principle of public finance can go. The first limitation of extending the principle in our own case in the present context is the dead of the effect of deficit finance to avoid which we are all committed and as the Finance Minister himself remarked that it should be avoided as far as practicable. But oddly enough the Hon'ble Finance Minister himself did not think it undesirable to plan a revenue deficit of Rs. 18.20 crores excluding, of course, Rs. 18 crores shown dues in the vote on account budget. Such lip service to an avowed principle may serve the purpose of propaganda but does not subserve as ilta the principle to which the Hon'ble Deputy Chief Minister pledges his support.

Thirdly, although the Hon'ble Deputy Minister acknowledges his debt to the different Finance Commissions while making pleas for moratorium of central loans, he is conveniently silent on his obligation to the Congress Government, whenever he takes a leaf out of their book like demands for larger assistance from the central pool for developmental purpose. Both as an eminent spokesman of the opposition and then as its leader the Hon'ble Deputy Chief

Minister is familiar with the fact that since the time of our late lamented leader Dr. Roy the Congress had been making forceful pleas for larger share of central pool both in normal revenue and developmental finance.

His silence may be golden from his own party or the present Government standpoint but I am constrained to remark that it is not indicative of political honesty. I at least did not expect this silence from a person of the Hon'ble Deputy Chief Minister's statute and eminence. To elucidate the first point a little further, the budget statement is prima facie practical beceause it is popular since in convenient contravention of the customary practice, rather the convention, it does not indicate either the burden of additional taxation or the nature and direction of the measure which the Hon'ble Finance Minister has in mind. The Deputy Chief Minister is, I apprehend, going to bring in his proposals in bits, concealing their real regressive nature and their ultimate effects on the economy of this State. But I would humbly request him not to do anything which may defeat an ultimate object. For example, if the Hon'ble Finance Minister is thinking of raising duties on the transfer of urban properties, he will kindly think of the acute housing problem in such areas and hopeless state of relative development of these areas. Or, again, if he is thinking of introducing further differential rates in sales tax, he will kindly consider the nature of the tax burden and the principle of elasticity of demand for the commodity. A higher tax rate on tooth paste and tooth brush, just to take a hypothetical case, will certainly fall more heavily upon middle and lower middle class whom the Hon'ble Finance Minister is pledged not to tax at all heavily.

Or, if he is contempisting of increasing taxes on vehicles, he will kindly give unbiased consideration to the transport problem

and rising cost of the production and living. Even while thinking in terms of entertainment tax, he cannot avoid considering the depressed state of the motion picture industry of this State.

It behaves, a welfare state, Sir, to reduce the percentage of expenditure on police by and by. But things are such just at the present moment that the Hon'ble Finance Minister can only be ill-advised from the larger stand point to embark upon it. Politics is the art of the possible and I think it is not desirable to reduce the expenditure on police just at the present moment. Therefore, in sober thinking, it is not possible.

Sir, maintenance of law and order as the ordinary citizen understands and interprets it-I mean not interpreted in terms of a particular political technique, I believe, is the primary function of a Constitutional Government. Every other object can be attained if this fundamental principle is soted upon. Otherwise, Sir, I am afraid, everything will be in Jeopardy, it may of course, serve the purpose of so-called revolution but killing the goose that was laying golden eggs will certainly be lamented by those who do not have any real interest in disorder.

No doubt, Sir, the science of public finance is based upon the maxim, "Head I win, tail you lose". But all over the globe, authorities have sought to strike a compromise of the antagonistic principle contained in it. And it is called by the name of 'Economy'. I regret that the Deputy Chief Minister has sought to ignore the principle, consequently apoplexy at the centre- I mean top heavy administration which while in the opposition, the Hon'ble Deputy Chief Minister took every opportunity to criticise severely, remains as it is. There is no indication of its being lessened. Nor is there any plan for getting more in terms of output from the

Government employees. Sir, I do not mind paying more to the employees but we must take more work from them and we must make the average rate payer feel that his money is being well utilised. An advanced state acts upon this principle, and the tax payer has every right to demand that the money which is being collected from him is very well utilised. The Hon'ble Deputy Chief Minister, however, in his craze for cheap but purposeful popularity decided to ignore this vital point.

Lastly, by way of conclusion, I would humbly remind him that in our days the old dualistic federalism has yielded place to co-operative federalism, making the centre inevitably strong. Thus, arguing for more powers for the State is against the modern needs and trend, and cannot, therefore, have any authoritative support. The Hon'ble Deputy Chief Minister has, I am afraid, to act within the four walls of this limitation if, of course, he has any real faith on constitutional Government and federal structure of our Polity.

Thanking you, Sir, once again for giving me a patient hearing and giving me an opportunity to express my views before the honourable members of the West Bengal Legislative Council, I resume my seat.

[5-55 — 6-05 p.m.]

**শ্রী গোপাল হালদার ঃ** মাননীয় সভাপতি মহাশয়, যুক্তফ্রন্টের এই প্রথম বাজেট এবং এই বাজেটকে আমি স্বাগত জানাই এবং সঙ্গে সঙ্গে যুক্তফ্রন্টকে আমার অভিনন্দন জানাই। আর অর্থমন্ত্রী মহাশয়কে বিশেষভাবে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এই বাজেটকে স্বাগত করার অর্থ এই নয় যে, এই বাজেট আদর্শ বাজেট। আমি জানি, এর অনেক জিনিস পুরানো, কিন্তু নূতন যা তার সঙ্গে যোগ হয়েছে, তার মধ্যে আমি কতগুলি আগামীকালের দৃষ্টিভঙ্গীর ইঙ্গিত পাচ্ছি। আমি জানি, আজকের দৃষ্টিভঙ্গীর জায়গায় আগামীকালের দৃষ্টিভঙ্গী এসেছে। কাজেই,

সেই হিসাবে এই বাজেটকে আমি স্বাগত জানাচ্ছি। কারণ, যে অবস্থায় আমরা পতিত হয়েছি, তাতে এখনি এর চেয়ে বেশি ভাল বাজেট হ'তে পারত কিনা আমার সন্দেহ আছে। অন্তুতপক্ষে যাকে বলে অর্থমন্ত্রী মহাশয় বাধ্য হয়েছেন, টু মেক দি বেস্ট অব দি ওয়ার্স্ট সিচুয়েশন। বিশ বছর যাবৎ আমাদের রসাতলের দিকে ঠেলে দেবার যে ব্যবস্থা হয়েছে তাতে এর চেয়ে উদ্ধার পাবার পক্ষে আর ভাল পথ আছে কিনা, সেটা এখনও পর্য্যন্ত স্পষ্ট হয়ে উঠেনি। অন্তত উদ্ধার পাবার পক্ষে একটা চেষ্টা হচ্ছে এবং এই প্রয়াসের জন্য এই বাজেট স্বাগত করবার মতো। মন্ত্রিমণ্ডলি সেইজন্য অভিনন্দনযোগ্য। এখন আমরা দেখতে পাচ্ছি, দুষ্কৃতি অবসানের একটা চেষ্টা এবং দেখতে পাচ্ছি সত্য ও সুস্থ সমাজ গঠনের একটা চেষ্টা এবং এইজন্য এই বাজেটকে স্বাগত জানাচ্ছি।

বেশি কথায় না গিয়ে দু একটি কথা বলি, ও পক্ষ থেকে বলা হচ্ছে, শুনতে পাচ্ছি, এটা ঘাটতি বাজেট। কেউ বলছেন, ঘাটতি ৩৬ কোটি টাকা, কেউ বলছেন ৩২, কেউ ২০ কোটি টাকাও বলছেন। কিন্তু ১৮ কোটি টাকার ঘাটতি বাজেট এটা নিশ্চয়। আবার, কেউ কেউ ঘাটতি বাজেটকে ঘাটতি ফাইনানসিং-এর সঙ্গে এক করে ফেলেছিলেন। যাক, এখন আর সেই ধারণা বোধ হয় নেই। সেই বিষয়ে তাই আর বলব না। কিন্তু কথা হল ঘাটতি বাজেট নিন্দনীয় নয় যদি টাকা দিয়ে সত্যি সত্যি দরকারী কাজ হয় এবং যে বাজেট স্থিরকৃত হল, যে গ্রান্ট দেখাতে দেওয়া হল, সেই টাকা যদি অপচয় না হয়, ব্যয় অপব্যয়ে পরিণত না হয়, যদি লুণ্ঠনে পরিণত না হয়, যেমন এই ১৯ বছর যাবৎ হয়েছে। যদি পুরনো ভাবে চলে তা হলে ঘাটতি বাজেট ভয়ানক কথা। তাহলে অন্য বাজেট থেকেও তাকে সন্দেহ বেশি করতে হবে, সংশয় বেশি প্রকাশ করতে হবে। কিন্তু আমরা জানি এই বাজেট তা নয়। এই মন্ত্রিমণ্ডলি যে তা নয়, তা তাঁরা প্রথম সূচনায় দেখিয়ে দিয়েছেন। সূচনায় তাঁরা দেখিয়ে দিয়েছেন, কিভাবে সমস্ত দেশের জীবনের সঙ্গে উপযোগী করে নিজেদের জীবনযাত্রা তাঁরা গঠন করবেন, কিভাবে নিজেরা আর্থিক দিক থেকে, সারল্যের দিক থেকে, দেশের সকলের সঙ্গে এক হয়ে যাবেন। প্রথম থেকেই দেশের সামনে সেই সংকল্প তাঁরা প্রকাশ করেছেন। তাই বিলাসিতা, আড়ম্বর, লুণ্ঠন, শোষণ—এইসব যা ছিল গত মন্ত্রিমণ্ডলির, কিংবা সমস্ত ভারতবর্ষের গত ২০ বছরের শাসনের প্রধান একটা লক্ষ্য, আজ আমরা জানি যুক্তফ্রন্ট সরকারের আমলে সেই সব জিনিস আর থাকবে না। সেইসব জিনিস বিগত দিনের বিষয় হবে। তাই আমি এই ঘাটতি বাজেট আপত্তি করবার কারণ দেখি না, আমি বরং উৎসাহিত বোধ

করবার মত কারণই দেখি। কারণ, টাকা বেশি দেওয়া হয়েছে কোন কোন খাতে আমি জানি।

পূর্বের বাজেটে যা ছিল, তার চেয়ে বর্তমানে আরও বেশি টাকা দেওয়া হয়েছে গঠনমূলক কাজের জন্য। শিক্ষা খাতে আমরা দেখছি, এক কোটি ১১ লক্ষ টাকার মতো বেশি দেওয়া হয়েছে, চিকিৎসা ও স্বাস্থ্য খাতে এক কোটি ৭০ লক্ষ টাকার মতো, কৃষিজাত জিনিসের জন্য এবং সেচের জন্য এক কোটি ৪৪ লক্ষ এবং তারপর মহার্ঘভাতা প্রভৃতি বাবদ ৯ কোটি ৬৫ লক্ষ—এই প্রত্যেকটা প্রস্তাবে যে অনুমোদনযোগ্য সে বিষয়ে আজকে অন্তত কোনও সন্দেহ নেই। বরং আজকে যদি বাজেটে এইসব জিনিস না থাকত, তা হলে হয়তো আমরা এই বাজেটকে সন্দেহের চোখে দেখতাম। সত্য বটে, এমন সময় আসবে যখন দরকারী কাজের মধ্যে আমরা কোনটাকে অগ্রাধিকার দেব তা আমাদের চিন্তা করতে হবে। কিন্তু আজ কাজের সূচনাকালে যেটুকু যে খাতে ধার্য হয়েছে সে তার জন্য এই বাজেট অভিনন্দনযোগ্য।

এই মন্ত্রিমণ্ডলিকে আমার সমালোচনা করার অর্থ হচ্ছে আত্মসমালোচনা। এই কথা মনে রেখে আমি মন্ত্রিমণ্ডলিকে কয়েকটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। যদিও এটা সমালোচনার মতো শোনাবে, তবু তা আত্মসমালোচনাই। আমরা সবাই একাত্ম বলে, একই উদ্দেশ্যে, একই কারণে তঁদের সঙ্গে চলব বলে, এইসব কথা মনে করিয়ে দিই। এই বাজেটে অর্থমন্ত্রী মহাশয় বলতে বাধ্য হয়েছেন, 'এক দিক থেকে দেখতে গেল, আমরা স্রোতে গা ভাসিয়ে দিতে বাধ্য হচ্ছি।' সত্যি সত্যি, গত চার মাসের মধ্যে যা ঘটেছে, তার মধ্যে আমরা আশা করতে পারি না যে, স্রোতের বিরুদ্ধে এই মুহূর্তে আমরা সন্তরন করে কোন তীরে গিয়ে উত্তীর্ণ হব। কিন্তু 'স্রোতে গা ভাসিয়ে দেওয়া' আমরা কিছুতেই অনুমোদন করতে পারব না। কোনও কোনও ব্যাপারে আমরা দেখতে বাধ্য হচ্ছি, এখনও পর্যন্ত আমরা স্রোতের সঙ্গে সংগ্রাম করতে প্রস্তুত হতে পারি নি। বিশেষ করে সেই সব দিক আমি মন্ত্রি মণ্ডলিকে স্মরণ করিয়ে দেব।

খাদ্যনীতির ব্যাপারে আমি জানি নতুন যে মন্ত্রিমণ্ডলি ক্ষমতাসীন হয়েছেন, তাঁদের হাতে এমন ক্ষমতা এমন শক্তি ছিল না, এমন অবস্থাও ছিল না, যাতে খাদ্য সমস্যার সমাধান তারা করতে পারে। মূলত এই খাদ্য সমস্যার সমাধান তাঁদের হাতে নাই। দ্বিতীয়ত, আগেক্ষার মন্ত্রিমণ্ডলি এই সমস্যাকে এবার আরও জটিলতর

করে বিদায় নিয়েছেন। কিন্তু বর্তমান মন্ত্রিমণ্ডলির হাতে সামান্য যে সময়টুকুও ছিল তারও তাঁরা সদ্ব্যবহার করতে পারেনি।

সদ্ব্যবহার করতে পেরেছেন বলতে পারলেই আমি আনন্দিত হতাম। কিন্তু আমি বলতে বাধ্য হচ্ছি যে, খাদ্য ব্যাপারে নিতান্ত গতানুগতিক পথে চলতে গিয়ে তাঁরা সময় নষ্ট করেছেন। যেমন, খাদ্য সংগ্রহ ব্যাপারে, তাঁদের বোঝা উচিত ছিল, এটা গত মহাযুদ্ধের আমল থেকে প্রমাণিত হয়ে গেছে যে হোর্ডিং করলে কিংবা ব্ল্যাক মার্কেটিং করলে সব সময় মুনাফা প্রচুর হয়, তখন থেকে যত রকম খাদ্য আছে চাল থেকে আরম্ভ করে যত রকম আনুষঙ্গিক জিনিস আছে, বাজারে তার দাম বেড়ে যায় এবং এ ব্যাপার ফিকে ব্ল্যাক মার্কেটিং না বলে সবই প্রফিটিয়ারিং বলা যায়। ভাল কথা। কিন্তু এ অবস্থায় শুধু মাত্র আপনা থেকে জোতদার খাদ্য বার করে দেবে, কিংবা ব্যাপারিরা যারা খাদ্য সঞ্চয় করছেন তারা খাদ্য বার করে দেবেন, একথা মনে করাটা খাদ্যনীতি প্রণয়নকারিদের ভুল হয়েছে। কিন্তু যে ভুল তখন হয়েছে তা আর আজকে শোধরাবার সময় আছে কিনা সন্দেহ। কঠিন সময় সামনে, একথা মন্ত্রীদের বোঝা উচিত ছিল। যাই হোক, এখন আগামী বারের জন্য তাঁরা প্রস্তুত হউন, খাদ্যের ব্যাপারে ভারতবর্ষ আজকে যে জায়গায় এসে পৌঁছেছে, তাতে আজকে যে খাদ্য উৎপাদন হয় তা যদি কঠোর হস্তে বণ্টন করার ব্যবস্থা না করেন, তা হলে কোনও দিন আমরা খাদ্য সমস্যা সমাধানের পথে এগুতে পারব না। আজ শুধু আমাদের প্রডাকশনের প্রশ্ন নয়, শুধু খাদ্য উৎপাদন বৃদ্ধির প্রশ্ন নয়। কারণ খাদ্য উৎপাদনে ঘাটতি থাকতে পারে, কিন্তু সেই ঘাটতি এত বড় নয় যে, এত বড় অঘটন তাতে ঘটতে পারে। যা ঘটছে বাজারে খাদ্য রয়েছে টাকা দিলেই বেরিয়ে আসে। সামান্য রিকশাওয়ালা আমাকে বলে দেয়, 'খাদ্যের বাবু অভাব নাই। খাদ্য পাওয়া যায়, তিন টাকা কিলো দিলেই চালও পাওয়া যায়।' সমস্ত জিনিসেরই এই অবস্থা।

অতএব শুধু উৎপাদনের অভাব নয় ডিস্ট্রিবিউশনে গরমিলও রয়েছে। শুধু তাই নয়, সেখানে স্থায়ী হয়েছে চুরি ছ্যাঁচরামি, প্রফিটিয়ারিং ব্ল্যাক মার্কেটিং। তাই যতক্ষণ এই ডিস্ট্রিবিউশনকে করায়ত্ব না করা যাবে প্রডাকশন বৃদ্ধির সঙ্গে সঙ্গে, ততক্ষণ পর্য্যন্ত এই পাপচক্রকে ভাঙা যাবে না। সেজন্য আগামী দিনের জন্য মন্ত্রি মণ্ডলি প্রস্তুত হউন। আরও কঠিন সাধনা করতে হবে শুধু সাধুকথা নয়। আমরা প্রকিওরমেন্টই বলি আর লেভিই বলি, সমস্ত শুদ্ধ ভেবে কাজ করতে হবে। এটা

একটা কঠিন ব্যাপার। তার জন্য প্রস্তুতি এখন আরও না করলে, আগামীবারেও সাময়িকভাবেও সমস্যার সমাধান করতে পারব না। এজন্য খাদ্য সংগ্রহের যে অ্যাপারেটার্স দরকার তা তৈরি করতে হবে, শুধু অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটার্সের উপর সম্পূর্ণ নির্ভর করলে চলবে না। আজকে আমাদের যে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটার্স তা এত ভাল নয় যে, তার উপর নির্ভর করা চলে। সেই সঙ্গে সঙ্গে দেশের সাধারন মানুষকে ইমপেটাস দিতে হবে। একদিকে সাধারন মানুষের সহযোগিতা নিয়ে একদিকে গভর্নমেন্ট অ্যাপারেটার্স বা যন্ত্র তৈরি করে সম্পূর্ণভাবে খাদ্য নিয়ন্ত্রণ না করলে আমরা খাদ্য সমস্যা সমাধানে অগ্রসর হতে পারব না।

এটাই মন্ত্রিমণ্ডলির কাছে আমার বক্তব্য। এবারে যে ত্রুটি ঘটেছে আগামীবারে যাতে সেই ত্রুটি না ঘটতে পারে তার জন্য প্রস্তুত হউন, কঠিনভাবে প্রস্তুত হউন, দেশের সাধারন মানুষকে উদ্বুদ্ধ করুন, প্রচার করুন, বুঝিয়ে বলুন যে এই সমস্ত চেষ্টা করতে হবে তাদের সকলের।

[6-05 — 6-20 p.m.]

দ্বিতীয় কথা আমি যেটা বলব তা জমি বণ্টন। জমি বণ্টন যদি সার্থকভাবে না করতে পারেন, কৃষকদের যদি জমির মালিক না করতে পারেন, তাহলে কোনও প্রয়াসই সার্থক হবে না। শুধু একটা নকশালবাড়ি নয় সমস্ত বাংলাদেশটাকেই নকশালবাড়ি হওয়ার মতো অবস্থায় রেখে গেছেন আগেকার শাসক এবং শোষক কর্তারা গত ১৯/২০ বছর ধরে। সুতরাং, সমস্ত বাংলাদেশে নকশালবাড়ি হওয়ার মতো অবস্থা সৃষ্টি হওয়ার পূর্বেই সাধারনভাবে সুষ্ঠুভাবে জমি বণ্টনের ব্যবস্থা করতে ভূমি বণ্টনের ব্যবস্থা করতে হবে এবং সেই পথে দৃঢ়ভাবে অগ্রসর হতে হবে। সেদিন আমাদের মন্ত্রী বিশ্বনাথবাবু যে আশ্বাস দিয়েছেন সেইভাবে অগ্রসর হতে হবে, এক চুলও অবহেলা করলে চলবে না। জমি বণ্টন সার্থক করা দরকার, কৃষককে জমির মালিক করতে হবে, ভাগীদারকে ন্যায্য ভাগ দিতে হবে এবং তাকে জমির মালিক করতে হবে।

তারপর, ঘেরাওর কথা শুনছি এবং এটাও শুনছি বলা হয় বাংলাদেশ থেকে ইন্ডাস্ট্রি বাঙ্গালোরে, বোম্বেতে চলে যাবে ইত্যাদি। কলকারখানা কি টবের গাছ যে এখান থেকে ওখানে নিয়ে যাবে? বাংলাদেশে কি ইন্ডাসট্রি স্থাপন মালিকেরা করে সাধে? যার সেখানে ইতিপূর্বেই সংস্থা আছে যে বাঙ্গালোর বা বোম্বেতে যেতে

পারে। কিন্তু যার নেই, যিনি কোলকাতায় ইন্ডাস্ট্রি স্থাপন করেছেন, বা তার পাশে স্থাপন করেছেন, তিনি কিন্তু এখানকার কয়লা, কোক, পোর্ট ছেড়ে যাবেন না। এছাড়া আরও কারণ আছে যে এই সমস্ত ভারতবর্ষের মধ্যে স্কিল্ড লেবার, টেকনিসিয়ান সবচেয়ে সস্তা, সবচেয়ে ভাল বাংলাদেশে পাওয়া যায়। এখানে যে টেকনিসিয়ান ১০০/১২৫ টাকা রোজগার করে বোম্বেতে তাকে ৩০০ টাকা না দিলে পাওয়া যাবে না। মালিকরা সেইজন্য সেখানে যায় না, অর্থাৎ কোলকাতা ছেড়ে বোম্বে বা বাঙ্গালোরে যায় না। কাজেই ভুয়ো চিৎকার করে লাভ নেই। আজকে যে ব্যবসায়ের ক্রাইসিস হয়েছে এটা অনিবার্য ছিল। মালিকদের উচিত ছিল শ্রমিকদের সঙ্গে একসঙ্গে বসে নিজেদের শিল্পের ভবিষ্যতের পথ তৈরি করা। ঘেরাও তো শ্রমিকের ন্যায়সঙ্গত বাঁচবার চেষ্টা—এটা তো হবেই। আমরা জানি ঘেরাও বলতে অনেক কিছু বোঝায়, কাজেই চিৎকার করে লাভ নেই। শ্রমিকদের বাঁচবার সাধারন এই যে অস্ত্র এটা তারা রাখবে, এটা বর্জন করা সম্ভব হবে না এবং করা তাদের পক্ষে অন্যায় হবে।

আর একটা জিনিস আমার চিরদিনের বক্তব্য। শিক্ষা খাতে ব্যয় বেড়েছে, প্রাথমিক শিক্ষার ব্যয় বেড়েছে, বেশি খরচ সেখানে হবে এবং শিক্ষামন্ত্রী মহাশয়ও বলেছেন, প্রাথমিক শিক্ষা সম্বন্ধে দৃষ্টি দেবেন। আমি এসব কথা শুনে আনন্দ লাভ করেছি। কিন্তু একটা কথা বলব যে, প্রয়োজন অনুসারে প্রাথমিক শিক্ষার জন্য অর্থ বরাদ্দ হয়নি এবং সেই অনুসারে আগ্রহ নিয়ে আমরা অগ্রসর হচ্ছি কিনা, সে বিষয়ে আমার সন্দেহ আছে। এটাই হচ্ছে আমার সমালোচনার বিষয়। অন্য শিক্ষা সম্বন্ধে আমি জানি দেরি সইবে, কিন্তু প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে দেরি সইবে না। আজকে প্রশ্নোত্তরকালে আপনারা দেখেছেন যে, অন্যান্য রাজ্যে বিনা পয়সায়, বিনা খরচে ৮ম ক্লাস পর্যন্ত শিক্ষার ব্যবস্থা হচ্ছে। কিন্তু আমাদের এখানে কেবলমাত্র মেয়েদের জন্য প্রাইমারি সেকশনে বিনা খরচে শিক্ষার ব্যবস্থা হয়েছে। এই যে অবস্থা, এটা দূরিভূত না হলে, এটা থেকে উত্তীর্ণ না হলে বাংলাদেশের শিক্ষা দিনের পর দিন অধোগামী হবে এবং বাঙ্গালি জাতিও অধোগামী হবে। কাজেই আমার ধারণা প্রাথমিক শিক্ষা খাতে আরও বেশি অর্থ বরাদ্দ করা উচিত ছিল। অন্য শিক্ষাকে আমি অবহেলা করতে বলি না, কিন্তু প্রাথমিক শিক্ষা প্রথম দরকার। সেইজন্য আমি অ্যাপিল করব—যদি প্রয়োজন হয় তা হলে যাঁরা উচ্চপদে আছেন, বিশেষত শিক্ষা বিভাগে যাঁরা উচ্চস্তরে আছেন, আমার মতো লোক যাঁরা আছেন যাঁরা ৩০০ টাকা বা তার বেশি রোজগার করেন, তাঁদের...... না দিয়ে বরং প্রাথমিক

শিক্ষা খাতে আরও অর্থের ব্যবস্থা করুন। আমার শিক্ষক বন্ধুরা নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন। ৩০০ টাকা বা ঐরূপ অংক বড় ছোট হতে পারে, কিন্তু এই মতে সকলে সাড়া দেবেন।

আমার শেষ কথা হচ্ছে, প্রাইস অ্যান্ড ওয়েজ-এর যে স্পাইর্যাল সেটাকে না বাড়িয়ে প্রাইস কন্ট্রোলের দিকে যেতে পারি কিনা তা দেখা, আমি জানি, কেন্দ্রীয় সরকার আমাদের হাতে নেই বলে আমরা প্রাইস কন্ট্রোল করতে পারছি না। কিন্তু আমাদের চেষ্টা করা উচিত এবং সেদিক থেকে মন্ত্রিমণ্ডলিকে বলব এই বড় কাজ করবার জন্য প্রস্তুত হতে হবে।

আমি বাইরেও গেছি বাংলাদেশে এবং দেখেছি আজকে সমস্ত ভারতবর্ষের দৃষ্টি কেরালার মুখ্যমন্ত্রীর দিকে এবং আর একটা বাংলাদেশের মন্ত্রিমণ্ডলির দিকে এবং বিশেষ করে সে দৃষ্টি বাংলাদেশের রাজনৈতিক বৃদ্ধি সম্পন্ন মানুষের দিকে নিবদ্ধ রয়েছে। আজকে সমস্ত ভারতবর্ষ বাংলাদেশের দিকে তাকিয়ে রয়েছে। তারা জানে এবং বুঝেছে, ভারতবর্ষের মধ্যে বাংলাদেশ রাজনৈতিক চেতনায় অগ্রসর। শুধু তাই নয়, ভারতবর্ষের ইতিহাসে কোনও রাজ্যে পশ্চিমবাংলার মতো এমন উন্নতি বৃদ্ধির মন্ত্রিমণ্ডলি গঠিত হয় নি। এমন বুদ্ধি বিবেচনাসম্পন্ন, এমন সুশিক্ষিত, ত্যাগে উজ্জ্বল, সমস্ত রকম দুঃখভোগে অকুণ্ঠিত চিত্ত, এমন সাহসী মন্ত্রিমণ্ডলি ভারতবর্ষের মধ্যে এবং বাংলাদেশের ইতিহাসে, কখনও গঠিত হয়নি। আমি ম্যান টু ম্যান তুলনা করেও বলতে পারি, বাংলাদেশের ইতিহাসে এরকম যোগ্য মন্ত্রিমণ্ডলি গঠিত হয় নি, এবং এঁরা চলে গেলে আগামী দিনেও এরকম মন্ত্রিমণ্ডলি আর গঠিত হবে কিনা, সেকথা আমি বলতে পারি না।

তাই আমি এই মন্ত্রিমণ্ডলিকে বলব, সাহসের সঙ্গে অগ্রসর হন, ভীত হবেন না। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনাদের হঠকারিতা করতে বলি না, তবু কেন্দ্রের সঙ্গে কলহ বিবাদ বার বার ঘটবে, না ঘটে পারে না। কারণ, যে পথে আপনারা অগ্রসর হচ্ছেন—সারা ভারতবর্ষকে নেতৃত্ব দেবার জন্য সেখানে আপনারা, এক হিসাবে ভারতবর্ষের ইতিহাসের দ্বারা আবিষ্ট হয়েছেন। আপনাদের অগ্রসর হতে হবে, সমস্ত বাঙ্গালি আপনাদের পেছনে আছেন। আপনাদের সঙ্গে দাঁড়িয়ে সমস্ত রকম দুঃখ ভোগ করতে আমরা কুণ্ঠিত নই। আপনারা অগ্রসর হন, দেশকে চালিয়ে নিয়ে যান এবং এই বাজেটের মধ্যে দিয়ে যে পথের সূচনা করেছেন সেই পথ উন্মুক্ত করে আপনারা অগ্রসর হন। কেন্দ্রের সঙ্গে যদি কলহ হয়, তাহলেও ভয় পাবেন না, সমস্ত জাতি আপনাদের পেছনে আছেন।

## Adjournment

The Council was accordingly adjourned at 6-20 p.m. till 2-30 p.m. on Thursday, the 6th July, 1967, at the Legislative Buildings, Calcutta.

**Members Absent**

Dr. Anil Chandra Banerjee,

Shri Dhirendra Nath Bahattacharya,

Shri Ashutosh Ghosh,

Dr. Rudranath Ghosh,

Shri Nar Bahadur Gurung,

Shri Kedar Nath Mookerjee,

Shri Sudhindra Nath Mukherjee,

Shri R. S. Prasad, and

Shri Rabindranath Sikder.

# COUNCIL DEBATES

## Thursday, the 6th July 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Thursday, the 6th July 1967, at 2-30 p.m. being the sixth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman** (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

[2-30 — 2-40 p.m.]

**মিঃ চেয়ারম্যান ঃ** হোম (পুলিস) সম্বন্ধে চিফ মিনিস্টারের যে অ্যানসার দেওয়ার কথা ছিল, তিনি এখানে না থাকার দরুন হেলড ওভার হয়ে গেল। ড: ঘোষের একটা কলিং অ্যাটেনশনের উত্তর দেবার কথা ছিল, তিনি সেটা আজকে দিতে পারবেন না।

## Starred Questions
### (to which oral answers were given)

### Summer Institutes

***48. Shri Nirmalya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Education Department aware that Summer Institutes in Science, Humanities, Social Science and Education for 1967 are being held in West Bengal at different centres in collaboration with U.S. National Science Foundation and U.S. Agency for International Development ?

(b) if the answer to (a) be in the affirmative ; will he be pleased to state—

(i) whether the Principal, David Hare Training College, is conducting the course in Educational Psychology as one of its Directors ;

(ii) whether he has obtained the permission of the West Bengal Government to act as the Director;

(iii) whether he has drawn any remuneration in any form;

(iv) if the Government of West Bengal made any grant to bear the expenses of the Summer Institutes; and

(v) if so, the amount of such grants?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) Yes.

(i) The Principal, David Hare Training College, Calcutta, was selected to act as Director for conducting the course in Educational Psychology (Learning) at the Ramakrishna Mission Residential College, Narendrapur, 24 Parganas.

(ii) Yes.

(iii) The Principal of the College has applied for permission to receive a remuneration of Rs. 800 for his work as Director of the Summer Institute.

(iv) No.

(v) Does not araise.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** উনি বলেছেন প্রিন্সিপ্যাল ডেভিড হেয়ার ট্রেনিং কলেজ সিলেকটেড। কিন্তু সিলেকটেড বাই হুম?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই সিলেকশনগুলো ন্যাশনাল কাউন্সিল ফর রিসার্চ অ্যান্ড ট্রেনিং বলে নয়া দিল্লিতে যে সংগঠন রয়েছে, কেন্দ্রীয় শিক্ষা দপ্তরের সঙ্গে পরামর্শ করে তাঁরা এগুলি করেন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী টুয়ের উত্তরে বললেন, 'ইয়েস'। এটা কি ওভার দি ফোন করেছিলেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা বলবার মতো তথ্য আমার কাছে নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় জেনে রাখতে পারেন, ওভার দি ফোন হয়েছিল। উনি যে সিলেকটেড হলেন ন্যাশানাল কাউন্সিল ফর রিসার্চ অ্যান্ড ট্রেনিং থেকে, তাঁরা কি পশ্চিমবঙ্গ সরকারের কাছে জানতে চেয়েছিলেন বা তাঁর কাছে অনুমতি চেয়েছিলেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা বলবার মতো তথ্য আমার কাছে নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী কি বলবেন, এই যে আটশ টাকা চেয়েছিলেন রাহা খরচ হিসাবে, সেটা পশ্চিমবঙ্গ সরকারের দেবার কি যুক্তি থাকতে পারে?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই প্রশ্নের উত্তর এখন দিতে পারছি না। তবে মনে হয়, কাজ করলে নিশ্চয় চাইতে পারেন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী পশ্চিমবঙ্গ সরকার একে নির্বাচিত করেন নি। এই টাকা যদি দিতে হয় তবে ইন্সটিটিউশনে দেওয়া উচিত নয় কি।

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা তো উত্তরের মধ্যেই আছে। এই টাকা আমাদের মধ্য থেকে দেবার প্রসঙ্গে আমি ফোরের কোশ্চেনের উত্তরে বলেছি, 'নো'।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আমি বলছি এই আটশ টাকা পশ্চিমবঙ্গ সরকারের কাছে দাবি করেছিলেন। The Principal of the college has applied for permission to receive a remuneration of Rs. 800 for his work as Director. এই রেমুনারেশন কার কাছ থেকে নিতে চাইছেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** যারা প্রজেক্ট চালান, ন্যাশনাল অব এডুকেশনাল রিসার্চ অ্যান্ড ট্রেনিং তাদের কাছ থেকে অবশ্য টাকা আসবে, কেননা এর খরচ পত্র তাঁরাই দেন।

**শ্রী গোপাল হালদার ঃ** সরকারি কর্মচারী এই রকম বেসরকারি কাজে নিযুক্ত হলে বেসরকারি প্রতিষ্ঠান থেকে মাইনে নেবার নিয়ম কি মন্ত্রী মহাশয় প্রচলিত করতে চান?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই রকম কোনও নিয়ম প্রচলিত করতে চাই না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে ইউ এস ন্যাশনাল সায়েন্স ফাউন্ডেশন এবং ইউ এস অ্যাসেম্বলি ফর ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট এদের অনুপ্রবেশ কার্য্যকলাপ বৃদ্ধি হচ্ছে। এই সম্পর্কে অনুসন্ধান করছেন কি।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বিগত অধিবেশনে এই সম্পর্কে কিছু কিছু প্রশ্ন উঠেছিল। আমি তখন পরিষদের কাছে জানিয়েছিলাম, এই সম্বন্ধে আমি অবহিত আছি এবং এই সম্বন্ধে যথাবিহিত অনুসন্ধান আমি করব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** যখন ভারত সরকার কিংবা সরকারের সংশ্লিষ্ট কোনও প্রতিষ্ঠান পশ্চিমবঙ্গ সরকারের কোনও কর্মচারীকে যে বিভাগে হোক কাজ করবার জন্য অনুরোধ করেন,তখন নিশ্চই পশ্চিমবঙ্গ সরকারের অনুমতি প্রয়োজন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা প্রশ্ন করলেন, না জানালেন, বুঝতে পারলাম না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** আমি জিজ্ঞাসা করছি।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** অনুমতি প্রয়োজন নিশ্চয়ই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** যখন উনি কাজ করছেন তখন অনুমতি নেওয়া হয়েছে। এটা ধরে নেওয়া যায়।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আগেই জানানা হয়েছে বি (২) এর উত্তরে, প্রশ্ন ছিল—whether he has obtained the permission of the West Bengal Government to act as the Director. আমি উত্তরে বলেছি ইয়েস।

*49-Held over.

**Enforcement of the Probation of Offenders Act (XX), 1958**

***50. Shri Dhirendra Nath Bhattacharya :** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) if the Probation of Offenders Act (XX), 1958, has been enforced in all the parts of West Bengal ;

(b) if the answer to (a) be in the negative, will he be pleased to state—

(i) in which part the said Act has been enforced ;

(ii) whether the Government contemplates extending the operation of the said Act to other parts of West Bengal ?

**Shri Niranjan Sengupta :** (a) No. (b) The Act has been enforced in the following ten districits : (1) Calcutta, (2) 24-Parganas (3) Howrah (4) Hooghly (5) Midnapore (6) Burdwan (7) Nadia (8) Birbhum (9) Bankura (10) Murshidabad.

(ii) Yes.

**Shri Nirmal Chandra Bhattacharya :** সমস্ত জেলাতে কেন চালু হয়নি দয়া করে বলবেন কি?

**Shri Niranjan Sengupta ঃ** সমস্ত জেলাতে কেন চালু হয়নি বলতে পারিনা তবে এটা বলতে পারি সমস্ত জেলাতে চালু করার জন্য সমস্ত জিনিস সরকার তৈরি করছেন।

*51-Held Over.

### "Development fee" on students of Recognised Secondary Schools

***52. Shri Nirmalya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Education Department aware of a levy, called "Development fee", imposed on students of recognised Secondary Schools?

(b) will he be pleased to state if there are rules regarding—

(i) the ceiling amount of such levy ;

(ii) objects on which to spend the funds ;

(iii) the annual audit of the funds ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) Yes. (b) There is no specific rule on the subject. The accounts of development fees of aided schools are also subject to audit along with the audit of school accounts.

**শ্রী নির্মাল্য বাগচি ঃ** ডেভেলপ্‌মেন্ট ফি সম্পর্কে সরকার কি অবগত আছেন সেটা কিভাবে আদায় করা হচ্ছে ?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** সাধারণ হারে কিভাবে হচ্ছে সেটা বোধ হয় বলা যাবে না। যতটা জানতে পেরেছি, অদ্ভুত নানা রকম ব্যাপার ঘটছে। বেশি মাত্রায় টাকা নেওয়া হচ্ছে ছাত্রদের কাছ থেকে। সম্প্রতি দুই একটি অনুসন্ধান এর ভিতর হয়েছে। দেখতে পাচ্ছি, কি আপত্তিকর ঘটনা ঘটছে। এই সম্পর্কে অনুসন্ধান করছি। আমার মনে হচ্ছে, কতকগুলি নিয়ম বিধিবদ্ধ করতে হবে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি, এর কোনও সর্বোচ্চ হার তিনি বিধিবদ্ধ করবেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমরা সমস্ত প্রশ্ন বিবেচনা করছি এবং আমার দপ্তরেও পর্যালোচনা করা হচ্ছে। সর্বোচ্চ হার বেঁধে দেওয়া হবে কিনা এই যে প্রশ্ন করলেন, সেটাও সিদ্ধান্তের পর্যায়ে আসবে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন, সাহায্যের টাকা হিসেব মতো দেওয়া হয় না। দ্বিতীয়ত, স্কুলকে টিচার্স স্যালারি বা এমপ্লয়ীজ স্যালারি যেটা দিতে হয় তার একটা পার্ট টিউশন ফি বাদে স্কুলের যে ইনকাম সেখান থেকে দিতে হয়। ডেভেলপ্‌মেন্ট ফি বলে একটা জিনিস আরম্ভ হবার পর একটা অরাজকতা হচ্ছে এবং ২৫টাকা পর্যন্ত ফি নিচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে সমস্ত জিনিস বিচার করে যাতে সমস্ত বিদ্যালয় সরকারি সাহয্যে চলতে পারে সেই রকম বিবেচনা আপনাদের আছে কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমার জানা আছে, কতগুলি জায়গায় ডেভেলপ্‌মেন্ট ফি গ্রহণ করা হচ্ছে। যেহেতু সরকারি সাহায্য যেটা দেওয়া হয় তাতে পর্যাপ্ত হয় না এবং এমন কি শিক্ষকদের বেতন দেওয়ার মতো পর্যাপ্ত হয় না, সেইজন্য ডেভেলপ্‌মেন্ট ফি গ্রহণ করার প্রথা শুরু হয়েছে। এছাড়া আরও দু'-একটা জিনিস আছে, যেমন, সরকারের কাছ থেকে যে ঋণ নেওয়া হয়েছে তার

ইনস্টলমেন্ট শোধ করবার জন্য ডেভেলপ্‌মেন্ট ফি নেওয়া হয়। মাননীয় সদস্য আমার চেয়ে বেশী অবগত আছেন যে, ডেভেলপ্‌মেন্ট ফি হিসেবে কোন কোন ক্ষেত্রে এরকমভাবে ছাত্রছাত্রীদের কাছ থেকে, গার্জিয়ানদের কাছ থেকে অতিরিক্ত অর্থ আদায় করা হয় এর স্বপক্ষে কোনও যুক্তি যদি থেকেও থাকে, তা হলেও উনি উল্লেখ করলেন ২৫টাকা পর্যন্ত ডেভেলপ্‌মেন্ট ফি বলে আদায় করা হয়, এক্ষেত্রে নিশ্চয়ই আমরা বেশি দূর যাওয়া বরদাস্ত করব না।

প্রশ্নোত্তরে আমি জানাচ্ছি ডেভেলপ্‌মেন্ট ফি নিয়ে যখন আলোচনা হচ্ছে এবং সিদ্ধান্তের পর্যায়ে যখন আসবে তখন নিশ্চয়ই স্কুলের আর্থিক সমস্যা কি উপায়ে মেটানো যেতে পারে, সেই সমস্ত বিবেচনা করা যাবে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** এই যে ডেভেলপ্‌মেন্ট ফির টাকা এটার অডিট রিপোর্ট কি সরকারের কাছে পেশ করা হয় গ্রান্ট-ইন-এইড পাবার জন্য?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** অডিট রিপোর্ট যেটা হয় সেটা স্কুল অ্যাকাউন্টে অডিট হয়। ডেভেলপ্‌মেন্ট ফি হিসেবে অডিট করতে হবে।।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** অডিট রিপোর্ট কি করে পান?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি বলতে পারছি না।

**শ্রী নিমলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই যে বিবেচনা করা হচ্ছে, এটা কি বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন করবেন, না মন্ত্রী মহাশয়ের বিভাগ করবেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এইভাবে হবে না। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে নিশ্চয়ই জানাব এবং তাদের মতামত জানতে চাইব। গ্রান্ট-ইন-এইড সরকার দেন এবং তার মধ্যে কতগুলি শর্ত থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দৃষ্টান্ত স্বরূপ বলতে পারি, এমন কয়েকটা জায়গা রয়েছে যেখানে সরকারকে দেখানো হয়েছে ৫ টাকা বেতন নেওয়া হয় এবং সেই হিসেবে গ্রান্ট-ইন-এডের দাবি আসছে। কিন্তু দেখা যাচ্ছে, ২৫ টাকা হিসেবে ছাত্র ছাত্রীদের কাছ থেকে ডেভেলপমেন্ট ফি আদায় করা হচ্ছে বছরের পর বছর এবং ৩০ টাকা পর্যন্ত বেতন হিসেবে ছাত্রছাত্রীদের কাছ থেকে নেওয়া হচ্ছে। এটা সরকারের বিবেচ্য। আমরা বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন, শিক্ষক এবং প্রধান শিক্ষকদের যে সমস্ত সংগঠন আছে, তাঁদের সঙ্গে পরামর্শ করে একসঙ্গে সিদ্ধান্ত নেব।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে, ২৫ টাকা পর্যন্ত ডেভেলপমেন্ট ফি কোনও কোনও জায়গায় আদায় করা হচ্ছে। আমরাও জানি, এটা ঠিক খবর এবং এটা যে দুর্ভাগ্যজনক সে বিষয়ে কোন সন্দেহ নেই। উনি নিশ্চয়ই জানেন, পশ্চিমবাংলায় যে সেকেন্ডারি স্কুলগুলি আছে তার মধ্যে প্রধানত দু' রকম স্কুল আছে—একটা হচ্ছে এডেড এবং আর একটা হচ্ছে আন-এডেড স্কুল। এই সমস্ত আন-এডেড এবং প্রাইভেটলি ওন্‌ড স্কুল যেগুলি আছে সেগুলি মোস্টলি রান অন কমার্শিয়াল বেসিস, অর্থাৎ ব্যবসা প্রতিষ্ঠান হিসেবে অনেকগুলো কাজ করছে। এডেড স্কুলেও ডেভেলপমেন্ট ফি আছে এবং সেই ডেভেলপমেন্ট ফি বেশি হলেও মাসে ১ টাকা থেকে ২ টাকার বেশি নয়। (শ্রী নির্মাল্য বাগচী ঃ দিস্ ইজ ট্রু অব মুফাস্বল স্কুলস্ অ্যান্ড নট অব ক্যালকাটা) কোলকাতায় ৩০০, ৩৫০ স্কুল আছে, কিন্তু বেশির ভাগ স্কুল হচ্ছে মফঃস্বলে। সেই মফঃস্বল স্কুলে ৮ আনা থেকে ২ টাকার মধ্যে ভ্যারি করে। সত্যপ্রিয়বাবু প্রশ্ন করেছেন এবং উনি নিশ্চয়ই জানেন যে, এই সমস্ত এডেড স্কুলে টিচার্সদের স্যালারি দেবার জন্য স্কুলকে শেয়ার দিতে হয় ১০ টাকা হিসেবে ফ্রম আদার সোর্সেস। মফঃস্বলের এই সমস্ত স্কুলের কোনও জমিদারি নেই একসেপ্ট টিউশন ফি এবং এই যে ১০টাকা টিচার্স স্যালারি সেটা স্কুলকে বেয়ার করতে হয়। যেহেতু স্কুলের অন্য কোন ইনকাম নেই, অন্য কোন প্রপার্টি নেই এবং টিউশন ফি হচ্ছে একমাত্র ইনকাম, সেহেতু ঐ ১০ টাকা দেবার জন্য স্কুল ডেভেলপমেন্ট ফি-র ওই টাকা বসাতে বাধ্য হয়েছে। একথা বিবেচনা করে উনি কি অনতিবিলম্বে এই ১০ টাকা দেবার প্রথা যেটা রয়েছে—টিচার্স শেয়ার অব পে ফ্রম আদার সোর্সেস নোয়িং ইট ফুল্‌লি ওয়েল—এটা রহিত করবার জন্য ব্যবস্থা অবলম্বন করবেন কিনা? এক্সসেপ্ট টিউশন ফি স্কুলের যখন আদার সোর্স নেই, তখন এটা রহিত করবার জন্য অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য একাধিক প্রশ্ন করেছেন, আমি দু-এক টার উত্তর দিতে চেষ্টা করছি। এক নম্বর হচ্ছে, ১০ টাকা প্রত্যেক শিক্ষককে প্রত্যেক মাসে স্কুলের নিজস্ব সম্বল থেকে দিতে হয়। এটা আমি জানি, এই কারণে ডেভেলপমেন্ট ফি নেওয়া হয় মফঃস্বল স্কুলে। এই প্রসঙ্গে উনি যে পরামর্শ দিলেন, সেটা নিশ্চয় আমরা বিবেচনা করে দেখব। তবে আসল বাস্তব ঘটনা হচ্ছে, ছাত্রছাত্রীদের কাছ থেকে বেশি বেতন আদায় করা হচ্ছে, অথচ তাকে বেতন বলা হচ্ছে না। কাজেই আমরা সকলে মিলে পরস্পরকে প্রবঞ্চনা না করে যেটা বাস্তব ঘটনা সেটাকে হিসাবের মধ্যে নিয়ে কাজ করব।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই ডেভেলপমেন্ট ফি সম্বন্ধে নিখিল বঙ্গ শিক্ষক সমিতির মত কি, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

(নো রিপ্লাই)

**Service record of the I. G. of Prisons**

***53. Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) whether the attention of the Government has been drawn to a reported tampering with his service record by the I. G. of Prisons ;

(b) if so, what step has been taken for making an enquiry into the matter ; and

(c) what is the result of such enquiry, if any ?

**Shri Niranjan Sengupta :** (a) Only anonymous petition alleging that the entries in the Service Book of the present I.G., Prisons, in his own handwriting was received.

(b) On a careful examination of the Service Book of the present I.G., Prisons, no tampering could be detected. prima facie it could not also be suspected if the entries in the Service Book were in his handwriting. The entries in the Service Book have all been signed by the superior officer of the Jail concerned. As such no specific enquiry into this matter was considered necessary.

(c) Does not arise.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, একটা অ্যানোনিমাস চিঠি খালি পেয়েছেন। আমার প্রশ্ন হল, এই বিধান পরিষদে গত অধিবেশনের সময় এ সম্পর্কে আলোচনা হয়েছিল এবং সুস্পষ্টভাবে এই অভিযোগ করা হয়েছিল, তার

[6th July, 1967]

**Shri Niranjan Sengupta :** A document is taken to be tampered with when some writing is intorduced into it or removed from the body of the document. In this case no such thing was noticed. However, if it is doubted that the signature of the superior officer signing the Service Book is forged or entries have been made in the handwriting of the present I.G. the document will be sent to the handwriting experet for his opinion and the matter would be pursued.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বা তিনি কি এটা স্বীকার করবেন যে, সার্ভিস রেকর্ড আছে, সেই সার্ভিস রেকর্ড কোন রেলিভ্যান্ট-এ কোন তারিখে কিংবা তার অ্যাপয়েন্টমেন্ট সংক্রান্ত কোনও বিষয় যদি চেপে রাখে, সাপ্রেস করে রাখে, তা হলে সেটা ট্যামপারিং হয় কিনা?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত :** যদি নিয়ে কি প্রশ্ন হয়।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে, এই আই জি অব প্রিজনস যখন কোচবিহারে ছিলেন, কোচবিহারের জেলার হিসাবে তাঁকে যখন ২২-৩-৪৬ তারিখে কনফার্ম করা হয়। সেই কনফারমেশন-এর যে অর্ডার তাতে একটা ভুল আছে; কিন্তু তার আগে যিনি ছিলেন— তারাপদ তালুকদার বলে যে ভদ্রলোক তাঁর লিয়েন ছিল সেই পোস্টের উপর। সেজন্য তাঁকে টেমপোরারি করে রাখা হয় এবং সেইমতো নির্দেশ জারি হয় সাবসিকোয়েন্টলি একটা কোচবিহার গভর্নমেন্টের অর্ডার অনুসারে। মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কি?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত :** এ সম্বন্ধে আমি বলছি—Allegations that the present I.G. of prisons was not as Jailor of Coochbehar and his seniority in the West Bengal General service was based on wrong data was also received and the matter is under examination by the department yet. I expect that the final decision in the matter will be taken soon.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আপনি যখন একটা তদন্ত করেছেন এ সম্পর্কে এই তদন্ত করার সময় আপনাকে ডিঙিয়ে এই আই. জি. মুখ্যমন্ত্রীর কাছে চিফ সেক্রেটারির পরামর্শ অনুসারে সেখানে একটা রিপ্রেজেনটেশন্ করেছেন। এটা জানাবেন কি?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** আমি জানি না। আমার কাছে আসে নি সে খবর।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, মুখ্যমন্ত্রীর কাছে লিখিত রিপ্রেজেনটেশন সেই আই জি অফ প্রিজনস করেছেন। সেই কপিটা মুখ্যমন্ত্রী আপনার কাছে পাঠিয়ে দিয়েছেন—এটা ঠিক কি না বলবেন?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** আমার কাছে কোনও কপি আসে নি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই যে আই. জি. অব প্রিজনস তিনি কনফার্ম হবার জন্য যে চেষ্টা করেছেন এবং যেটা সম্পর্কে তদন্ত হচ্ছে যাতে করে তিনি আই জি অব প্রিজিনস না হতে পারেন, তার জন্য আগে যার হবার সম্ভাবনা আছে সিনিয়র সুপারিন্টেনডেন্ট অব জেলস' তাঁর কনফার্ম যাতে তিনি না হন তাঁর জন্য চেষ্টা করেছিলেন। এটা বলবেন কি?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** আমি এ সম্পর্কে যা বলেছি এ সমস্ত বিষয়টি আমি তদন্ত করছি এবং তদন্ত করে কি হল না হল, আমি নিশ্চয়ই প্রকাশ করব। যতীনবাবু ইচ্ছা করলেই এটা জানতে পারবেন এবং আপনার কাছে যদি এমন কিছু থাকে যা দিয়ে আপনার যে বক্তব্য ভালভাবে প্রমাণ হয়। আপনি আমার কাছে দেবেন আমি ভালভাবে তদন্ত করব।

**মিঃ চেয়ারম্যান ঃ** নেক্সট সেশন-এ করবেন এবং কাউন্সিল-এর ভিতর দিয়ে দেবেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সমস্ত অফিসার যাঁরা তাঁদের সার্ভিস রেকর্ডগুলি সাপ্রেস করে রাখে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, বাজেট অধিবেশন শেষ হবার আগে এ সম্পর্কে বিধিব্যবস্থা অবলম্বন করা হবে কি না?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** আমি সে রকম কোনও স্পেসিফিক ডেট দিতে পারছি না। তবে আমি যত তাড়াতাড়ি পারি করব। এটুকু যতীনবাবুকে আশ্বাস দিচ্ছি।

[6th July, 1967]

### Separation of the Judiciary from the Executive in the Public Service

***54. Shri Dhirendra Nath Bhattacharya :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state what steps, if any, have the Government taken for the separation of the Judiciary from the Executive in the Public Service of the State ?

**Shri Amar Prasad Chakrabarty :** A Bill was first drafted by the State Government for amendment of the Code of Criminal Procedure for the purpose of giving a effect to the separation of Judiciary from the Executive. The said Bill was referred to the High Court for its comments in April 1964. But in December 1964 the Court informed Government that it did not desire to offer any comment on the draft Bill. Subsequently, it was considered that a legislation for separation at State level might have to face hurdle and difficulties. Accordingly, revised scheme was drawn up to effect the separation by a notification under Article 237 of the Constitution along with executive orders allocating business between two classes of Magistrates—Judicial and Executive—to be implemented in phases, as in Madras and other States. This revised scheme was sent to the High Court in January 1965 for its views. The High Court, however, did not approve of this scheme and suggested separation to be effected by a comprehensive legislation all at a time throughout the State. This was in July 1965.

The whole matter was then referred to the State Law Commission for its views in August 1965. The State Law Commission agreed that the notification under Article 237 has got to be issued, but before that classification of Magistrates and allocation of their functions are to be made by a short legislation by amending relevant sections of the Criminal Procedure Code. The State Law

Commission also agreed that for administrative reasons the scheme of separation cannot be implemented throughout the State all at a time.

A skeleton Bill was drafted by the State Law Commission for the purpose. The said skeleton Bill together with the report of the Commission regarding the principles of separation was forwarded to Government in December 1966. Government has accepted the principles of separation as enunciated by the Commission with certain modifications. A comprehensive Bill is now being drawn up in the light of the accepted principles. It is expected that this Bill will be placed in this session soon.

**শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী ঃ** স্যার, আমি কোশ্চেনটার উত্তর দেওয়ার আগে একটা কথা বলে নিতে চাই। প্রফেসার ভট্টাচার্য্যের লাইক কোশ্চেন ৮৮ আছে। এই কোশ্চেনের উত্তর দিলে একই উত্তর হয়ে যাবে। ওনার কোশ্চেনটা জেনারাইজড আছে, আর প্রফেসার ভট্টাচার্য্য যেটা দিয়েছেন, সেটায় একটা পিরিয়ড ২ বছর নির্দিষ্ট করা আছে। এটায় একটা চেকারড হিস্ট্রির মতো আছে, সেইজন্য আমি এইটুকু বলে নিলাম।

**মিঃ চেয়ারম্যান ঃ** নির্মলবাবুর কোশ্চেন তো আজকে নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ল কমিশনের রিপোর্টের কথা বললেন। সেই রিপোর্ট কি একটা মাইনরিটি, আর একটা মেজরিটি—এই দু'রকমের রিপোর্ট আছে।

**শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী ঃ** হ্যাঁ, এখানে মাইনরিটি মেজরিটি—দু'রকমের রিপোর্ট আছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** কোন রিপোর্ট স্টেট গভর্নমেন্ট গ্রহণ করলেন?

**শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী ঃ** আমি সমস্ত সংশ্লিষ্ট ডিপার্টমেন্টকে ডেকেছি, হোম ডিপার্টমেন্টকে ডেকেছি। কারণ, আপনি জানেন ইট ইজ এ ভেরি ইনট্রিকেট ম্যাটার এবং হোম ডিপার্টমেন্ট ইজ ফাইন্যালি অ্যাফেকটেড। প্র্যাকটিক্যালি বহু ডিপার্টমেন্ট

এর সাথে জড়িত। সুতরাং, তাদের সবাইকে ডেকেছিলাম। তাদের ডেকে অ্যাকসেপটেবল টু অল দি ডিপার্টমেন্টস অব গর্ভনমেন্ট যেটা হচ্ছে, সেটা অ্যাকসেপ্ট করেছি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে লেজিসলেশন ড্রাফ্‌ট করছেন, সেটা ড্রাফ্‌ট করবার আগে হাইকোর্টের সাথে পরামর্শ করার প্রয়োজনীয়তা আছে কি?

**শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী ঃ** আই মাস্ট বি ফ্র্যাঙ্ক টু ইউ অল। বিশ বছর ধরে কোথায় ইজ হবে না অ্যাট হবে, কোথায় ইফ হবে না বাৎ, হয়েছে। For twenty years they were sleeping on the issue and for twenty years there was a turtle between the High Court and the Government. আমি সেপারেশন করব এবং এই ব্যাপারে গভর্নমেন্ট ডিটারমাইন্ড এবং দে হ্যাভ অলরেডি অ্যাপ্রুভ্‌ড।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** থ্যাঙ্ক ইউ অনারেবল মিনিস্টার। আপনি কি মনে করেন না যে, লেজিসলেশনের ব্যাপারে হাইকোর্টের মতামত নেওয়া হলে, এই রকম মামলা হাইকোর্টে গেলে হাইকোর্টের পক্ষে কোনও অসুবিধা হবে কিনা?

**শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী ঃ** একই ধরনের ওপিনিয়ন হাইকোর্ট পাঠিয়েছিলেন। এইবার নতুন করে অভিমত নেওয়ার প্রশ্ন উঠেছিল। আপনি আমার সম্পর্কে যে ওপিনিয়ন চেয়েছেন, সেই ওপিনিয়ন আমার না দেওয়াই বেটার। আমি মনে করি, ডাইরেকটিভ প্রিন্সিপ্যালে না হলেও নেক্সট ফেজে আর্টিকেল ২৩৩ টু ২৩৭ তে আমাদের হাইকোর্টের সাথে কনসাল্ট করতে হবে।

*55-Held over.

### Senior Basic Schools

***56. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if Senior Basic Schools, like their counterpart the Junior High Schools, are recognised by the Board of Secondary Education ·

(b) if not—

(i) the reasons thereof,

(ii) the name of the statutory body having control over them ;

(c) the composition of the Managing Committees of Senior Basic Schools?

[3 — 3-10 p.m.]

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) No.

(b) So far recognition to and sanction for setting up Senior Basic Schools have been accorded by the Department of Education, as such schools were treated as a special type of institutions. it has now been decided that recognition to Senior Basic Schools will henceforth be accorded by the West Bengal Board of Secondary Education.

(c) The composition of the Managing Committees of Senior Basic Schools is similar to that of Secondary Schools. But Senior Basic Schools under the management of voluntary organisations are run by such organisations.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** সিনিয়র বেসিক স্কুল রাখার সার্থকতা সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু বলতে পারেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** বলতে পারি, অন্য জায়গায় নিশ্চয়ই বলতে পারি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** সিনিয়র বেসিক স্কুল আছে পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায়। সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে রাজ্যসরকারকে কত টাকা দেন এই জন্য?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** টাকার পরিমাণটা এখন বলতে পারছি না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন, সিনিয়র বেসিক স্কুল ক্লাস এইট পর্যন্ত। তার পর কিন্তু ফলো আপ কিছু নেই?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এখন কিছু বলতে পারছি না।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** সিনিয়র বেসিক স্কুলে ক্লাশ এইটের পর ফলো আপ-এর কোনও ব্যবস্থা নেই। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই ইতিমধ্যে যে বিভিন্ন কমিশনের রিপোর্ট বেরিয়েছে তা পড়েছেন এবং এক্সপার্টদের যে সমালোচনা তা ও দেখেছেন। যে উদ্দেশ্য নিয়ে এই বেসিক স্কুল হয়েছিল, তার কোনও কিছু হয় না। আমি নিজে মনে করি, এটা একটা ওয়েস্টেজ অব মানি। যত তাড়াতাড়ি সম্ভব, সিনিয়র বেসিক স্কুলগুলিকে জুনিয়র হাই স্কুলগুলির সমপর্যায়ে নিয়ে আসবার ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহাশয় যে প্রশ্ন করলেন তার উত্তরে আমার বলা উচিত এগুলি যে, এই বেসিক এডুকেশন সম্পর্কে নানাবিধ তাত্ত্বিক কথাবার্তা সত্বেও কার্যক্ষেত্রে এই বেসিক এডুকেশন ব্যাপারটা যা হয়ে দাঁড়িয়েছে, এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে এ সম্বন্ধে কঠোর সমালোচনা হচ্ছে। রাজ্য শিক্ষামন্ত্রী সম্মেলনে এবং শিক্ষা কমিশনে সমস্ত জায়গায় কঠোর সমালোচনা হচ্ছে। কিন্তু যেটা আমাদের খেয়াল করতে হবে, পরিষদের যেটা সম্পর্কে খুব অবহিত থাকা প্রয়োজন বলে মনে করছি, সেটা হচ্ছে নানা রকম সীমাবদ্ধতার কথা। শিক্ষার ব্যাপারে রাজ্যসরকারের প্রকারান্তরে নানা দিক থেকে পরোক্ষভাবে খুব সীমাবদ্ধ করা আছে এবং আমাদের অবস্থা এই যে, কেন্দ্রীয় সরকারের শিক্ষা দপ্তর মাঝে মাঝে শিক্ষা সম্পর্কে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেন, সেই বিশিষ্ট পরিকল্পনাগুলি চালু করার জন্য অর্থ মঞ্জুর করেন। তাদের অনুমোদিত বিশিষ্ট পরিকল্পনা যদি কোনও রাজ্য সরকার গ্রহণ না করেন, তাদের অন্য বক্তব্য থাকে, তা হলে সেই মঞ্জুরি অর্থ সেই রাজ্যের কপালে আসে না এবং আমাদের গত কয়েক মাসের অভিজ্ঞতা থেকে এবং আমার যে সামান্য অভিজ্ঞতা আছে তা থেকে এটা খুব কৃতনিশ্চয় হয়েছি যে, আমাদের রাজ্যের শিক্ষা ব্যবস্থায় যে মাঝে মাঝে খুব অদ্ভুত ধরনের বিপর্যয় ঘটেছে এবং সমস্ত রকম নিদারুণ অসঙ্গতি সর্ব স্তরে দেখা দিচ্ছে এর বড় অংশের একটা কারণ হচ্ছে, কেন্দ্রীয় সরকার কিছু দিন পর পর বিভিন্ন পরিকল্পনার সঙ্গে এক একটা বিশেষ ধরনের বিশিষ্ট পরিকল্পনা যোগ করে দিচ্ছেন এবং আমাদের রাজ্যের শিক্ষাবিদ্‌রা শুধুমাত্র সংস্কারের কথা নয় কেন্দ্রীয় সরকারের মঞ্জুরি অর্থ পাবার জন্য কতকগুলি পরিকল্পনা এখানে চালু করে গিয়েছেন এবং এমন ঘটনা ঘটেছে যে, বাস্তবিক পক্ষে বেসিক

এডুকেশন হচ্ছে না, শুধুমাত্র বেসিক শব্দটা যোগ করা হয়েছে যাতে টাকা পাওয়া যায়। এ রকম একটা অসহায়, নিরুপায় অবস্থার মধ্যে শিক্ষা বিভাগকে ফেলে রাখা হয়েছে। সামান্য একটু অর্থ পাবার জন্য ওই বেসিক শব্দটা যোগ করতে হবে। এ সম্পর্কে আমরা সচেতন আছি এবং এর মধ্য দিয়ে যে নানা অপচয় ঘটেছে সে সম্পর্কেও আমরা সচেতন আছি এবং উন্নতি বিধানের চেষ্টা করব।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এই যে ট্রাস্ট-এর কথা বললেন, সিনিয়র বেসিকগুলি ট্রাস্টের অধীনে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ আনার জন্য তখন যাঁরা সরকারি গদীতে ছিলেন, তাঁরা ট্রাস্ট গড়েছেন এবং অর্থ যেটা পেয়েছেন তার অপচয় করেছেন। আমার প্রশ্ন হচ্ছে, ট্রাস্ট-এর ব্যাপারগুলি অবিলম্বে তদন্ত করবেন কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি বলেছেন করব।

## Construction of a Football Stadium

***57. Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether there is any proposal for constructing a football stadium in the city of Calcutta ; and

(b) if so, when the proposal is expected to be executed?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :** (a) Yes.

(b) The matter is under consideration.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** পরিকল্পনা যেটা কনসিডার করছেন সেটার আভাষ কি দিতে পারবেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই পরিকল্পনাটি অ্যালেনবরা কোর্সে একটা স্টেডিয়াম তৈরির পরিকল্পনা। এতে সবশুদ্ধ ২৫ একর জমি ব্যবহৃত হবে এবং খরচ আন্দাজ করা গেছে, এতদিন পর্যন্ত যে সিদ্ধান্ত ছিল তাতে ১ কোটি ২৫ লক্ষ টাকা লাগবে মনে হয়েছে। কিন্তু জিনিসপত্রের দাম বাড়াতে খরচ ২ কোটির মতো লাগবে। একজন ইটালিয়ান স্থপতি একটি পরিকল্পনা তৈরি করেছিলেন—সেটা বিবেচনা

করা হচ্ছে। এই স্টেডিয়ামে প্রায় ৭০ হাজার লোকের স্থান সঙ্কুলান করা হবে এবং প্রয়োজন হলে বাড়িয়ে ১ লক্ষ লোকের স্থান সঙ্কুলান করা হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ফুটবল লিগের দু-একটি খেলা হয়ে গেল এবং আই এফ-এর যিনি নতুন সভাপতি নির্বাচিত হয়েছেন সেই স্নেহাংশু আচার্য্য আমাদের পরিষদের সদস্য। আমার প্রশ্ন হচ্ছে, ইডেন গার্ডেনে যে খেলা হয়েছে সেখানে ৬০ হাজার লোকের স্থান সঙ্কুলান হওয়া সত্বেও আরও ক্রীড়ানুরাগীরা যখন স্থান চায়, তখন আরও লোকের খেলা দেখবার জন্য স্থান হওয়ার প্রয়োজনীয়তা অনুভব করছেন কিনা এবং আরও স্থান সঙ্কুলান করবেন কিনা?

[3-10 — 3-20 p.m.]

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** যে জমিটুকু পাওয়া গেছে তার আয়তন হচ্ছে ২৫ একর। এ জমি বাড়ানোর কোনও সম্ভাবনা এ' জায়গায় নেই। মাননীয় সদস্য যদি মনে করেন যে, আমাদের এই জায়গা ছেড়ে অন্য জায়গায় গিয়ে আরও জমি নিয়ে স্টেডিয়াম করা দরকার, তাহলে আমার বক্তব্য বা নিবেদন হচ্ছে এই যে, বোধ হয় সে পরামর্শের কথা এখানে না তোলাই ভালো।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার প্রশ্ন তা নয়। আমি অ্যালেনবরা কোর্সের বিপক্ষে মোটেই বলছি না। আমার কথা হ'ল, গ্যালারিকে আরও উঁচু করে, আরও বেশি সংখ্যক দর্শক যাতে বসতে পারে তার ব্যবস্থা করার কথা বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** যে পরিকল্পনা আমরা বিবেচনা করছি, তাতে আমি আগেই বলেছি যে, এক লক্ষ পর্যন্ত লোকের স্থান সঙ্কুলানের বন্দোবস্ত করা হচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই স্টেডিয়াম গঠন করার জন্য কার উপর দায়িত্ব দেওয়া হবে? সরকারের প্রত্যক্ষ তত্ত্বাবধানে হবে, না কোনও কমিটি থাকবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** গত সেপ্টেম্বর মাসে অনেক টাল বাহানার পর কেন্দ্রীয় প্রতিরক্ষা মন্ত্রকের কাছ থেকে অ্যালেনবরা কোর্সে ২৫ একর জমি দখল পাওয়া গিয়েছিল। আমার যতদূর স্মরণ আছে, ওখানে প্রতিরক্ষা মন্ত্রকের স্ট্রাকচার্স

ছিল। তদানীন্তন রাজ্য সরকার তাঁদের লিখেছিলেন, সেই স্ট্রাকচার্স অপসারণ ক'রে জমি খালি ক'রে দিতে। ডিসেম্বর পর্যন্ত অনেকগুলি স্ট্রাকচার্স অপসারিত হয়েছিল। আমার প্রশ্ন হচ্ছে, বাকি স্ট্রাকচার্স অপসারিত হয়ে এখন কি খালি জমি পেয়েছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি আজকেই এ সম্পর্কে খোঁজ নিয়েছি। তাতে যে অবস্থার কথা আমাকে জানানো হয়েছে সেটা হচ্ছে, দু-একটা খুব ছোট আয়তনের স্ট্রাকচার্স ওখানে আছে, আর কয়েকটা অস্থায়ী তাঁবু ওখানে আছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অ্যালেনবরা কোর্সে যে স্টেডিয়ামের কথা বললেন যে এক লক্ষ লোকের স্থান সঙ্কুলান হবে। কিন্তু আমাদের কোলকাতায় প্রয়োজন তার চেয়ে আরও অনেক বেশি। এসব কথা বিবেচনা করে সল্টলেকের দিকে আরও বেশি জমি কিনে নিয়ে স্টেডিয়াম করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** সল্টলেক সম্পর্কে কোনও পরিকল্পনা এখন আমরা করছি না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই স্টেডিয়াম গঠন করতে গিয়ে যে বিপুল পরিমাণ অর্থ খরচ করা হবে, সেই অর্থ কি আমাদের রাজ্য সরকার পুরোপুরি বহন করবেন, না অন্যভাবে এই যোগাড় করার প্রচেষ্টা হবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** অর্থের সংস্থান আমাদের করতেই হবে—এটাই হল বড় কথা। যদি রাজ্যসরকারের তহবিল থেকে সবটা দিতে পারি দেব, না পারলে ঋণ নেব। ঋণ পাওয়া না গেলে তখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব, কোলকাতার নগরবাসীদের কাছ থেকে চাঁদা তুলে যেন এই অর্থের সংস্থান করা হয়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ইটালিয়ান স্থপতি যে পরিকল্পনা দিয়েছিলেন সেই পরিকল্পনা অনুযায়ী স্টেডিয়াম হতে যাচ্ছে।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হতে যাচ্ছে বলি নি, বলেছি বিবেচনা করা হচ্ছে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, বিবেচনা করা হচ্ছে। এখন স্টেডিয়ামের বসবার জায়গা এবং বেরিয়ে আসার পথ নিয়ে নানান কথা উঠেছে। গত ১লা জানুয়ারির পর থেকে বসার জায়গা ১৪-১৫-১৬ কত ইঞ্চি চাই সে নিয়ে বেশ আলোচনা চলেছে। আর এটা সকলেই স্বীকার করবেন, যে স্টেডিয়াম এখানে আছে তাতে বেরিয়ে আসার পথ অত্যন্ত সঙ্কীর্ণ। এই সমস্ত বিবেচনা করে এই পরিকল্পনা সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করার আগে অন্তত ক্রীড়াবিদ্ যাঁরা তাঁদের পরামর্শ গ্রহণ করে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করবেন কিনা—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি বলেছেন সকলের সঙ্গে পরামর্শ করে করবেন।

**শ্রী নন্দকিশোর ঘোষ ঃ** স্টেডিয়ামের কথা আমরা অনেকদিন ধরেই শুনছি। মাননীয় মন্ত্রী মহাশয় কি এইটুকু বলতে পারেন, কত শীঘ্র আমরা ফুটবলের জন্য একটা আলাদা স্টেডিয়ামের আশা করতে পারি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের যুক্তফ্রন্টের জনসমক্ষে একটা ঘোষণাই আছে যে, এটা আমাদের করতে হবে। বলা বাহুল্য, এটা যত শীঘ্র সম্ভব করা হবে। আমরা আশা করছি, সামনের ফুটবল মরসুমের আগে আমরা কিছু অন্তত দেখতে পাব যে স্টেডিয়াম তৈরি হচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবহিত আছেন যে, এতদিন স্টেডিয়াম গঠনের পথে একটা বাধা ছিল যে বড় বড় ফুটবল ক্লাবগুলি আছে, তাদের কায়েমী স্বার্থে আঘাত লাগার ফলে তারা বাধা সৃষ্টি করেছিল এবং নানাভাবে চাপ দিয়েছিল। তাছাড়া এর মধ্যে আই এফ এ-র কর্মকর্তারা ছিলেন, তাঁরা এ বিষয়ে বিশেষ উৎসাহি ছিলেন। ঐ যে কায়েমী স্বার্থ যাদের আছে, বড় বড় ক্লাবগুলি, তাদের ক্ষতি হওয়ার সম্ভাবনা আছে। কারণ, ক্লাব মেম্বাররা যাঁদের কাছ থেকে সাহায্য পেয়ে থাকেন, সেটা যাতে না হয় অর্থাৎ স্টেডিয়াম যাতে না হয়, তার চেষ্টা করেছেন। এখন আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে, মন্ত্রী মহাশয় তাড়াতাড়ি করবার সময় এইসব চাপ যাতে তাঁদের পথে বাধা সৃষ্টি না করতে পারে সে সম্পর্কে তিনি সচেতন এবং অবহিত থাকবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ, থাকব।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকগুলি প্রশ্ন এর মধ্যে করেছেন, তাতে উনি ধরে নিয়েছেন যে ক্লাবগুলি বাধা দিয়েছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ভারত সরকারের প্রতিরক্ষা দপ্তর একটা শর্ত দিয়েছেন এই যে, যখন প্রতিরক্ষার প্রয়োজনে ওঁরা জায়গাটা নিতে চাইবেন, আইন অনুসারে তখন তাদের ছেড়ে দিতে হবে। এসব বিবেচনা করে অন্যত্র স্টেডিয়াম করবার ব্যবস্থা আপনি করবেন কি না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি আগেই মাননীয় সদস্যদের উত্তর দিয়েছি যে, সল্ট লেক বা অন্য কোনও জায়গার কথা আমি বিবেচনা করছি না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, কোনও শর্ত দিয়েছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** প্রতিরক্ষা দপ্তর যে শর্ত দিয়েছেন তাতে এইরকম নেই যে, তারা ইচ্ছামত যতদিন খুশি রাখতে পারেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, প্রতিরক্ষা দপ্তর পুনরায় নিতে পারেন—এটা কি ঠিক?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, প্রতিরক্ষার প্রয়োজনের নাম করে, শুধু ফুটবল খেলার মাঠই নয়, আমাদের অনেক স্কুলবাড়ি নিয়ে রাখা হয়েছে, আমরা এখনো ঠেকাতে পারছি না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বর্তমানে আই এফ এ-র যে কর্তৃপক্ষ আছেন, বিশেষ করে তার যিনি সভাপতি, তাঁর কাছ থেকে এই ব্যাপারে পূর্ণ সহযোগিতার প্রতিশ্রুতি তিনি পেয়েছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** কি বললেন? বর্তমানে আই এফ এ-র সভাপতির পূর্ণ সহযোগিতা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর কাগজপত্র দেখে কি বলবেন যে, এঁদের মধ্যে যে আই এফ এ-র সভাপতি বা কর্মকর্তা ছিলেন তাঁদের কাছ থেকে কোনও বাধা সৃষ্টি হয়েছিল কি না?

**মিঃ চেয়ারম্যান ঃ** দেখুন, এই সমস্ত ফ্রিভোলাস প্রশ্ন করে সময় নষ্ট করে লাভ নেই। উনি তো বলেছেন যে, আমরা স্টেডিয়াম করব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, না সেটা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় আই এফ এ-র একটা মস্ত বড় সম্পর্ক।

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি স্টেডিয়াম করবেন সকলের সঙ্গে পরামর্শ করে—একথা বলেছেন। না, না, আই ডিসঅ্যালাউ দিস কোশ্চেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, আপনি আমার এই প্রশ্ন ডিসঅ্যালাউ করবেন না। যখন আমি জিজ্ঞাসা করেছিলাম যে, বর্তমান যে আই এফ এ আছে তার কর্মকর্তারা এবং তাঁদের যারা সভাপতি তাঁদের কাছ থেকে সহযোগিতার প্রতিশ্রুতি পেয়েছেন কি না—উনি জানিয়েছেন, হ্যাঁ। তখন আপনি ডিসঅ্যালাউ করেন নি?

**মিঃ চেয়ারম্যান ঃ** অনাবশ্যক প্রশ্ন করে সময় নষ্ট করার প্রয়োজন কি? আই ডিসঅ্যালাউ দিস কোশ্চেন।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, আমাকে বলতে হবে এবং এজন্য বলতে রেকর্ড-এ খবর রেখে দিলেন যে, আগের আই এফ এ সভাপতি যে সহযোগিতা করেন নি—এটা সম্পূর্ণ অসত্য। তদানীন্তন শিক্ষামন্ত্রী যখন জমি পাওয়া সম্ভব হয়েছে, তখনই সেই বিষয়ে লোকসভার সদস্য হিসাবে প্রতিরক্ষামন্ত্রী চ্যবনের কাছে তাঁর ব্যক্তিগত প্রভাব বিস্তার করেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, না, স্যার—রেকর্ড যখন হয়েছে, তখন নামটা করে রাখি।

**মিঃ চেয়ারম্যান ঃ** কোশ্চেন ইজ ওভার।

*58-Held over.

## CALLING ATTENTION (Notice)

**মিঃ চেয়ারম্যান ঃ** আমার কাছে কলিং অ্যাটেনশন আছে ২টো। বাঁকুড়া জেলায় খরাপীড়িত অঞ্চলে বীজ-ধান সরবরাহ নোটিশ দিয়েছেন শ্রী বিভূতিভূষণ ঘটক।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** বাঁকুড়া জেলার খরাপীড়িত অঞ্চলগুলির কৃষকগণ, বর্তমানে বর্ষা সমাগত হইলেও অর্থাভাবে বীজ-ধান ক্রয় করিতে বা অন্য কোনও উপায় সংগ্রহ করিতে সক্ষম না হওয়ায় এবং পশ্চিমবঙ্গ সরকার হইতে চাষীর আবশ্যকমতো বীজ-ধান প্রাপ্তির কোনও সুব্যবস্থা না থাকায় এ বৎসর প্রচুর বৃষ্টিপাত চাষের সময় হইলেও জেলায় বহু ভাল চাষের জমি অনাবাদী থাকিবে। ফলে, আগামী বৎসরেও দারুণ দুর্দশা ও অন্নকষ্ট দেখা দিবে। এমতাবস্থায় যাহাতে সপ্তাহকাল মধ্যে বিনামূল্যে অঞ্চলে অঞ্চলে বীজ-ধান সরবরাহের সুব্যবস্থা হয় তাহার জন্য আমি কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করিতেছি।

[3-20 — 3-30 p.m.]

**Shri Amar Prasad Chakrabarty :** Next Wednesday.

**Mr. Chairman :** Next is, extraordinary situation about the Calcutta Tramways Co.—notice given by Shri Nirmal Chandra Bhattacharya.

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, this is a notice under Rule 170 (A).

An extraordinary situation has been created by the reported inability of the Calcutta Tramways Co. Ltd. to pay the wages and salaries due on July 7, 1967 and the consequent possibility of tramway service being discontinued altogether. Tramway travelling public meanwhile are expecting that the Government would take immediate steps for the due payment of wages and salaries and maintain regular tram service for the convenience of the travelling public.

**Shri Amar Prasad Chakrabarty :** On the next Wednesday.

**Mr. Chairman :** One notice about starvation death in the district of Nadia was to be answered today. ডঃ ঘোষের একটা কলিং অ্যাটেনশন ছিল, তিনি এখানে নেই বলে ওটা held over হয়ে গেল।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আজকে যে কোশ্চেনগুলো হল না মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী না থাকার ফলে সে কোশ্চেনগুলো কবে হবে? এবং আপনি দয়া করে একটা নোটিস দিয়ে দেবেন যে, যেদিন এই কোশ্চেনগুলো হবে, সেদিন অন্য কোশ্চেন যেন কমিয়ে দেওয়া হয়। কেননা আমরা প্রায়ই দেখছি, ১২-১৩টি করে কোশ্চেন থাকছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি মনে করি, সোমবার দিন দিতে পারব। আর আপনি যেটা বললেন, সেটা আমি ভেবে দেখব।

[3-20 — 3-30 p.m.]

## POINT OF INFORMATION

### (Reg: Unparliamentary Expression)

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে সুনিশ্চিত হয়ে যেতে চাই। গত ৩০শে জুন তারিখে সরকার পক্ষের দু'জন সদস্য কংগ্রেস পক্ষের উদ্দেশ্যে আনপার্লামেন্টারি শব্দ ব্যবহার করেছিলেন। মাননীয় সদস্য শ্রী সত্যপ্রিয় রায় মহাশয় ব্যবহার করেছিলেন, কংগ্রেস পক্ষের সদস্যরা কুকুর এবং অপর সদস্য যতীনবাবু বলেছিলেন, কংগ্রেস সদস্যদের চামড়া তুলে নিয়ে জুতো করবেন। এই শব্দগুলো মনে হয় অশোভন এবং আনপার্লামেন্টারি তো বটেই। এটা অশোভন হয়েছে কিনা এবং যদি হয়ে থাকে তবে এক্সপাঞ্জ হবে কিনা, এইটা আমি জানতে চাই।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি আমার নোটিসে আনলেন। আই উইল সি দি রেকর্ড অ্যান্ড ডু হোয়াটএভার ইজ নেসেসারি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ওঁরা যখন বলেছেন, তখন আমাদের বক্তব্যও মাননীয় অধ্যক্ষ মহাশয় শুনে নিন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি রেকর্ড দেখে যা ব্যবস্থা করবার করব।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** এ নিয়ে পরিষদে আলোচনা কি হচ্ছে? যদি কেউ সাময়িক উত্তেজনায় আনপার্লামেন্টারি ওয়ার্ড বা আনপার্লামেন্টারি এক্সপ্রেসন ইউজ করে থাকেন, যদি চেয়ারম্যান মনে করে থাকেন সেটা রীতি বিরুদ্ধ, তাহলে বাদ দেবেন। আর না মনে করেন তো রেখে দেবেন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** হাউসে যখন রেফার্ড হয়েছে, তখন আমাদের বক্তব্য রাখবার অবকাশ দিতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি যা করবার দেখে করব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি এটা ক্ল্যারিফাই করে দিচ্ছি। আমি যেটা বলেছিলাম, সেটা বলছি। তার পর যদি ওঁরা মনে কোনও আঘাত পেয়ে থাকেন, তা হলে আমি দুঃখ প্রকাশ করব।

**মিঃ চেয়ারম্যান ঃ** ব্যাস, হয়ে গেল।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি চামড়া তুলে নেবার কথা বলি নি। আমি বলেছিলাম চামড়া তুলে নিয়ে কি হবে, তা দিয়ে তো জুতো তৈরি হবে না। তাতে যদি কেউ দুঃখ পেয়ে থাকেন, তা হলে আমি প্রত্যাহার করে নিয়ে দুঃখ প্রকাশ করছি।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আমার মনে হয়, যা হয়ে গিয়েছে, আর এই সম্পর্কে আলোচনা না হওয়াই ভাল। যদি কেউ বলে থাকেন, সাময়িক উত্তেজনায় বলেছেন, এ নিয়ে আলোচনার দরকার নেই।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** লিডার অব দি অপোজিশন যেভাবে বললেন সেটা আমি বুঝতে পারছি, কিন্তু আর একজন যেভাবে কথাটা বললেন লিডার অব দি অপোজিশন যা বলেছেন তা ঠিক সেইভাবে বলছে না। তিনি যেভাবে অভিযোগটা তুলেছেন তার উত্তরে আমার বক্তব্যটা একটু শুনবেন। একথা সত্য যে, উত্তেজনার মুহূর্তে ভাষা ব্যবহার ঠিক মেপে করা সম্ভব নয়, হয় না—ঠাণ্ডা মাথায় পরিস্কার করে বলার যা সুবিধা হয়, ঠিক সে সময় তা বলা সম্ভ হয় না। সুতরাং যদি ভুল বোঝাবুঝি হয়ে তাকে এবং এই অভিযোগ এনে থাকেন যে আমার কোনও শব্দ ব্যবহারের জন্য কেউ দুঃখ পেয়ে থাকেন, তা হলে নিশ্চয়ই আমি দুঃখ প্রকাশ করতে রাজী আছি; কিন্তু যদি কোনও অভিযোগ আসে আমার বক্তব্য বলার সময় কোনও বিশেষ শব্দ ব্যবহারে, তা হলে আমি সেই সময় কি অর্থে ব্যবহার করেছিলাম সেটা বুঝিয়ে বলার সুযোগ আমাকে দেবেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** সত্যপ্রিয়বাবু, আমি একটা কথা বলি—একটু শুনুন। প্রথম কথা হল, আপনারা সকলেই শিক্ষিত পার্লামেন্টারিয়ান। কোনও উপদেশ দেবার বা বক্তৃতা দেবার প্রয়োজন নাই, আপনি আমার চেয়ে ভাল বোঝেন। তবে এটা ঠিক যে, হিট অব দি মোমেন্ট-এ যে কথাগুলি বেরিয়ে যায়, তা না হলেই ভাল হয়। অনেক সময় আনপার্লামেন্টারি না হলেও আনহ্যাপি ল্যাঙ্গোয়েজ বেরিয়ে আসে।

যদি দুঃখ প্রকাশ করেনই, তা হলে আবার জল ঘোলা না করে এখনই দুঃখ প্রকাশ করে শেষ করে দিন। আপনি শুধু বলুন : আমার কথায় যদি কেউ দুঃখ পেয়ে থাকেন, কোনও কিছু আমি মনে করি নি। যদি দুঃখ পেয়ে থাকেন তার জন্য আমি দুঃখ প্রকাশ করছি একথা বলে এখনই ব্যাপারটা শেষ করে দিন না কেন?

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** উত্তেজনার মুহূর্তে যে কথাটা বলা হয়েছে, তখনই যদি রেবতীবাবু প্রশ্নটা তুলতেন আইন অনুযায়ী, আমি মনে করি, শোভন হত।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** তখনই প্রতিবাদ করা হয়েছে। সভাপতি মহাশয়কে এক্সপাঞ্জ করার জন্য বলা হয়েছে। তবে সেই সময় সভায় ভয়ানক গণ্ডগোল হচ্ছিল নিশ্চয়ই মনে আছে, সেজন্য আপনি শুনতে পান নি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** যাই হোক, কেউ যদি আমার কথায় দুঃখিত হয়ে থাকেন, তা হলে আমি সেটা প্রত্যাহার করে নিচ্ছি; কিন্তু কি অর্থে ব্যবহার করেছিলাম সেটা একটু বলতে দিলে ভাল হত।

**মিঃ চেয়ারম্যান ঃ** না, তার আর দরকার নাই।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আপনি যখন না করছেন তখন.....

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি না করছি না। রিকোয়েস্ট করছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ঠিক আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** থ্যাঙ্ক ইউ।

## POINT OF INFORMATION
## (Reg: Situation of Naxalbari)

**শ্রী নির্মল বসু ঃ** স্যার, আমি একটা বিষয় উল্লেখ করতে চাই। আজকে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী উপস্থিত নেই। তিনি থাকলে ভাল হত। যাই হোক, আইনমন্ত্রী উপস্থিত আছেন। কথাটা হচ্ছে, আজকে নকশালবাড়ির অবস্থাটা যখন আয়ত্তের মধ্যে এসেছে, আমাদের রাজ্যসরকারের কঠোর দৃষ্টি আকৃষ্ট হয়েছে ভূমি বণ্টনের দিকে এবং দৌরাত্ম্য বন্ধ করার জন্য তখন একটা কালো মেঘ দেখতে পাচ্ছি, সেই ভয়ে আমি রাজ্যসরকারকে সাবধান করে দিতে চাই। আজকে আনন্দবাজারে একটা খবর বেরিয়েছে শান্তি সংস্থাপনের উদ্দেশ্যে সর্বোদয় কর্মী শ্রী জয়প্রকাশ নারায়ণ, তার পরে কয়েকজনের নাম আছে যারা সেখানে কয়েকদিন ধরে ঘোরাফেরা করছে এবং যারা গোলমাল করছে তাদের সঙ্গে শান্তির প্রস্তাব

নিয়ে আলোচনা করবেন। আমি স্যার, বিচলিত হতাম না শান্তির উদ্দেশ্য শান্তি কর্মী সেখানে গিয়েছেন ভাল কথা। কিন্তু স্যার, সর্বোদয় নেতা শ্রী জয়প্রকাশ নারায়ণ নাগা ব্যাপার করতে গিয়ে এমন কাণ্ড করেছেন মাইকেল সঙ্কটকে নিয়ে যে, ভারতের সার্বভৌমত্বই বিপন্ন হয়েছে। তিনি কাশ্মীরের ব্যাপারেও নাক গলিয়েছেন। তাই দেখি, সর্বোদয় নেতারা যেখানেই ভারতের সার্বভৌমত্ব বা কোনও রকম গোলমাল কিছু হয়, হঠাৎ দেখি ভেকধারীরা সেখানে গিয়ে হাজির হন। কি ব্যাপার জানি না। এখানে যখন রাজ্যসরকার একটা ব্যবস্থা গ্রহণ করছেন, তখন সর্বোদয় নেতারা হঠাৎ সেখানে গিয়েছেন কেন? জয়প্রকাশ পন্থী নেতারা ওখানে যেন জল ঘোলা না করেন। তাদের এই কার্যকলাপের প্রতি যেন রাজ্যসরকার কড়া নজর রাখেন। সেখানে তাদের দরকার নাই, তাদের সেখানে হ্যান্ডস অফ করে চলে আসা চাই। আমাদের সরকারই সেখানে ব্যবস্থা গ্রহণ করতে পারবেন। সর্বোদয় নেতাদের সম্পর্কে একটু সাবধান করে দিচ্ছি।

**শ্রী প্রসাদ চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মন্ত্রী মিশনের তরফ থেকে ওখানে গিয়েছিলাম এবং উনি আমার নাম রেফার করেছেন। জিনিষটি আমাদের দৃষ্টিতে এসেছে এবং আমরা আলাপ আলোচনা করে যা করবার করব।

[3-30 — 3-40 p.m.]

## GENERAL DISCUSSION ON THE BUDGET

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় পরিষদপাল মহাশয়, অর্থমন্ত্রী ঘাটতি বাজেট নিয়ে এই পরিষদের সামনে উপস্থিত হয়েছেন। বাজেট ঘাটতি হলেই যে সর্ব অবস্থায়, সর্ব পরিপ্রেক্ষিতে সেটা নিন্দনীয় হবে—একথা আমি মনে করি না। অর্থাৎ কেবলমাত্র ঘাটতি হয়েছে বলেই যে সর্বাবস্থায় নিন্দনীয় হবে—একথা আমি মনে করি না। তবে, আমাদের বন্ধু যাঁরা এখন সরকার পক্ষে বসছেন, তাঁরা যখন বিরোধী পক্ষে বসতেন, তখন তাঁরা ঘাটতি বাজেট দেখলেই উত্তেজনায় মুখর হতেন। আজকে তাঁদের মত বদলেছে দেখে আনন্দিত হয়েছি। আমরা জানি, পশ্চাৎপদ দেশে দ্রুত উন্নতি করতে গেলে দীর্ঘদিন অর্থাভাব থাকে এবং তার ফলে ঘাটতি বাজেটও করতে হয়। ঘাটতি বাজেট নিয়ে উপস্থিত হতে হলে দেশের পারিপার্শ্বিক অবস্থা বিবেচনা করে ঘাটতি বাজেট নিয়ে উপস্থিত হওয়া প্রয়োজন এবং সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। আজকে যে সময়ে এই ঘাটতি বাজেট নিয়ে অর্থমন্ত্রী

মহাশয় উপস্থিত হয়েছেন, তখন আমরা দেখছি দেশের মূল্যমান ক্রমবর্ধমান এবং প্রায় সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার সীমা ছাড়িয়ে গেছে। একথা সকলেই বলেন যে, মূল্যমান বৃদ্ধির অন্যতম কারণ। আমি একমাত্র কারণ বলছি না, অন্যতম কারণ হচ্ছে, ডেফিসিট ফাইনান্সিং এবং ঘাটতি বাজেটের দরুন সেই মূল্যমান বৃদ্ধি হবে। একথা অর্থমন্ত্রী মহাশয় এখানে যে প্রারম্ভিক বাজেট ভাষণ দিয়েছিলেন তাতে মেনে নিয়েছেন। তাঁর বাজেট বক্তৃতা বাঙলায় যেটা দিয়েছেন তার পঞ্চম পৃষ্ঠায় বলেছেন : "যতদূর সম্ভব ঘাটতি ব্যয় পরিহার করা উচিত"। তারপর ৭ম পৃষ্ঠায় বলেছেন : "কেন্দ্রীয় সরকার এ বছরের জন্য মোট কেন্দ্রীয় সহায়তার পরিমাণ ৫৯০ কোটি টাকার উপরে আরও বেশি বাড়িয়ে ঘাটতি অর্থ সংস্থাপনের আশ্রয় নেবেন—একথা আমরা বলছি না"। তা হলে দেশের মূল্যমানের আজকে যখন এই অবস্থা তখন ঘাটতি বাজেট নিয়ে উপস্থিত হওয়া কতখানি সমীচীন হয়েছে, সেটা বিবেচ্য বিষয়। কেন্দ্রীয় সরকার রাজ্যকে নির্দেশ দিয়েছেন ডেফিসিট ফাইনান্সিং-এ যেও না, ঘাটতি বাজেট নিয়ে এস না। পশ্চিমবাঙলায় যেভাবে মূল্যমান বৃদ্ধি পেয়েছে তা সত্ত্বেও যে অর্থমন্ত্রী মহাশয় ঘাটতি বাজেট নিয়ে উপস্থিত হয়েছেন, আমি মনে করি, এটা সমীচীন হয় নি। এবারে আমাদের বিবেচনা করতে হবে, কত ঘাটতি নিয়ে তিনি উপস্থিত হয়েছেন। মার্চ মাসের বাজেটে ঘাটতি ছিল ৬ কোটি ৩৯ লক্ষ টাকা। আজকে নতুন বাজেটে সেই ঘাটতি বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে, তাঁর হিসেবমতো প্রারম্ভিক তহবিল ছেড়ে দিলেও, ১৮ কোটি ৬ লক্ষ টাকা।

৩ গুন প্রায় বেড়ে গেল ঘাটতি এবং কি অবস্থায় বাড়লো যে যখন মার্চে বাজেট এসেছিল তখন প্রারম্ভিক তহবিল ছিল, আমার যতদূর মনে আছে, ১ কোটি ২৫ লক্ষ, সেটা এই বাজেটের প্রারম্ভিক তহবিলে এসে দাঁড়িয়েছে ১৮ কোটি ৬ লক্ষ টাকাতে। ১৮ কোটি টাকা প্রারম্ভিক তহবিল হওয়া সত্ত্বেও ঘাটতি ৬ কোটি থেকে ১৮ কোটি টাকাতে দাঁড়াল। সুতরাং এটা অত্যধিক ঘাটতি বাজেট এবং এ বাজেট রাজ্যের পক্ষে কল্যাণকর হবে না। আমি জানি, আজকে একথা উঠতে পারে যে, এই ঘাটতি হয়েছে জনকল্যাণের জন্য। জনকল্যাণের জন্য ব্যয় করতে গেলে কিছু ঘাটতি হতে পারে; কিন্তু সেই ঘাটতি যদি পুরণের ব্যবস্থা না থাকে তাহলে জনকল্যাণের জন্য ব্যয় করবেন কি করে? যে টাকা জনকল্যাণে ব্যয় করবেন বলে ধার্য করেছেন, টাকা না আসলে সেটা খরচ করতে পারবেন না। ফলে বছরের শেষে এটা কাগজে জনসাধারণকে একটা ধাপ্পা দেবারই প্রচেষ্টা থাকবে যে, আমরা জনকল্যাণে এত টাকা খরচ করব। আসলে সেটা কার্যকরী হবে না, যদি

এই ঘাটতি পূরণের ব্যবস্থা করতে না পারেন। এখন দেখতে হবে, এই বিরাট ঘাটতি পূরণের জন্য এঁরা কি ব্যবস্থা করতে যাচ্ছেন। এঁরা বলতে চাইছেন, তিনটি ভাবে করবেন। এক নম্বর, কেন্দ্রীয় সরকারের ঋণ পরিশোধ স্থগিত করে। বাজেট বক্তৃতায় উনি বলেছেন 'ঋণ পরিশোধ স্থগিতকরণে কেন্দ্রীয় অর্থমন্ত্রী রাজী হন নি। তা যদি না হয়ে থাকেন, তা হলে সেদিক থেকে কোনও অর্থই আসবে না। তা ছাড়া, কেন্দ্রের কাছে তো আরও নতুন নতুন ঋণ চাওয়া হচ্ছে, সব রাজ্যই চাইছেন। সুতরাং পুরানো ঋণ যদি শর্ত মাফিক পরিশোধ করা না হয়, তা হলে নতুন ঋণ দেবেন কোথা থেকে? মহাজনের টাকা শোধ করবেন না, আবার টাকা চাইবেন ধার—এভাবে তো মহাজনের কাছ থেকে টাকা পাওয়া মুশকিল আছে। তবে কেন্দ্র একটা কথা বলেছেন যে, সুদের হার এবং ঋণ পরিশোধের শর্তাদি সম্পর্কে আলোচনা করতে তাঁরা রাজী আছেন। এতে যদি কিছু রিলিফ হয়। তাও সামান্য। অতএব এ ব্যাপারে তাঁদের ঘাটতি পূরণ হচ্ছে না, কিংবা ঘাটতি পূরণে বিশেষ সহায়তা করছে না। ২ নং হচ্ছে, কেন্দ্রীয় সহায়তার বরাদ্দ বৃদ্ধি। আমি মনে করি, কেন্দ্রের সহায়তার বরাদ্দ বৃদ্ধি হওয়া উচিত। আমরা যখন সরকার পরিচালনা করেছি, তখন বারবার কেন্দ্রের সঙ্গে এ দিয়ে লেখালেখি করেছি, বহুবার দরবার করেছি, বহু চেষ্টা করেছি। কিছু কখনও বেড়েছে, বাড়ে নি—একথা বলব না; কিন্তু আমরা যা চেয়েছি পুরোপুরি তা পাই নি। এঁরাও দেখতে পাচ্ছি, সরকারে আসার পর অনেক দরবার করছেন। তার ফলে আমাদের সময় থেকে যে চেষ্টা চলছিল প্ল্যান বাজেটে সেন্ট্রাল অ্যাসিসটেন্সের পরিমাণ বাড়াবার—তাতে বেশি বাড়েনি। বেশি যে পাওয়া যাবে এ আশাও বাজেট বক্তৃতায় বিশেষ কিছু দেখতে পাচ্ছি না। আর সাধারণ বুদ্ধিসম্পন্ন মানুষ হিসাবে পারিপার্শ্বিক অবস্থা দেখে হবে বলে মনে হয় না। তাহলে থাকছে একমাত্র তৃতীয় উপায়—নতুন কর আরোপ করা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে, তিনি নতুন কর চাপাবেন পশ্চিমবাঙলায়। পশ্চিমবাঙলায় এখনই করের বোঝা সেটা অত্যন্ত বেশি। আরও বেশি করের বোঝা সহ্য করবার শক্তি কতটা পশ্চিমবাঙলার আছে সেটা বিশেষ বিবেচ্য। আমি মনে করি, খুব বেশি নেই। উনি অবশ্য সেকথা স্বীকার করেছেন যে, কর ধার্য করার এমন কতকগুলি শর্ত আছে যেগুলির উপর সংবিধানগত নিয়ন্ত্রণ হল কেন্দ্রের। অর্থাৎ স্টেট সেক্টারে নতুন ট্যাক্সেশনের সঙ্কটটা ছোট। সেই সঙ্কটের মধ্যে এমন কোনও ট্যাক্সের কথা ভাবতে পারছি না, যাতে যথেষ্ট অর্থ আমদানি করা যায়। খালি ট্যাক্স করলেই হবে না—২৫টা লোকের উপর ট্যাক্স করলেন মোটা, তাতে রাজস্ব ভান্ডারে এমন কিছু

বৃদ্ধি পাবে না যাতে ডেফিসিট ওয়াইস আউট করতে পারেন। সুতরাং যাতে যথেষ্ট অর্থ আদায় হবে, অথচ সাধারণ মানুষের উপর চাপ পড়বে না, এমন কোনও করের কথা ভাবতে পারছি না।

[3-40 — 3-50 p.m.]

সুতরাং যথেষ্ট অর্থ আদায় হবে অথচ সাধারণ লোকের উপর চাপ পড়বে না—এমন কোনও কর রোপণের কথা ভাবতে পারছি না, বা তারা দেখাননি যে বাজেট এখানে উপস্থিত করলেন তাতে এই বাজেটের মধ্যে সবরকমের কোনও পরিবর্তন দেখতে পাচ্ছি না। তাহলে আজকে এই যদি অবস্থা হয় যে, আলটিমেটলি ট্যাক্সেশনে সাধারণ মানুষের উপর চাপ পড়বে। এ ছাড়া আর কোনও রাস্তায় বিশেষ ঘাটতি পূরণ হচ্ছে না। এই রকম অবস্থায় ডেফিসিট বাজেট প্রেজেন্ট করা আরও অসমর্থনযোগ্য। সুতরাং এদিক থেকেও এটা সমর্থন করা যাচ্ছে না। আজকে তারা মহার্ঘভাতা বৃদ্ধি করছেন, আমি খুশি হয়েছি। তাঁদের দিই সাধু বাদ। কিন্তু একথাও বাজেট-বক্তৃতা থেকে দেখতে পাচ্ছি যে, ১৯৬১ সালের এপ্রিল মাসের বেতনক্রম সংশোধনের পর আমাদের সর্বনিম্ন বেতনভোগী কর্মচারিদের শতকরা ১০২ ভাগ এবং মফস্বলের করনিকদের বেতনহার শতকরা ৬৭.৪ ভাগ বৃদ্ধি পেয়েছে এই বর্তমান মহার্ঘভাতা দিয়ে। নিম্নতম শ্রেণীর কর্মচারিদের জীবনধারণের ব্যয় বেড়েছে ৫০ ভাগ, করনিকদের বেড়েছে ৪৭.৪ ভাগ। তাহলে জীবনধারণের ব্যয় যা বেড়েছে, তার চেয়ে তাঁদের আয় বৃদ্ধি পেয়েছে। অতএব আমি আশা করব যে, এখন একটু শান্তির সাথে সমস্ত জিনিস হবে। তাঁরা শিক্ষকদেরও এই মহার্ঘভাতা বৃদ্ধির মধ্যে নিয়ে এসেছেন এতে আমি খুশি হয়েছি। এবারে বলে দিই, এখানে ৩-এর পৃষ্ঠায় দেখুন বাজেট বক্তৃতায় যে রাজ্য সরকার কর্মচারী, বেসরকারি বিদ্যালয় কর্মচারী, শিক্ষকদের অধিকাংশ ১৯৬৫ সালে অর্থ কমিশনের বিবেচনার পর। পর পর ৪ দফায় দুর্মূল্যভাতা দেওয়া হয়েছে এবং ৩ দফায় দিয়েছি আমরা। এর সঙ্গে আর একটি কথা বলতে চাই, কারণ উনি বলেছেন যে, এই মহার্ঘভাতা দেবার জন্য অতিরিক্ত বার্ষিক ২৪ কোটি টাকার দায়গ্রহণ করা হয়েছে এই ৪ দফায় দেবার জন্য। তার মধ্যে এবারে যে মহার্ঘভাতা দিয়েছেন, কর্মচারিদের এবং শিক্ষকদের সব মিলিয়ে খরচ দাঁড়াবে ৯ কোটি ৬২ লক্ষ টাকা—এটা ওঁরা বলে দিয়েছেন। তাহলে ২৪ কোটি থেকে ৯ কোটি ৬২ লক্ষ বাদ দিলে যে টাকা থাকে সেটাই আমরা ৩ বারে দিয়েছি। সুতরাং একবারে কিছুই দেয়নি একথা ঠিক নয়। শিক্ষকদের বেতনহার

বৃদ্ধির দাবি একটা ওঁদের বহুকালের দাবি—ওঁরা কিন্তু সেই দাবি এবারে তোলেননি। আমাদের সাথে আলোচনা হয়েছিল, কেন্দ্রীয় সরকার শতকরা ৮০ ভাগ না দিলে এডুকেশন কমিশনের নির্ধারিত বেতনহারও দেওয়া সম্ভব নয়। আমার মনে হয়, এটা ওঁরা বুঝেছেন। বন্ধুবর সত্যপ্রিয় রায় মহাশয় শিক্ষক প্রতিনিধি। তিনি এই মহার্ঘভাতার ক্ষেত্রে কতকগুলি ভুল ত্রুটির প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন এবং এক্ষেত্রে আমি তাঁর সঙ্গে এক মত যে, ভুলত্রুটি আছে। আমি আশা করি, সরকার সেগুলি দেখে সংশোধনের চেষ্টা করবেন। তবে একটা জিনিষের জন্য আমি দুঃখিত। সেটা হচ্ছে এই যে, ২৬শে জুন যখন বিধানমণ্ডলির অধিবেশন শুরু হয়, পশ্চিমবাংলার বৃহত্তম প্রাথমিক শিক্ষক সমিতির সদস্য-সদস্যারা শিক্ষামন্ত্রীর কাছে মেমোরেনডাম পেশ করবার জন্য সদলবলে এখানে এসেছিলেন। তাঁদের সঙ্গে অবশ্য আরও একটি শিক্ষক সমিতি ছিল। দলীয় অনুগামীদের দ্বারা তাঁদের উপর যে হামলা করা হয়েছে, যে নির্যাতন করা হয়েছে, প্রহার অপমানিত করা হয়েছে—তার জন্য বেদনাবোধ বা দুঃখ প্রকাশ আমি সত্যপ্রিয়বাবুর কাছে শুনিনি এবং এতগুলি শিক্ষক এখানে আছেন কারোর মুখ থেকে শুনতে পেলাম না যে, এটা নিয়ে দুঃখ প্রকাশ করে বক্তৃতা করেছেন। এর জন্য এতজন শিক্ষক আছেন, শিক্ষক প্রতিনিধি আছেন—তাঁরা আবার বক্তৃতা করেছেন। আমি আশা করেছিলাম, অন্তত একটু দুঃখ প্রকাশ করবেন। সরকার পক্ষ থেকে বরং তাঁদের পক্ষ থেকে একটু বেদনা বোধ করবেন। অবশ্য আমি জানি, প্রাথমিক শিক্ষকরা সত্যপ্রিয়বাবু বা সন্তোষবাবুর নির্বাচক মণ্ডলির মধ্যে পড়েন না।

আর একটা জিনিস খুশি হয়েছি। যারা স্থানীয় স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠানের কর্মী তাদের কথা বলা হয়েছে। যেমন কেন্দ্রীয় সরকারের কর্মচারিদের মাগ্‌গি ভাতা বাড়লে রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা বাড়ার কথা ওঠে। তেমনি রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা বাড়লে স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানের কর্মচারিদের কথা ওঠে। আমার পূর্বে স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানের সঙ্গে পরিচয় ছিল এবং যাঁদের আছে তাঁরা স্বীকার করবেন, রাজনৈতিক বিভেদ সত্বেও তাদের যে সামর্থ্য এতে কারও পক্ষে সরকারি সহায়তা ছাড়া দেওয়া সম্ভব নয়। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, বিবেচনা করছেন। আমি তাঁকে অনুরোধ করব। সক্রিয়ভাবে বিবেচনা করবার জন্য।

আর একটা কথা বলব। শিক্ষা খাতে ব্যয় বৃদ্ধির জন্য উল্লাস প্রকাশ করেছেন বন্ধুরা, সত্যপ্রিয়বাবু ও আরও অনেকে। শিক্ষাখাতে ব্যয় বৃদ্ধি হয়েছে এতে আমি

আনন্দিত। তবে এটা নতুন কিছু নয়। অর্থমন্ত্রী তাঁর বক্তৃতায় বলছেন, শিক্ষাখাতে ব্যয় বৃদ্ধি ১ কোটি ৯৩ লক্ষ টাকা। কিন্তু শিক্ষাখাতে ব্যয় বৃদ্ধি এই প্রথম হল না। পশ্চিমবঙ্গের স্বাধীনতার প্রথম বছরে ১৯৪৮/৪৯ সালে শিক্ষা-খাতে ব্যয় বরাদ্দ ছিল মাত্র ১ কোটি ৯৭ লক্ষ টাকা। সেটা বাড়তে বাড়তে ১৯৬৫-৬৬ তে হল ৩০ কোটি ৭০ লক্ষ টাকা। তা হলে ক্রমশ বাড়তে বাড়তে চলল এবং ১৯৬৬-৬৭ সালে সেটা বাড়তে বাড়তে চলল ৭৬ লক্ষ ৮২ হাজার টাকায়। তা যদি হয়ে থাকে, এটা নতুন কিছু নয়। ভাল করেছেন। এটা বরাবর বৃদ্ধি পেয়ে এসেছে এবং আমি মনে করি, শিক্ষা-খাতে আরও ব্যয় বৃদ্ধি করা উচিত সঙ্গতি অনুযায়ী। সবসময় সঙ্গতি হত না বলে করতে পারা যায় না। আমার দৃঢ় বিশ্বাস শিক্ষামন্ত্রী মহাশয় এখানে নেই, থাকলে উনি নিশ্চই বলতে আরও বাড়ানো উচিত, সঙ্গতির অভাবে বাড়ানো যায় নি। সুতরাং, এটা নতুন কিছু হয় নি। যে ধারা চলে আসছিল সরকার সে ধারাকে অব্যাহত রেখেছেন মাত্রা। আর একটা কথা বলব যে, শিক্ষকদের সার্ভিস কন্ডিশন ইমপ্রুভ করার জন্য ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে ভাল কথা। কিন্তু প্রাথমিক শিক্ষকদের জন্যও যথাযথ ব্যয় করা উচিত। একটা কথা স্মরণ করিয়ে দেব। পশ্চিমবাঙলায় শহরাঞ্চলে প্রাথমিক শিক্ষা এখনও অধিকাংশ জায়গায় নিঃশুল্ক ও বাধ্যতামূলক হয় নি। গত বছর কয়েকটি পৌরসভার প্রকল্প আমরা মঞ্জুর করে এসেছি।

[4-10 — 4-20 p.m.]

**ডঃ জানকীবল্লভ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে বিরোধী পক্ষের বাজেট সমালোচনা ধৈর্য্য সহকারে শুনলাম এবং এই তিন দিন ধরে শুনছি। তার মধ্য থেকে তিনটা জিনিস আমরা পারছি। ১ নং হচ্ছে, প্রধানত খাদ্য নিয়ে সমালোচনা। ২নং হচ্ছে, এই ঋণাক্ত বাজেট সম্বন্ধে তাঁদের আলোচনা। ৩নং হচ্ছে, যুক্তফ্রন্ট সরকারের মধ্যে থাকে ফাটল ধরানো যায় তার জন্য যুক্ত প্রচেষ্টা। এই তিন ধারায় ধরে বাজেটকে আক্রমন করছেন।

খাদ্য সম্বন্ধে আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই—এই পরিষদ গৃহে যখন ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয় খাদ্যনীতি আনেন, তখন তিনি বলেছিলেন আমি বিরোধী পক্ষের সঙ্গে আগে আলোচনা করেছি। এবং ডঃ প্রতাপচন্দ্র চন্দ, শ্রী খগেন দাশগুপ্ত, এমনকি প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী প্রফুল্লচন্দ্র সেনের সঙ্গেও পরামর্শ করেছিলেন। এই খাদ্যনীতি তিনি এনেছিলেন তখন আমরা জানি আমাদের বিরোধী দলের নেতা শ্রী

রবিন্দ্রলাল সিনহা মহাশয় তাঁকে অভিনন্দন জানিয়েছিলেন। সুতরাং আজকে যদি খাদ্যনীতি ব্যর্থ হয়ে থাকে সেটা যুক্তফ্রন্ট সরকারের কোন নীতির জন্য নয়। সেটা সর্বদলীয় নীতি ছিল। আজকে তাঁরা সেটা অস্বীকার করতে পারবেন না। রেকর্ড রয়েছে—রেকর্ড খুলে দেখুন। সুতরাং আজকে খাদ্যনীতি যদি ব্যর্থ হয়ে থাকে, সেটা ব্যর্থ হয়েছে কংগ্রেসের পরামর্শ নেওয়ার ফলেই। যখন তিনি খাদ্যনীতি ভুল বুঝেছেন তখন তিনি তার সংশোধনের চেষ্টা করছেন। এই কথাটা আপনাদের বুঝতে হবে যে, আজকে খাদ্য নিয়ে যে বিপর্যয় ঘটেছে তা শুধু এক বছরে হয় নি। তা বহু বছরের ফল। আজ জমি বণ্টন কৃষকদের মধ্যে যথাযথ যদি না করা হয়, তা হলে এই খাদ্যনীতি চিরকাল ব্যর্থতায় পরিণত হবে। এই কথাটা সকলকে মনে রাখতে হবে।

কারণ, এই জিনিস জাপানে ঘটেছিল এবং সেখানে জাপানে কৃষকদের মধ্যে জমি বণ্টন করে দেওয়া হল এবং তাদের যাতে একটা পরিবার চলতে পারে, পরিবার পালন করতে পারে—সেই পরিমাণ জমি যখন তারা পেল তখন তারা চাষে এবং কৃষিতে স্বয়ং সম্পূর্ণ হল। তার আগে যত রকম প্রচেষ্টা তাঁরা করেছেন কোনও রকমেই জাপানে কৃতকার্য হতে পারেন নি। সেকথাই আমাদের মনে রাখতে হবে। আমার সময় খুব বেশি থাকবে না, সেজন্য দীর্ঘ আলোচনা করতে পারব না। আমি যুক্তফ্রন্ট সরকারকে বলব আগামী বারের জন্য এখন থেকে প্রস্তুত হোন। শুধু জমি বণ্টন যাতে দ্রুত করতে পারেন, তার জন্য যে কোনও গণতন্ত্র সম্মত পদ্ধতি অবলম্বন করে তা দ্রুত কার্যে পরিণত করুন। আর আইন পাশ করে যদি সাধারণ কৃষকদের জমি দিতে যান এবং সেভাবে চলেন, তা হলে তাঁদের মন্ত্রীত্ব থাকাকালীন সে কাজ সম্পূর্ণ হবে বলে আমি মনে করি না। সুতরাং অন্য উপায়ে তাঁদের এটা করতেই হবে।

দ্বিতীয় কথা হচ্ছে, খাদ্য শুধু উৎপাদন করলেই হবে না—তার জন্য প্রচেষ্টা করতে হবে কিন্তু বণ্টনের কথাও মনে রাখতে হবে। আজ দেখতে পাচ্ছি, আড়াই টাকা, তিন টাকা কেজি করে দিলে ব্যান্ডেল স্টেশনে প্রচুর পরিমাণে চাল পাওয়া যাচ্ছে। কোনও কোনও জায়গায় তিন টাকা এবং তারও বেশি দরে বিক্রি হচ্ছে। ক্যানিং-এর দিকে পাঁচ টাকায় আড়াই সের পাওয়া যাচ্ছে। সুতরাং চাল যে অপ্রচুর আছে, তা নয়। চাল যে ধরতে পাচ্ছেন না সেকথা স্বীকার করতেই হবে। এই চাল যাতে পুনরায় সামনের বছর মজুত করে না রাখতে পারে তার জন্য ব্যবস্থা

করতেই হবে। আর একটা কথা—শুধু শহরাঞ্চলের লোকদের খাওয়ালেই এবং কোলকাতার নিকটবর্তী অঞ্চলের মানুষদের খাওয়ালেই বা তাদের খাওয়াবার ব্যবস্থার ভার নিলেই হবে না। যুক্তফ্রন্টকে বাঙলাদেশের খাওয়াবার ব্যবস্থা করতে হবে। আজকে শুধু শহরাঞ্চলে রেশন দিলেই হবে না, প্রত্যেক মানুষ যারা অভাবগ্রস্ত, তারা যাতে চা'র পায় তার চেষ্টা করতে হবে। আজকে যারা ঋণাত্মক বাজেটের কথা বলছেন, তাদের এটা মনে রাখতে হবে যে, এই বাজেট যুক্তফ্রন্ট সরকারের বাজেট নয়। এই যে পরিশিষ্ট বাজেট এসেছে এর মূল বাজেট কংগ্রেস সরকারেরই পাস করার কথা ছিল, কিন্তু তারা টালবাহানা করতে করতে ক্ষমতা তাদের হাত থেকে চলে যায়। আর এই বাজেট ফেব্রুয়ারি মাসেই পাস করার কথা ছিল। সুতরাং এই পরিশিষ্ট বাজেটে নতুন কিছু হবে না, শুধু দেখতে হবে—এর মধ্যে তাঁরা সময়োপযোগী পরিবর্তন আনতে পেরেছেন কিনা। আজকে মূল্যবৃদ্দির ফলে দুর্ভিক্ষাবস্থার সৃষ্টি হয়েছে। আজকে বাজেটকে এমনভাবে পরিবর্তন করতে হবে, যাতে এটা মানুষের প্রয়োজনানুযায়ী হয়। সেই অনুসারে অর্থের সৃষ্টি করতে হবে। এই কারণে জীবনের গতি লক্ষ্য করে বাজেট করার ফলে তাঁরা ঋণাত্মক বাজেট করতে বাধ্য হয়েছেন। এই জিনিস আমাদের অস্বীকার করলে হবে না, বাস্তবতাবোধ থেকে এই বাজেট হয়েছে। সুতরাং এই বাজেটকে আমি সমর্থন জানাচ্ছি। এই বাজেট ঋণাত্মক হলেও দেশের স্বাধীন মানুষ বাঁচলে ঋণ শোধ হয়ে যাবে। কিন্তু এই ঋণ কিভাবে শোধ হবে সেটার জন্য এত ভাবি না। আমি কংগ্রেস দলকে জিজ্ঞাসা করি, কেন্দ্রীয় গভর্নমেন্ট কত হাজার কোটি টাকা ঋণ বিদেশ থেকে করেছে? সেই টাকা তাঁরা শোধ করবেন কি ক'রে? তাঁদের আপনারা একবার জিজ্ঞাসা করুন, তাঁদের ধিক্কার দিন—তারপর ঋণাত্মক বাজেটের সমালোচনা করবেন। এই যেখানে অবস্থা সেখানে বলা হচ্ছে কেন যে, যুক্তফ্রন্ট ঋণাত্মক বাজেট করেছে? বলা হচ্ছে, যুক্তফ্রন্ট আইন ও শৃঙ্খলা রক্ষা করতে পারছে না। ভাল কথা। কিন্তু কেন্দ্রীয় সরকার নাগাভুমিতে কি করছেন? সেখানে কি তাঁরা আইন ও শৃঙ্খলা রক্ষা করতে পেরেছেন? আজকে তাঁরা দাঁড়িয়ে বলুন, কেন্দ্রীয় সরকার পদত্যাগ করুন। কেননা, তাঁরা আইন ও শৃঙ্খলা রক্ষা করতে পারছেন না। সৈন্য পাঠাচ্ছেন তাঁরা। চারটি সৈন্য কালও লোপাট করে নিয়ে চলে গেল, পরশু দিন দেখেছি ৪জনকে গুলি করে মেরেছে। এই যে অরাজক অবস্থা নাগাভূমিতে চলেছে তার জন্য কৈফিয়ত কি? খালি একথা বললে তো হবে না যে, যুক্তফ্রন্ট সরকার অরাজকতার মধ্যে চলেছে? এটা বুঝি যে, নিরাপত্তার কথা বলছেন, কিন্তু পাকিস্তান যে হামলা করে

গোরু চুরি করে নিয়ে যাচ্ছে, অফিসার চুরি করে নিয়ে যাচ্ছে—সে খবর তো খবরের কাগজেই দিচ্ছে।

[4-20 — 4-45 p.m.](including adjournment)

তা হলে আপনারা কোথায় নিরাপত্তা রক্ষা করতে পেরেছেন? আপনারা কি কাশ্মীর রক্ষা করতে পেরেছেন? অর্ধেক জায়গা যখন পাকিস্তানের কবলে রয়েছে তখন নিরাপত্তার কথা কোন মুখে বলছেন আমি বুঝতে পারছি না। আজকে আমাদের দেখতে হবে পুলিস দিয়ে, সৈন্য দিয়ে, গুলি চালিয়ে আমরা নিরাপত্তা রক্ষা করতে পেরেছি কিনা। আমরা দেখছি, আমরা তা পারি নি। কাজেই নিরাপত্তা রক্ষা করবার জন্য যুক্তফ্রন্ট সরকার অন্যরকম একটা পরীক্ষা করছেন এবং পরীক্ষায় তাঁরা যদি কৃতকার্য হন, তা হলে দেখবেন পুলিস ছাড়াও আমাদের দেশময় নিরাপত্তা রক্ষা হতে পারে। তবে সেই জিনিস করতে গেলে যে ধৈর্য, যে সময় দরকার সেটা আপনাদের দিতে হবে। সেটা যদি দিতে না পারেন, তা হলে বুঝব আপনারা সত্যিকারের গণতন্ত্রের পরীক্ষা চান না,—আপনারা চান একজন ডিক্টেটর শাসন করে যাবেন এবং সেই অনুসারেই চলতে হবে। যুক্তফ্রন্ট সরকার নতুন কিছু করতে পারে নি, তার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার রয়েছে এবং এই কেন্দ্রীয় সরকার যেভাবে চারিদিক সীমাবদ্ধ করে রেখেছে সেই সীমার মধ্যে তাঁদের কাজ করতে হবে। কাজেই নতুন এক্সপেরিমেন্ট যদি দেখতে চান, তা হলে কেন্দ্রে যখন যুক্ত ফ্রন্ট সরকার গঠিত হবে তখন দেখবেন নতুন কি হতে পারে এবং তখনই নতুন কাজের আশা করতে পারেন। এখন সেই পুরানো ফ্রেমওয়ার্কের মধ্যে কাজ করতে হচ্ছে বলে নতুন কিছু দেখতে পাচ্ছেন না।

আপনারা দেখবেন, জীবনের প্রয়োজনবোধে কাজ হবে। দুর্ভিক্ষ আরম্ভ হবার আগেই আপনারা দুর্ভিক্ষ তহবিলের ৮-৯ কোটি টাকা খরচ করেছেন। কিন্তু আপনারা এখন যখন দুর্ভিক্ষের কথা বলছেন তখন যদি ১৮ কোটি টাকা খরচ করে থাকে, তা হলে আপনাদের কিছু বলবার কথা থাকতে পারে না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45 — 4-55 p.m.]

**(After adjournment)**

**শ্রী ধীরেন্দ্রনাথ মৈত্র ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী জ্যোতিবাবু কর্তৃক উত্থাপিত আয়ব্যায়ের বাজেট সম্বন্ধে কিছু আলোচনা করব। এই বাজেটে

২০৪ কোটি ৯৯ লক্ষ টাকা আয় এবং ২২৩ কোটি ১৯ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। এই অতিরিক্ত বরাদ্দের মধ্যে সরকারি কর্মচারী এবং বেসরকারি শিক্ষকদের মাগ্‌গিভাতা দেবার জন্য ১১.৫ কোটি টাকা বছরে দেবার জন্য বরাদ্দ করা হয়েছে। স্যার, এই প্রসঙ্গে বর্তমানের দ্রব্যমূল্য অনুপাতে একটা কথা তুলে ধরব। আধা সরকারী স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলি এর মধ্যে পড়ে নি। কর্মচারিদের সম্বন্ধে সমভাবে বিবেচনা করা হয় নি। কারণ জেলা পরিষদ, পৌরসভা, শিক্ষা পরিষদ এবং অন্যান্য যেসব স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠান আছে বা যে সমস্ত আধা সরকারি কর্মচারী আছেন, তাঁদের সকলের এইরূপ সুবিধা পাওয়া উচিত—এটা আমি মনে করি। যদিও মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, এঁদের সম্বন্ধে বিবেচনা করা হচ্ছে, তবুও আমি বলব যে, এগুলি একসঙ্গে করা উচিত ছিল। এইদিকে তাঁর দৃষ্টি বিশেষভাবে আকৃষ্ট করে আমি বলব যে, বনবিভাগ এবং অন্যান্য যেসব সরকারি বিভাগ আছে সেইসব বিভাগের কর্মচারিরা ৮-১০ বছর ধরে কাজ করা সত্ত্বেও তাঁদের স্থায়ী করার ব্যবস্থা হয় নি। আশা করি, তাঁদের যাতে আস্তে আস্তে স্থায়ী করা হয় সেদিকে তিনি লক্ষ্য রাখবেন। তার পর এই যে মাগ্‌গিভাতা দেওয়া হল তাতে আমাদের পূর্বতন সরকার ও এখন মোট ২৪ কোটি টাকা দেওয়া হচ্ছে। এ ছাড়া আরও অন্যান্য সুযোগ-সুবিধাতে ৫ কোটি টাকা ব্যয় বরাদ্দ আছে। এই প্রসঙ্গে আমি মনে করি, নিত্য প্রয়োজনীয় দ্রব্য—খাদ্যশস্য ও অন্যান্য সামগ্রীর দর উর্দ্ধগামী থাকলে মাগ্‌গিভাতার সামঞ্জস্য থাকবে না। ফলে, কিছু লোকের সুবিধা করার ইচ্ছা থাকলেও বস্তুত ইহা সার্থক হবে না। পে কমিশন সময় উপযোগী হয়েছে। উহারা যেন সামগ্রিক ছবি নিয়ে বিবেচনা করে যাতে সরকারি ও আধা সরকারি সব প্রতিষ্ঠানের কর্মীদের সুযোগসুবিধা দেওয়া যায় বা তাঁরা পেতে পারেন, সেদিকে লক্ষ্য রাখেন। পুলিস এক্সপেনডিচার কম করেছেন। বর্তমানে যে অবস্থায় সম্মুখীন হয়েছেন তাতে উহাদের নিষ্ক্রীয় করে রাখা হয়েছে। আইনশৃঙ্খলা নেই বললেই চলে। নকশালবাড়ি সম্বন্ধে কিছু বলব। সেখানে দিন দুপুরে লুঠপাট, হত্যা, মারপিট ইত্যাদি হচ্ছে। জানি না, কার সাহসে এ রকম অশান্তির সৃষ্টি হতে পারে। নকশালবাড়ি ও ফাঁসি দেওয়াতে যাবার সুযোগ আমার হয়েছিল। সেখানে পুলিসের কিছু করণীয় আছে বলে মনে হয় না। তারা সেখানে নিষ্ক্রীয়ভাবে বসে আছে। লোক ভয়ে ভীত এবং সন্ত্রস্ত। একটা ঘটনার কথা উল্লেখ করব, কিভাবে ধর্ষণ চলছে। অত্যাচারিণীর মুখে বিবরণ শুনেছি। এটা কি শাসনের প্রতীক? আত্মসম্মান, সমান মর্যাদা নিয়ে শান্তিতে সুখে বসবাস করা কঠিন। আমি সরকারকে অনুরোধ

করব এদিকে তাঁরা দৃষ্টি দেবেন। বস্তুত এটা যদি অনুধাবন করা যায়, তবে দেখা যাবে যে, সরকারের নিষ্ক্রীয়তা এর মূলে রয়েছে। বস্তুত ইহা জমির ঘটনা নয়, ইহা সম্পূর্ণ রাজনৈতিক কারসাজী। একটা লাল চিনের চক্র। ইহা এমনভাবে নির্ণয় করা হয়েছে, যাহাতে আত্মগোপনকারিগণ ইচ্ছামত পাকিস্থানে বা অন্য কোনও রাষ্ট্রে যাতায়াত, অস্ত্রশস্ত্র সাহায্য বা আশ্রয় পেতে পারে না। এই বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করি ও মুখ্যমন্ত্রী যাতে সচেতন হন, সেদিকে অনুরোধ জানাব।

তারপর রিলিফের ব্যাপারে, বর্তমান ব্যবস্থায় ঋণ আদায় করা সম্বন্ধে সরকার একটু শিথিলতা করেছেন। সেটা ভালই এবং আরও ঋণ দেবার বন্দোবস্ত করেছেন—সেটাও ভাল। সরকারি পরিচালনায় যেসব শিল্প প্রতিষ্ঠানে কোটি কোটি টাকা ব্যয়ে ইন্ডাস্ট্রিজ্, ওরিয়েন্টাল গ্যাস, ক্যালকাটা, দুর্গাপুর industries, Oriental Gas, Calcutta Transport ইত্যাদি। এগুলি ন্যায্য সংগত এবং ভারসাম্যভাবে ব্যবসায়ী দৃষ্টিভঙ্গিতে পরিচালনা করলে কর্মিদের যথাযথ প্রাপ্য দিয়েও লাভবান হতে পারবেন এই আমার ধারনা। কোনও নুতন কর ধার্য না করে বর্তমান পরিস্থিতিতে যে সব খরচ বেশি হবে, এসব খরচ—এইসব প্রতিষ্ঠানের লাভ থেকে। আমার মনে হয়, চলতে পারে। এইজন্য আমি অনুরোধ করব যাতে এইসব সরকারি প্রতিষ্ঠান ভালভাবে চলে সেদিকে সরকার দৃষ্টি দেবেন। তবে গরিব জনসাধারণ নতুন কর হতে অব্যাহতি পাবেন, না হলে সরকার আবার নতুন কর করলে গরিবের কষ্ট অনিবার্য। শিল্প প্রতিষ্ঠান-এর ব্যয়িত মূলধনের অনুপাতে খাই খরচ খাতে লাভ করা উচিত। তবে লাভের টাকা রাস্তা খাতে ব্যয় হতে পারে। ঘাটতি বাজেট কোনও মতেই সমর্থন করতে পারি না। আয়-ব্যয়ের সমতা রাখতেই হবে। এমন করলে চলতে পারে না। যে "লাগে টাকা দেবে গৌরী সেন"। কৃষির বেলায় আমার সবচেয়ে ভাল লেগেছে। মাননীয় খাদ্যমন্ত্রীর সত্যভাষণ আমার ভাল লেগেছে। কারণ, তিনি কোনও জিনিস গোপন করে বর্তমান অবস্থায় কেন্দ্রীয় সরকার ছাড়া রাজ্য সরকারের কতটুকু করা সম্ভব নিরপেক্ষভাবে নিজের বাস্তব চিত্র তুলে ধরেচেন যে, ভাণ্ডারে না থাকলে তিনি কোথা হতে পূরণ করবেন। কেবল পরস্পরকে দোষারোপ করলেই খাদ্যের সমাধান হবে না। মানুষের জীবনমরণ উহার উপর নির্ভরশীল। এর প্রতিকারের জন্য চিন্তা করতে হবে। খাদ্যশস্য উৎপাদনে সতর্ক দৃষ্টি দেওয়া প্রয়োজন। কংগ্রেস ভূমিহীন কৃষককে জমি দেবার জন্য এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাস করে সেদিকে অগ্রসর হচ্ছিল। নানা কারণে তা সম্পূর্ণ সার্থক হতে পারে নি। যাই হোক, ভূমিহীন কৃষককে কেবল জমি দিলেই চলতে পারে না। দায়িত্ব তাহাতে পূর্ণ হবে না। তার

সঙ্গে সঙ্গে প্রচলিত নিয়মে খাবার ব্যবস্থা, বাসস্থান, কাপড়, হালগরু ইত্যাদি প্রয়োজনীয় জিনিস এবং ভাল বীজ, সার ইত্যাদি দিয়ে সাহায্য করতে হবে। এক বৎসর অজন্মা হতে পারে। সেজন্য এসব সাহায্য ৩ বৎসর ধরে চালিয়ে যেতে হবে। তবেই ভূমিহীন কৃষককে জমি দেওয়া সার্থক হবে এবং বেশি ফসল উৎপাদনের নীতি প্রচলিত হবে। এছাড়া অন্যান্য প্রত্যেক কৃষককে সময়মতো আবাদের জন্য জিনিসপত্র ছোট ছোট সেচ পরিকল্পনা, অল্প ব্যয়ে মেটে কুয়ো, ভাল বীজ, সার খাদ্য ইত্যাদি দিলে আবাদ বৃদ্ধি পাইবে। কৃষির খাতে ২ কোটি ৫৭ লক্ষ টাকা ধরা আছে। যাতে কার্যকরিভাবে তার বিশেষ ব্যবস্থা হয়, সেদিকে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেচ খাতে ১ কোটি বড় প্রকল্প খাতে, ছোট ছোট প্রকল্পেরও জন্যও অতিরিক্ত ধারা আছে। টিউবওয়েল, লিফট ইরিগেশন তা ছাড়া ছোট ছোট প্রকল্পে সব চেয়ে কম খরচ। মেটে কূপের নকশাগুলি জমির আলের সাথে দিলে আশু ভাল হতে পারে।

[4-55 — 5-5 p.m.]

স্বাস্থ্য খাতে ৮৩ লক্ষ টাকা ধরা আছে। আশা করেছিলাম, উত্তরবঙ্গে একটা মেডিকেল কলেজ স্থাপিত হবে। এবং এই বছর হতে চালু হবে। কিন্তু সে বিষয়ে কোনও উল্লেখ নেই। স্বাস্থ্য দপ্তর জেলাগুলির কথা শুনেছেন। যেখানে সরকারের আর্থিক খরচ কম হবে, সেখানে মেডিকেল কলেজের কাজ আরম্ভ করা উচিত এবং সেই সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া উচিত। এইভাবে অতিরিক্ত টাকা যা আছে, তাতে চালু হাসপাতাল যেটা আছে, সেটা না নিয়ে, নতুন বিশেষ প্রয়োজনীয় যেটা সেটা গ্রহণ করে কাজ শুরু করা উচিত বলে মনে করি। ২৭টি ব্লকে স্বাস্থ্যকেন্দ্র করবার পরিকল্পনা বরাদ্দ আছে। এগুলো যাতে তাড়াতাড়ি হয়, সেদিকে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে যেসব স্বাস্থ্যকেন্দ্র ডাক্তারের অভাবে চলে না, সেখানে যাতে শীঘ্র ডাক্তারের ব্যবস্থা করা হয় সেদিকে তার দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষা খাতে অতিরিক্ত ১ কোটি ৯৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ করেছেন ইত্যাদি দেখা যাচ্ছে। শিক্ষকদের যেসব সুযোগ সুবিধা দেওয়ার প্রস্তাব আছে, সেটা ভালই এবং এটা আমি সমর্থন করি। তিনি আরও একটা ব্যবস্থা করেছেন। বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা শহরাঞ্চলে করবার চেষ্টা করেছেন। তিনি কোলকাতায় প্রাথমিক শিক্ষার জন্য এক শর্তের উপর কেন করবার পরিকল্পনা গ্রহণ করেছেন। আমি আশা করি, অন্য ছোট ছোট শহরের পৌরসভা এলাকায় যেখানে এইসব শিক্ষার কোনও সুখ-সুবিধা

নেই, এ সব জায়গায় এই রকম শিক্ষা যাতে প্রবর্তিত হয়, সেদিকে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

পরিশেষে, আমি বলব, শিল্পে যদি শান্তি বজায় থাকে তবে অগ্রগতি হবে। ঘেরাও নীতি বা মারাও নীতি বর্জন করতে হবে। এটা যদি সরকার নীতি হিসাবে না নেন, তা হলে শিল্পে ভয়ঙ্কর দুর্দিন আসবে আমাদের সামনে বলে আমার মনে হচ্ছে। শান্তি শৃঙ্খলার দায়িত্ব সরকারের নেওয়া উচিত।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটের উপর যে সাধারণ আলোচনা এই কয়েকদিন আমরা শুনছি, তাতে ও পক্ষের থেকে তিনটি কথা মোটামুটি সকলে রেখে গিয়েছেন। একটা হচ্ছে, ঘাটতি বাজেট। দ্বিতীয়ত হচ্ছে, ল অ্যান্ড অর্ডার দেশে নেই—লুঠতরাজ চলছে। আর এই যুক্তফ্রন্ট সরকার পুলিসকে নিষ্ক্রীয় করে রেখেছেন এবং সঙ্গে সঙ্গে ল অ্যান্ড অর্ডার যে নেই, তার জন্য আক্রমণ কেন্দ্রীভূত হয়েছে বামপন্থী কমিউনিস্টদের উপর , সি পি আই (মার্কসিস্টদের) উপর এবং আরও একটা কথা শুনছি, যেটা লিডার অব দি অপোজিশন, রবিন্দ্রলাল সিংহ মশাই রেখে গিয়েছেন যে, এতসব প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, সেইসব প্রতিশ্রুতি যুক্তফ্রন্ট সরকার রক্ষা করতে পারেন নি। গত তিন মাস সময়ের মধ্যে। কাজেই ব্যর্থ ল অ্যান্ড অর্ডারের কথা ওদিক থেকে হিস্টিরিয়া রোগির মতো বলা হয়েছে। ওঁরা দিবাস্বপ্ন দেখছেন যে, যুক্তফ্রন্ট সরকারের বৃহত্তম শরিকের উপর আক্রমণ চালিয়ে যুক্তফ্রন্ট সরকারকে ভেঙে দিতে পারবেন এবং এদের যে প্রোগ্রামেটিক ইউনিটি, আদর্শগত পার্থক্য সত্ত্বেও বিভিন্ন দলের মধ্যে যে একটা কর্মসূচিগত ঐক্য আছে, সেটাকে ভেঙে দিয়ে তাড়াতাড়ি গদিতে ফিরে আসতে পারবেন। সেই দিবাস্বপ্ন দেখেছেন শ্রী রবিন্দ্রলাল সিনহা মশাই, যিনি বারবার বলতেন: "নির্বাচনের মধ্য দিয়ে কোনওদিন আপনারা আসতে পারবেন না।" তার জবাব বাঙলাদেশের জনসাধারণ দিয়েছে। ওঁদের যে ইতিহাসের ডাস্টবিনে ফেলে দিয়েছে, একথা স্যার বলতে পারি। ওঁরা আজকে কেন্দ্রের সঙ্গে ষড়যন্ত্র করে চক্রান্ত করে বাঙলাদেশে রাষ্ট্রপতির শাসন প্রবর্তিত করতে চাইছেন। জানিনা বাঙলাদেশের সেই দুর্ভাগ্য হবে কিনা, ওঁদের সেই ষড়যন্ত্র সফল হবে কিনা এবং যদি মিড টার্ম ইলেকশন হয়ও, এটা জেনে রাখুন কংগ্রেস পার্টি বাঙলাদেশের বুক থেকে নিশ্চিহ্ন হয়ে যাবে। আমি একথা আজকে আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই যে, তাঁরা ফ্রন্টের ঐক্য ব্যর্থ করবার জন্য ব্যতিব্যস্ত হয়ে চিৎকার আরম্ভ করেছেন। আমার

মনে হয়, তিন মাসের কিছু বেশি এই যুক্তফ্রন্ট সরকার হয়েছে। এরপর বাঙলাদেশে দুটি উপনির্বাচন হয়েছে বিধানসভায়। তমলুকে কংগ্রেস পার্টির জামানত বাজেয়াপ্ত হয়েছে আর উলুবেড়িয়াতে কংগ্রেস বিপুল ভোটাধিক্যে পরাজিত হয়েছে। শুধু তাই নয় অ্যাডাল্ট ফ্রানচাইজের ভিত্তিতে যে পৌরসভার নির্বাচনগুলি হয়েছে সে সম্বন্ধে আমি একটা সংখ্যা জানাতে চাই। বাংলাদেশে ৮৯টি পৌরসভা আছে, তার মধ্যে ১০টি পৌরসভা সুপারসিডেড হয়ে আছে এবং এই বছর ১৯৬৭ সালে ২৩টি পৌরসভার নির্বাচন ডিউ হয়েছে, তার মধ্যে ১৮টি পৌরসভার ইলেকশন হয়ে গেছে। এবং এই ১৮টি পৌরসভার নির্বাচনের ফল কি? এটা মনে রাখবেন, এই পৌরসভাগুলিতে শতকরা ৬৫ থেকে ৮০ ভাগ পর্যন্ত ভোট দিয়েছিল প্রাপ্ত বয়স্কদের ভোটাররা, আগেকার মতো সীমিত ভোটে নির্বাচন হয় নি। জনসাধারণ এদের যা অবস্থা করেছে তাতে হিস্টিরিয়াগ্রস্ত লোকের মতো হাত পা ছোঁড়া ছাড়া উপায় নাই। এই ১৮টি পৌরসভার মধ্যে ৩৫৯টি আসন সংখ্যা। তার মধ্যে ১৫৯টি আসন পেয়েছে সি পি (এম)। কংগ্রেস পেয়েছে কটি? ৪৭টি, এবং শুধু তাই নয় কংগ্রেস নিজের নামে লড়াই করতে সাহস করে নি, যেখানে করেছিল সেখানে নিশ্চিহ্ন হয়ে গেছে। খবরের কাগজে দেখেছি, বলদ নগরি হাওড়া জোড়া বলদকে ভোট দিত। হাওড়ায় ইলেকশনের পরে এটা প্রমাণ হয়ে গেল, রবিবাবুর দেশ হাওড়াতে কংগ্রেস ধুয়ে মুছে গেছে। এই ১৮ টি মিউনিসিপ্যালিটির নির্বাচনে ৬টির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, এখানে সি পি (এম) সম্পূর্ণ সংখ্যাগরিষ্ঠতা একক সংখ্যাগরিষ্ঠতা অর্জন করেছে। আর কংগ্রেস নিজের নামে দাঁড়াতে সাহস করে নি, দু' একটি দাঁড়ালেও। কিন্তু জিতেছে মাত্র একটিতে আর ১৭টিতেই কংগ্রেস বিপর্যস্ত হয়েছে। এই অবস্থা হয়েছে তিন মাসের মধ্যে। আমরা জানি, এই যুক্তফ্রন্ট সরকারের যে সকল খাদ্যনীতি অনুসরণ করা উচিত ছিল সেই সকল নীতি তাঁরা নিতে পারেন নি, শক্ত হাতে মজুতদারদের কালোবাজারিদের তাঁরা এখনও ধরতে পারেন নি। চালের দাম আড়াই তিন টাকা কেজি হয়েছে। কিন্তু তা হলেও এটা দেশের মানুষ জানে যে, ২৯ বছরের কংগ্রেসি শাসনে তাদের পাপ রাজত্বে একচেটিয়া পুঁজিপতিদের শাসনে, তাদের দেশদ্রোহী নীতিতে, বড় লোকদের তোষণ নীতির ফলে আজকে বাঙলাদেশে এই অবস্থা হয়েছে। কাজেই ১০০ দিনে যুক্তফ্রন্টকে এ দিয়ে বিচার করলে করা যাবে না। তাই বাঙলাদেশের মানুষ বুঝেছে এবং বুঝেছে বলেই এত দুঃখ কষ্ট সত্বেও এবং খাদ্যনীতি সম্পর্কে সাময়িকভাবে কিছুটা দুর্বলতা সত্বেও পৌরসভা নির্বাচনগুলিতে কংগ্রেসকে একেবার নিশ্চিহ্ন করে দিয়ে যুক্তফ্রন্টের বিজয়

পতাকা এবং বিভিন্ন বামপন্থী পার্টির বিজয় পতাকা বিশেষ করে পার্টিকে ওরা কেন্দ্রস্থল করে নিয়েছেন আক্রমণের, সেই পার্টিকে বাঙলাদেশের মানুষ ৩৫৯টি আসনের মধ্যে ১৫৯টি আসনে জয়যুক্ত করেছে। কাজেই এইসব কথা বলে কোনও লাভ নেই। বাঙলাদেশের মানুষ আজকে রাজনৈতিক সচেতন এবং সেই রাজনৈতিক সচেতন মানুষ কি করে জবাব দিতে হয় তারা তা জানে, যতই ওখানে চিৎকার করুন পাগলের মতো ল অ্যান্ড অর্ডার নেই।

[5-05 — 5-15 p.m.]

ল অ্যান্ড অর্ডারের কথা তুলেছেন। কিন্তু আপনারা দেখুন এই ল অ্যান্ড অর্ডার কোন জায়গায় ওঁরা নিয়ে এসেছেন। আজকে এই খাদ্য সংকটের দিনে কংগ্রেস পার্টির লোকেরা রিলিফ কমিটিতে যায় না—সহযোগিতা করছে না। দুর্গাপদ সিংহকে আমি এখানে এখন দেখছি না। স্যার, যাঁর নাম করতে আপনি যতীনবাবুকে এখানে বারণ করেন, তাঁর দক্ষিণ হস্ত হচ্ছে ওই দুর্গাপদ সিংহ। আমাদের মুর্শিদাবাদ জেলা হচ্ছে সারপ্লাস জেলা। মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমা এবং অন্যান্য দুটি থানায় তাঁরা গিয়েছেন অর্থাৎ ওই দুর্গাপদ সিংহ এবং ওই কংগ্রেস নেতা জেলায় জেলায় গিয়ে জোতদারদের সঙ্গে মিটিং করে বলেছেন যে, এই সরকারকে ১ ছটাক ধানও দিও না, এই সরকারের পতন ঘটাতে হবে। আমি এর দিন, ক্ষণ এবং তারিখ ম্যাজিস্ট্রেটকে দিয়েছি। আমি দাবি করছি এই সমস্ত লোককে কেন প্রিভেনটিভ ডিটেনসন অ্যাক্টে জেলে পোরা হচ্ছে না। গ্রামে গ্রামে যারা ওঁদের টাকা দিয়ে বাঁচিয়ে রেখেছে তাদের সঙ্গে ওঁরা মিটিং করছেন, ষড়যন্ত্র করছেন, চক্রান্ত করছেন—যাতে এই সরকার ধান না পায়। এই চক্রান্তের ফলে জনসাধারণের মধ্যে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি করেছে। মানুষ যদি খেতে না পায়, ২-৩ টাকায় চাল না পায়, তা হলে মানুষ ক্ষুধার তাড়নায় পাগল হয়ে যায়। তারা যে খাদ্যের গাড়ি লুঠ করেছে সেটা অন্যায় নয়, কারণ হাঙ্গার নোস নো ল। স্যার, জোতদার, মজুতদার এবং মালিক শ্রেণীর সঙ্গে ষড়যন্ত্রে লিপ্ত এই সমস্ত পাণ্ডার দল আজকে দেশের মধ্যে চক্রান্ত করছে, অশান্তি সৃষ্টি করছে এবং ল অ্যান্ড অর্ডার নষ্ট করছে।

তারপর শিক্ষামন্ত্রী এখানে না থাকলেও আমি শিক্ষা বিভাগ সম্বন্ধে কিছু জানতে চাই। যতীনবাবু প্রশ্নোত্তরের সময় ভেতরের চক্রান্তের কথা বলেছেন। আমি রাইটার্স বিল্ডিংস্-এ শিক্ষা বিভাগের চক্রান্তের কথা বলছি। আমি এখানে পরিস্কার বলতে চাই, শিক্ষা বিভাগে যাঁরা উচ্চতম পদে অধিষ্ঠিত আছেন—আমি কারুর নাম

*করছি না। তাঁরা বাইরের লোকের কাছে বলছেন যে, এই যুক্তফ্রন্ট সরকার বেশিদিন* টিকবে না। কাজেই, ওঁদের কোনও কথা শোনার দরকার নেই। ৬নং কাউন্সিল হাউস স্ট্রিটে সেকেন্ডারি স্কুলগুলোতে গ্রান্ট দেবার, টাকা পাঠাবার যে দপ্তর আছে সেটাকে রাইটার্স বিল্ডিংস থেকে আলাদা করে তদানিন্তন শিক্ষা বিভাগ, শিক্ষা দপ্তর এখানে এনেছিলেন। যে অফিসারের উপর ভার দেওয়া হয়েছে তাঁর নির্দেশমতো টাকার তছনছ হচ্ছে, যাকে খুশি টাকা দিয়েছে এবং এইভাবে দুর্নীতি এবং ঘুসের রাজত্ব চলছে। এই ৬নং কাউন্সিল হাউস স্ট্রিট সম্পর্কে তাঁদের দৃষ্টি আকর্ষণ করা সত্বেও আমি আবার সরকারের কাছে বলছি যে, সেই অফিসার যিনি ওই ৬নং কাউন্সিল হাউস স্ট্রিটে বসেন, যাঁর উপর সেকেন্ডারি স্কুলের টাকার ভার রয়েছে তিনি এখনও বহাল তবিয়তে আছেন এবং তিনি বলছেন যুক্তফ্রন্ট সরকার আমার কেশাগ্রও স্পর্শ করতে পারবে না—আমার কিছু করতে পারবে না। রাইটার্স বিল্ডিংস্-এ যে চক্রান্ত চলছে জেলায় জেলায় কয়েকজন পরিদর্শকও সেই কাজ করে চলেছেন। এই বাজেট সমর্থন করতে গিয়ে যুক্তফ্রন্টের অন্যতম শরিক, তাঁদের শুভাকাঙ্খী এবং তাঁদের টিকিয়ে রাখতে চাই বলে আমি মন্ত্রী মণ্ডলিকে বলছি এই সমস্ত গলদ, ত্রুটি এবং দুর্নীতি সবলে উৎপাটিত করুন। এটা আমরা চাই, বাঙলাদেশের সংগ্রামী মানুষ এটা চায়। একথা বলে এই বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীরচন্দ্র নিয়োগী** ঃ মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন সে বাজেট সম্বন্ধে অনেক আলোচনা এখানে হয়েছে। ও পক্ষ থেকে প্রধানত যে বিষয়টার উপর জোর দেওয়া হয়েছে সেটা হচ্ছে, দৃষ্টিভঙ্গি। সে বিষয়ে বলতে গিয়ে আমি এখানে দেখাতে চাই যে, সামগ্রিক বাজেটটা যদি আলোচনা করা যায়, তা হলে দেখা যাবে যে, পুরানো সরকার যে বাজেট তৈরি করেছিলেন তার এখানে-ওখানে কিছু রঙ পাল্টে দিয়ে মাত্র দৃষ্টিভঙ্গির পরিবর্তন দেখাতে চেয়েছেন। আমি জানি না, দৃষ্টিভঙ্গি বলতে কি বোঝাতে চেয়েছেন। ওঁরা দেখাতে চেয়েছেন যে, গত বছরে যে সম্পত্তি তহবিল বা ক্লোজিং ব্যালেন্স সেটা হচ্ছে ১৮ কোটি ৬ লক্ষ ২৫ হাজার টাকা। তার মধ্যে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া সরকারের কাছে পেতেন ১২ কোটি ২৮ লক্ষ টাকা, তার মধ্যে মাত্র ২ কোটি টাকা দেওয়া হয়েছে। আর বাকি ডিসপিউট আছে ৫ কোটি ৮৩ লক্ষ টাকা। এই ২ কোটি টাকা দেবার জন্য আমাদের অতিরিক্ত ব্যালেন্স বেড়েছে ১০ কোটি ২৮ লক্ষ টাকা। এবারের ব্যয়বরাদ্দে দেখছি যে, ব্যয়বরাদ্দ বেশি কেন হল, তার

মধ্যে এক জায়গায় একটা কারণ দেখানো হয়েছে, তাতে দেখানো হয়েছে পেমেন্ট অব মানি অন অ্যাকাউন্ট অব সাপ্লাই অব রাইস অ্যান্ড প্যাডি, সেখানে দেখানো হয়েছে ৫ কোটি ৪০ লক্ষ টাকা। আমাদের ওখানে উপরে যা বলেছেন তাতে দেখা যাচ্ছে যে ১০ কোটি ২৮ লক্ষ টাকার মধ্যে ২ কোটি টাকা দিয়ে দিয়েছেন। এটা বাদ দিয়ে যে টাকাটা থাকছে, তার মধ্যে ৫ কোটি ৮৩ লক্ষ টাকা ডিসপিউটেড অ্যামাউন্ট যদি বাদ দেওয়া যায় তা হলে ব্যালান্স দাঁড়াবে ৪ কোটি ৪৫ লক্ষ টাকা। এখানে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়াকে কেন ৪ কোটি ৪৫ লক্ষ টাকার জায়গায় ৫ কোটি ৪০ লক্ষ টাকা দেওয়া হচ্ছে তার কোনও কৈফিয়ত দেওয়া হয় নি। আমি বুঝতে পারছি না যে, কি হিসাবে এটা করলেন। আমার মনে হয়, এই হতে পারে যে, ৫ কোটি ৮৩ লক্ষ টাকার যে ডিসপিউট সেটা সম্পূর্ণ ডিসপিউট নয়, কিম্বা একটা এ্যাড হক লাম্প সাম ধরে রেখেছেন, তার কোনও উপযুক্ত কৈফিয়ত দেওয়া হয় নি।

তারপর আর একটা কথা বলব। আমাদের এখানে আবগারি মন্ত্রী মহাশয় আছেন। তাঁকে বলছি, এখানে দেখানো হয়েছে স্টেট একসাইজ ডিউটি খাতে ৩ কোটি টাকা কম আদায় হবে। এটা আমি ঠিক বুঝতে পারছি না। আগের সরকারের আমলে একটা নিয়ম ছিল যে সপ্তাহে একদিন ড্রাই ডে। সেটা উঠিয়ে দেবার পরও কি করে আমাদের দেশের সরকার আশা করেন যে, ৩ কোটি টাকা একসাইজ ডিউটি কম হবে? একসাইজ ডিউটি কমানো হবে, না দেশের লোক অর্থনৈতিক কারণে কম পান করবে, না দেশের বর্তমান অশান্ত অবস্থার জন্য লোকে ইচ্ছামতো মদ্য পান করতে পারবেন এই আশঙ্কায় উনি এটা করেছেন কিনা জানি না,—এটা আমি বুঝতে পারি নি। আর সেইজন্যই তিনি ঋণ আদায় খাতে ২ কোটি টাকা কম ধরেছেন। এখানে বোধ হয় সেই আশঙ্কায় ৩ কোটি টাকা কম ধরা হয়েছে।

তারপর ডি এ সম্বন্ধে বলব। এই ডি এ দেবার জন্য [illegible] বছরে অতিরিক্ত ৯ কোটি ৬২ লক্ষ টাকা খরচ হবে [illegible] লক্ষ লোককে অর্থাৎ সমস্ত বাঙলাদেশের জনসংখ্যার মাত্র ১ পারসেন্ট লোকের জন্য এই ব্যয়বরাদ্দ করা হচ্ছে। খুব ভালো কথা, নিশ্চয় করা উচিত। কিন্তু আমাদের নেতা যেকথা বলেছেন যে, যেভাবে দ্রব্যমূল্যের উর্ধ্বগতি হচ্ছে, তাতে তা সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। সেই অবস্থায় বাঙলাদেশের জনসাধারণের মাত্র এক পারসেন্টকে এই ৯ কোটি ৬২ লক্ষ টাকা দিয়েই যদি আমরা সন্তুষ্ট থাকতে চাই বা বলতে চাই

যে আমরা আমাদের কর্তব্য পালন করেছি, তা হলে আমার মনে হয় সেটা ঠিক সুবিচার করা হবে না।

[5-15 — 5-25 p.m.]

আমাদের বাজেটে একটা খাত আছে, সেখানে পেনশন হেড আছে। সেই পেনশন হেডে আগেকার সরকার যা বরাদ্দ করেছেন—এই দৃষ্টিভঙ্গির কথা উনি বলেছেন। এই সরকারের নিম্ন আয়ের বহু :পনসনভোগী আছেন, তাঁদের জন্য কোনও অতিরিক্ত বরাদ্দ করেন নি। এর দ্বারা মনে হয়, যে দৃষ্টিভঙ্গির কথা বলে ওঁরা বড়াই করেছেন সেই দৃষ্টিভঙ্গি সব জায়গায় সমান প্রয়োগ করেন নি। বেছেবেছে এঁরা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য দু একটি জায়গায় মাত্র—সমস্ত বাঙলাদেশের ৪ কোটি লোকের মাত্রা কয়েক লক্ষ লোকের জন্য এই দৃষ্টিভঙ্গি প্রয়োগ করা হয়েছে।

এরপর সিভিল ডিফেন্স খাতে আমি কিছু বলব। সেখানে আমরা দেখছি সব কমিয়ে দেওয়া হয়েছে। এ সম্বন্ধে অনেকেই বলেছেন সুতরাং আমি বিশেষ কিছু বলতে চাই না। তবে আমার ধারণা দেশরক্ষার দায়িত্ব এখনও আমাদের কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার নীতি ঠিক করেন। পূর্বে আমাদের বাঙলাদেশের সঙ্গে পাকিস্থানের লড়াই হয়ে গেছে এবং তার পরিপ্রেক্ষিতে এই দেশরক্ষা বিভাগের সৃষ্টি হয় এবং তার জন্য ন্যাশানাল এমারজেন্সি খাতে অনেক খরচ বহন করা হয়েছিল। কিন্তু দুঃখের কথা, আমাদের দেশের অবস্থা দিনের পর দিন খারাপ হওয়া সত্বেও এখানে এসব কমিয়ে দেওয়া হয়েছে। তার পর আমাদের পরবর্তী আর কোথায় কোথায় ব্যয় বাড়ানো হয়েছে যদি দেখি, তাহলে দেখব যে, সামান্য কিছু ব্যয় বাড়ানো হয়েছে ইরিগেশন খাতে, কিছু ব্যয় বাড়ানো হয়েছে শিক্ষা খাতে এবং কিছু স্বাস্থ্য খাতে। এই স্বাস্থ্য খাতে পূর্ববর্তী সরকার যে কাজ করে গেছেন তার একটা বই মাত্র দু'দিন আগে এই সরকার এখানে বিলি করেছেন। এই সরকারের আমলে, এই পুস্তকে আছে, এটা প্রচার করা হয়েছে, নিশ্চয়ই এই সরকারের যাঁরা কর্ণধার তাঁরা এটা ভালকরে দেখেছেন। এখানে যা বলা হয়েছে তাতে মনে হয় যে, সারা ভারতবর্ষের মধ্যে স্বাস্থ্য খাতে মাথাপিছু আমরা সবচেয়ে না করলেও দ্বিতীয় স্থান অধিকার করে আছে। কাশ্মীর আমাদের চেয়ে কিছু বেশি করে এবং সমস্ত আয়ের শতকরা অংশ হিসাবে আমাদের সরকার, অর্থাৎ এর পূর্বে যে সরকার ছিলেন ১৯৬৬ সাল পর্য্যন্ত, তাঁরা ভারতবর্ষের মধ্যে এই খাতে সব

চেয়ে বেশি অর্থ ব্যয় করে গেছেন। সেদিক থেকে প্রভূত উন্নতি লাভ করেছে, বহু রোগ আমাদের দেশ থেকে দূর হয়ে গেছে। সেই খাতে এখানকার সরকার যা খরচ করছেন তা অতি সামান্য। তবে আমি শুনেছিলাম যে, উত্তরবঙ্গে একটা মেডিকেল কলেজ করা হবে। কিন্তু এই মেডিকেল কলেজের জন্য এখানে কোনও বরাদ্দ দেখতে পাচ্ছি না।

তারপর এখানে একটা জিনিস দেখতে পাচ্ছি, যেটা আমি ঠিক বুঝতে পারছি না। কেউ বলছেন অ্যারাকাট, কেউ বলছেন অ্যানিকাট। আবার কেউ বলছেন অ্যারিকানাট। ঠিক বুঝে উঠতে পারছি না যে, এটা কি অ্যানিকাট না অ্যারাকাট না গলাকাট। আমি বুঝতে পারছি না। সেই খাতে ১ লক্ষ ৫০ হাজার টাকা বেশি ব্যয় ধরা হয়েছে। আর ব্যয় ধরা হয়েছে ফরেস্ট এবং ফিসারিজ-এ কয়েক লক্ষ টাকা এবং শিল্প খাতে। এটা ভাল কথা, শিল্প খাতে আমাদের এখানে কোনও বেশি বরাদ্দ করা হয় নি। আমাদের বাঙলাদেশের জনসংখ্যা প্রতি বছরে ৩.২৮ পারসেন্ট বেড়েছে। আমরা দেখতে পাব যে, আমাদের ৪ কোটি লোক বর্তমানে আছে এবং বছরে ১৩ লক্ষ লোক বেড়ে যাবে। এই ১৩ লক্ষের মধ্যে ৩ লক্ষ লোক কয়েক মাসের মধ্যে চাকরির জন্য হাত বাড়াবে না। আমাদের দেশের যা শিল্প ব্যবস্থা হয়েছে, এর যে অর্থনৈতিক অবস্থার সৃষ্টি হয়েছে, লোক ছাঁটাই হচ্ছে, বেকার হয়ে যাচ্ছে—এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের সরকার এই বাজেটে এমন কি প্রস্তাব রেখেছেন, যাতে যাঁরা ছাঁটাই হয়েছে তাঁদের কাজ দিতে পারেন। তার পর অতিরিক্ত ২ লক্ষ লোক যা আসছে, তাঁদের জন্য কি ব্যবস্থা করা হচ্ছে—এই বাজেটে তার কোনও দৃষ্টিভঙ্গি দেখতে পাচ্ছি না। সেই দৃষ্টিভঙ্গির জন্য ওঁরা যতই বড়াই করুন, ওঁরা হয়তো বাজেটে ভাল করে বাড়াতে পারেন নি, ভাল করে বোঝেন না কেন। পুরোনো বাজেট এই কয়েক মাস সময় নিয়ে রং পাল্টে এত খরচ করে নতুন বাজেট তৈরি করা হল—এটা আমি ঠিক বুঝতে পারছি না। বাজেটের যা পরিবর্তন তা অতি সামান্য এবং নগণ্য। যে কোনও ছেলেমানুষ ২-৪ টাকা এদিক-ওদিক হেরফের করে এই বাজেট তৈরি করতে পারত। এর নতুনত্বটা কোথায়। কিছুই দেখতে পাচ্ছি না।

তার পর আর একটা কথা বলব যে, রোড ট্রান্সপোর্ট খাতে আগের সরকার যা করেছিলেন এঁরা তাও করছেন না। অথচ ট্রামওয়ে কোম্পানি উঠে যাওয়ার অবস্থা হয়েছে, হয়ত বন্ধ হয়ে গেল। তখন কলকাতার জনসাধারণের কি হবে তা

আমি জানি। এই অবস্থার পরিপ্রেক্ষিতে সরকার অ্যাপ্রিহেন্ড করতে পারে নি, এমনকি বিকল্প ব্যবস্থা করতে পারবে, যার জন্য সেই দায়িত্ব আমাদের নিতে হবে এবং তা করতে গেলে আমার মনে হয় স্টেট ট্রান্সপোর্ট-এর ইনভেস্টমেন্ট বাড়ানো উচিত এবং তা বিন্দুমাত্রা বাড়ানো হয় নি। তারপর আর একটা জায়গায় এই যে দৃষ্টিভঙ্গির কথা বলা হয়েছে আমি সেখানে বলতে চাই যে, আরবান এরিয়ায় হাউসিং স্কিম বাড়িয়ে দেওয়া হয়েছে, কিন্তু রুরাল এগ্রিকালচার কমিউনিটিতে যেখানে হাউসিং স্কিম একটা আছে সেখানে যে কয়েক লক্ষ টাকা ধরা হয়েছিল তার বেশি এবারে তাঁরা করতে পারে নি। দৃষ্টিভঙ্গির তফাত কোথায় হয়েছে? রাজনৈতিক তফাৎ কি হয়েছে? সেটা আমার বোধগম্য হয় নি।

এ ছাড়া আরও বিষয় আছে। আমার সময় কম, তাই সে সম্বন্ধে দুচারটে কথা বলতে চাই। কংগ্রেস সরকারকে গাল না দিয়ে এঁরা ভাত খান না। আমাদের দেশের অবস্থা যা হয়েছে তাতে মনে হয়, এঁদের কিছু করবার মতো অবস্থা নেই। কাজেই এঁরা সমানে গাল দেওয়া, নিন্দা করা, সমালোচনা করা ছাড়া কোনও কাজ করতে চান না। কয়েকদিন আগে এই হাউসে আমরা শুনেছিলাম, কি অত্যাচার, অনাচার কংগ্রেস সরকার করেছে। এই সম্বন্ধে বহুবার আলোচনা এই কক্ষে আমাদের মাননীয় অর্থমন্ত্রীর মুখে এবং অন্যান্য সদস্যদের মুখে শুনেছি। কংগ্রেস তার রাজত্বকালে কি সাংঘাতিক অত্যাচার করেছে এবং তার নিদর্শন বিশ্বে তিনি কোথাও পান নি। আমাদের অর্থমন্ত্রির মুখে শুনেছিলাম এই ঘরে যে, কংগ্রেস আমলে বিনা-বিচারে আটক করে জেল এবং শাস্তি দেওয়া হয়েছিল এবং এরকম অত্যাচারের নিদর্শন নাকি বিশ্বে নেই। আমি শুধু এইটুকু বলতে চাই, বিনা-বিচারে আটক করা হয়েছিল সত্যি কিন্তু সেটা কোন সময়ে করা হয়েছিল? যুদ্ধের সময় এবং এই ধরনের ঘটনা, অর্থাৎ যুদ্ধের সময় বহু দেশে হয়ে থাকে, পৃথিবীর সব জায়গায় হয়। এখানে ডি আই আর এ ধরা হয়েছিল ভাল করে খেতে দেওয়া হয়েছিল পরতে দেওয়া হয়েছিল এবং জেল থেকে বেরিয়ে এসে তাদের শরীরের কোনও প্রকার শাস্তির লক্ষণ প্রকাশ পায় নি। আমি একটা দেশের নাম করব যেটা সমাজতান্ত্রিক দেশ। যুদ্ধের সময় সেখানে কি হয়েছিল তার একটা উদাহরণ দিই। উনি যে বলেছেন যে, পৃথিবীতে এমন দেখেন নি আমি সেই ইতিহাস একটু বলব। সেইজন্য কিছু বই ওনাদের পড়তে বলব। সে সমাজতন্ত্রের দেশের কথা সেটা পশ্চিমী দেশ থেকে ছাপা হয়নি, বিশ্বের একটা সমাজতন্ত্রের দেশের শহর থেকে ছাপা হয়েছে। মস্কোর "Nowimir" সেই বইটা প্রথম বেরিয়েছিল। Alexander Solzinithsin-এর লেখা "One day in the life of Ivan Danisovitch".

এই বইটা যদি পড়েন, তা হলে একদিনে জীবনের কাহিনীতে অনেক কথা জানতে পারবেন। একটা কনসেনট্রেশন ক্যাম্পে যেতে হয়েছিল যুদ্ধ-পরবর্তী কালে যখন জার্মানি থেকে মুক্ত হয়ে ফিরে এলেন। কোনও জায়গায় গোপনে তাদের রাষ্ট্রকর্ণধারদের সম্বন্ধে একটা মন্তব্য প্রকাশ করেছিলেন তার জন্য তাকে কনসেনট্রেশন ক্যাম্পে যেতে হয়েছে এবং স্ট্যালিনের মৃত্যুর পর যখন ফিরে এলেন এবং বইটির পাণ্ডুলিপি ছাপাতে গেলেন তখন কোনও প্রেস ছাপাতে সাহস করে নি। "Novimir" পত্রিকা তার পাণ্ডুলিপি নিয়েছিল এবং বলেছিল আমরা এটা পার্টিকে জিজ্ঞাসা না করে ছাপাতে পারব না। এই জন্য পার্টির সেন্ট্রাল কমিটির বৈঠক বসে এবং বৈঠকের পরে যখন সেটা ছাপা হল তখন ক্রুশ্চেভ সাহেবকে হস্তক্ষেপ করতে হয়েছে। এরা বইটি যখন ছাপা হল তখন সরকারি মুখপাত্র ইজভেসতিয়া প্রাভদা এবং রেড গার্ড পত্রিকায়..... (হট্টোগোল ও বাধাদান) আমি শুধু বলতে চেয়েছিলাম যুদ্ধের সময় কি হয়। এই ঘটনা যুদ্ধের সময় ঘটেছে। উনি যা বললেন আমি তার জবাবে বললাম।

তারপর শেষ কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। ওঁরা বলছেন ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্ট আমরা সর্বস্তরে ইউনাইটেড। কিন্তু যা দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গায়, সভা-সমিতিতে, এদিকে-ওদিকে যে আভ্যন্তরীণ কথাবার্তা প্রকাশ পাচ্ছে, তাতে আমার মনে হয় এঁদের ইউনিটি কোথাও নেই। এঁরা সম্পূর্ণ ডিজ-ইউনাইটেড। এঁরা একটা বিষয়ে ইউনাইটেড—সেটা কংগ্রেসকে গাল দেওয়ার বিষয়। সে সম্বন্ধে মহাভারতের একটা ছোট গল্প বলতে চাইছি। ভীষ্মদেব যখন শরশয্যায় তখন তিনি জ্ঞান বা উপদেশ দিচ্ছেন। সেইসময় তিনি একটি গল্প বলেছিলেন—"এক সময় একটা গাছে একটা ইঁদুর বাস করত এবং সেই গাছে একটি পাখি ছিল। সেই গাছের মালিক গৃহে পাখি ধরবার জন্য জাল পেতেছিল। সেই জালে পাখি ধরতে দেখা গেল, একটা বিড়াল সেই জালে আটকে পড়েছে। বিড়ালটা ফেঁসে গিয়েছে, বিড়ালটা আসতে পারছেনা। বিড়াল রয়েছে তাই একটা ইঁদুর তখন বেশ দাপাদাপি করছিল। বিড়ালের সঙ্গে ইঁদুরের বন্ধুত্ব হল। বিড়াল বলল—ভাই, তুমি এসো। বিড়াল জানতো ইঁদুর যদি এসে জালটি কেটে না দেয়, তা হলে বেরোবার উপায় নেই। দুজনের মধ্যে খুব বন্ধুত্ব হল। এই সময় গৃহস্ত এসে গিয়েছে। বিড়াল বলল—ইঁদুর ভাই, তুমি আমায় উদ্ধার করো, জালটি কেটে দাও। ইঁদুর বললো, দিচ্ছি, দিচ্ছি। তুমি কিছু চিন্তা কোরো না। প্রথমে কাটলো না, অনেকক্ষণ ভুগিয়ে ভুগিয়ে যখন শেষ সময় গৃহস্ত এসে গেল তখন কেটে দিল। ইঁদুর তখন

গর্তে ঢুকেছে। বিড়াল লাফ দিয়ে বেরিয়ে গেল। ইতিমধ্যে কৃষক জাল ছেঁড়া দেখে রাগারাগি করল। বিড়াল তখন ইঁদুরের গর্তের কাছে গিয়ে ইঁদুরকে ডাকলো তুমি আমার প্রিয় বন্ধু বেরিয়ে এসো। ইঁদুর বললে ভাই, এখন তো বন্ধুত্বের কারণ নেই। এখন যেই বেরিয়ে আসব অমনি পট করে ঘাড়টি ভেঙে খেয়ে ফেলবে। এদেরও হচ্ছে সেই রকম। কংগ্রেসি কৃষকের ভয়ে মিলিত হয়েছেন, এ ছাড়া আর কোনও আদর্শগত বা আচারগত মিল নেই। এই মিল থেকে উদ্ভূত যে বাজেট, সেই বাজেটে কোনও কল্যাণ করতে পারবেন না। যদি চেষ্টা করেনও সেই চেষ্টা হবে বরফের জল ভাঙবার চেষ্টা।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে আমি অভিনন্দন জানাচ্ছি। ২০ বছর ধরে বাংলাদেশের মানুষ কংগ্রেসি শাসনের অত্যাচারে নিস্পেষিত হয়েছে এবং তাদের বক্তব্য ভাষা এই বাজেটের মধ্যে প্রকাশ পেয়েছে এবং এই বাজেট তাদের কাছে একটা প্রেরণার বস্তু হয়ে দাঁড়িয়েছেন। গত কয়েকদিন ধরে আমাদের ও পক্ষের বন্ধু যাঁরা আছেন, তাঁরা বাজেট সম্পর্কে একটা সোরগোল শুরু করছেন এই বলে যে, এই বাজেট ডেফিসিট বাজেট। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৯৪৮ সাল থেকে শুরু করে ১৯৬৭ সাল পর্যন্ত কংগ্রেস সরকারের যত বাজেট হয় তা আমি—পুঙ্খানুপুঙ্খরূপে খোঁজ করলাম। তাতে দেখতে পেয়েছি, প্রথম যে বাজেট হয় পশ্চিমবাংলা গঠিত হওয়ার পর তখনকার অর্থমন্ত্রী নলিনীরঞ্জন সরকার মহাশয় যে বাজেট পেশ করেছিলেন তাতে তিনি বলেছিলেন The House will observe that the first annual budget of the province of West Bengal is a deficit budget. আমাদের পশ্চিমবাংলা প্রথম স্বাধীন হওয়ার পর যে বাজেট নিয়ে শুরু হল সেটা হল ঘাটতি বাজেট। ১৯৪৮-৪৯ থেকে শুরু করে ১৯৬৬-৬৭ সাল পর্য্যন্ত এই ১৯-২০ বছরের মধ্যে মাত্র আমরা দুটি বাজেট পেয়েছি সারপ্লাস বাজেট, আর ১৭টি বাজেটই হচ্ছে ঘাটতি বাজেট। সুতরাং ওদের কথা শুনে আমার মনে হচ্ছিল বুঝি এটাই প্রথম ঘাটতি বাজেট পেশ করে জ্যোতিবাবু অপরাধ করে বসেছেন। ঘাটতি বাজেট নিয়ে এত সোরগোল করার কি আছে? ও পক্ষে তো অর্থনীতিবিদ কিনস্-এর শিষ্য অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য বসে আছে। কিম্বা তিনি বোধ হয় এখন বাইরে চলে গেছেন। তিনি তো জানেন, কিন্‌স

বলেছিলেন—যখন শিল্প বাণিজ্যের ক্ষেত্রে রিসেশন দেখা দিতে আরম্ভ করে, তখন ডেফিসিট বাজেট তৈরি করা দরকার, যাতে সেখানে শিল্পে ব্যবসা-বাণিজ্যে নিয়োগের ক্ষেত্রে কিছু পরিমাণে উৎসাহ সৃষ্টি করা যায়। কোনও বাজেট শুধু ঘাটতি বলেই সমালোচনার বিষয় নয়, আসল প্রশ্ন হচ্ছে ব্যয়বরাদ্দ যা করা হয়েছে দেখতে হবে সেটা প্রোডাকটিভ না আন-প্রোডাকটিভ, সেটা রাষ্ট্রের অ্যাসেটস্ বৃদ্ধি করবে কি করবে না। এবারে যে ইউ এন ও-র পাবলিকেশন বেরিয়েছিল ১৯৫৮-তে Annual for economic and functional classification of the Government transactions. সেখানে তাঁরা বলেছেন এটাই হবে বিচার। How much of the expenditure is of a current nature and how much will be of lasting benefit.

এই বাজেট যে ঘাটতি, তার জন্য দায়ী ওঁরা। কারণ, ১৯৪৮ সাল থেকে শুরু করে গত বছর পর্য্যন্ত ওঁরা ৫২৫ কোটি টাকা ধার করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে। সেই টাকা শোধ দেবার দায়িত্ব পড়েছে আমাদের উপর, সেই টাকার সুদ দেবার দায়িত্ব পড়েছে আমাদের উপর। এই বাজেটের মধ্যে ধরা হয়েছে লোনের ২২ কোটি টাকা এবং সুদের জন্য ১৩ কোটি টাকা এবং কেন্দ্রীয় সরকার যে অ্যাসিসট্যান্স দিয়ে থাকেন তার অধিকাংশই আসছে ঋণ হিসাবে, গ্র্যান্ট-ইন-এড হিসাবে আসছে না। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সম্পর্কে তারতম্য তাঁরা বরাবর করছেন। তার ফলে আজকে এই বড় বোঝা নিয়ে যুক্তফ্রন্ট সরকারকে দাঁড়াতে হয়েছে। গতকাল যে প্রশ্নোত্তর পেয়েছি তাতে দেখেছি ওঁদের কৃতিত্ব হচ্ছে কয়লাখনির মালিকের কাছে রয়ালটি হিসেবে যে টাকা প্রাপ্য ১৯৬৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত সেই ৪.৪০ কোটি টাকা অনাদায়ী রয়েছে। এই ৪ কোটি ৪০ লক্ষ টাকা যদি আদায় করতে পারতেন, যদি কয়লাখনির মালিককে প্রশ্রয় না দিতেন তাহলে এই ১৮ কোটি টাকা ডেফিসিট অনেক কমে যেত। তার পর, সরকারি কর্মচারী এবং শিক্ষকদের ডি এ দিতে হয়েছে। আমি জানি না এ রকম প্রশ্ন উঠেছে কিনা যে, এটা অযৌক্তিক হয়েছে। ওঁদের দলীয় নেতা অবশ্য এটাকে নীতিগতভাবে সমর্থন করেছেন। ফাইনান্স কমিশনের কাছে তখনকার অর্থমন্ত্রী শৈলবাবু বলেছিলেন : পশ্চিমবাংলাতে যে সাড়ে তিন লক্ষ কেন্দ্রীয় সরকারের কর্মচারী আছেন, তাঁরা এক ধরনে বেতন এবং মহার্ঘ ভাতা পাবেন আর সেই সঙ্গে রাজ্যের ২ লক্ষ ৩০ হাজার সরকারি কর্মচারী সম্পর্কে একটা ব্যতিক্রম হবে—এটা তাঁরা অন্যায় বলে মনে করেছেন, কিন্তু তাঁরা কিছু করেন নি। তাঁরা মাত্র সরকারি কর্মচারী এবং শিক্ষকদের জন্য ১০ টাকা

মহার্ঘ ভাতা বরাদ্দ করেছিলেন। আমার কাছে যে ফোর্থ ফাইনান্স কমিশনের রিপোর্ট রয়েছে তার ১২৮ এবং ১২৯ প্যারাতে দেখছি ডি এ সম্পর্কে রাজ্যসরকারকে বলা হয় যে, কোনও ফার্ম ডিসিশন, কমিটমেন্ট আছে কিনা, তা হলে ফোর্থ ফাইনান্স কমিশন সেই পরিমাণ টাকা বরাদ্দ করবার জন্য বিবেচনা করতে পারেন। কোনও কোনও রাজ্য নির্দিষ্টভাবে জানিয়েছে এবং কোনও কোনও রাজ্য বলেছে যে, আমাদের প্রস্তাব রয়েছে এবং প্রস্তাবগুলি কার্যকর হবার পথে। রিপোর্টের অ্যানেক্সচারের মধ্যে যে সব নাম রয়েছে তার মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের নাম নেই। তাঁরা কোনও ঘোষণ করতে পারেন নি। তাঁরা কোনও কমিটমেন্ট করতে পারেন নি, তাঁরা কোন লেজিসলেশন আনতে পারেন নি যে পশ্চিমবাংলার কর্মচারিদের জন্য কিছু করি। আমি স্যার, আপনার অনুমতি নিয়ে সেই প্যারাটা পড়ছি।

১২৯ প্যারায় বলেছে, আওয়ার এস্টিমেট অব রেভিনিউ

তখন আমাদের অর্থমন্ত্রী ছিলেন শৈলবাবু এবং ফাইনান্স কমিশনার ছিলেন কে কে রায়। সেই কে কে রায়-কে বিদায় করা গেছে এবং শৈলবাবুর দলের উপর পশ্চিমবাংলার মানুষ আস্থা হারিয়েছে। তার পর প্রশ্ন হচ্ছে প্রোডাকটিভ, না আনপ্রোডাকটিভ। আমরা এই অল্প সময় হল ক্ষমতায় এসেছি এবং তার মধ্যেই অর্থমন্ত্রী মহাশয় মূল যে সমস্যা সেই কৃষি, খাদ্যোৎপাদনের দিকে ২.৫৭ কোটি টাকা বরাদ্দ করেছেন। এটা অবশ্য আউসের উৎপাদনের জন্য। তারপর ডিপ টিউবওয়েল যেগুলি বিগত সরকার কার্যকর করতে পারেন নি, বিদ্যুৎ সংযোগ করতে পারেন নি, যে সমস্ত ডিপ টিউবওয়েল অকেজো হয়ে পড়ে রয়েছে, সেগুলি বর্তমান সরকার কার্যকর করবেন। সেচ বাংলাদেশের একটা বড় সমস্যা এবং আজকে 'তাইচুন' নামে যে নতুন ধরনের ধান, তার জন্য চাই ফার্টিলাইজার এবং প্রচুর জল। এই সেচের জন্য তাঁরা ২.২০ কোটি টাকা বরাদ্দ করেছেন।

[5-35 — 5-45 p.m.]

আজকে বিদ্যুৎ যাতে গ্রামে গ্রামে ছড়িয়ে দেওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। রুরাল ইলেকট্রিফিকেশনের দিক দিয়ে মাদ্রাজ অনেক এগিয়ে গিয়েছে, পশ্চিমবাংলা অনেক পিছনে রয়েছে। পশ্চিমবাংলার মাত্র কয়েক শত গ্রামে বিদ্যুৎ গিয়েছে। সে বিদ্যুৎ যাতে গ্রামের মানুষ পেতে পারে, সেখানে যাতে শিল্প গড়ে উঠতে পারে এবং তার মধ্যে দিয়ে সেখানে যাতে অর্থনৈতিক বিপ্লব গড়ে উঠতে

পারে তার জন্য আজকে ২.১৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। এ ছাড়া নানা দিক দিয়ে যাতে মানুষের কল্যাণ হতে পারে—এই সমস্ত জিনিসে তাঁরা হাত দিয়েছেন। এটা হচ্ছে প্রারম্ভিক বা প্রথম সূচনা। এর দ্বারা তাঁরা পশ্চিমবাংলার মানুষকে বুঝিয়ে দিয়েছেন যে, এ সরকার তাঁদেরই সরকার।

আজকে আমাদের অর্থমন্ত্রী মহাশয় এখানে আছেন। তাঁকে আমি বলব, যে বাজেট তিনি পেশ করেছেন সে বাজেট নতুন পদ্ধতিতে রচনা করা দরকার। ইংরেজ আমল থেকে যেভাবে বাজেট রচনা করা হয়েছিল, ২০ বছর ধরে কংগ্রেস সরকার হুবহু তার কার্বন কপি করে এসেছেন। কিন্তু আজকের দিনে এই পদ্ধতি সম্পূর্ণ অচল। নতুন পদ্ধতিতে আজকে বিভিন্ন দেশে বাজেট রচনা শুরু হয়েছে। ইউ এন ও-র বহু পুস্তক এ সম্পর্কে প্রকাশিত হয়েছে। আজকে রি-ক্লাসিফিকেশন অব গভর্নমেন্ট-অ্যাকাউন্টস সম্বন্ধে একটা তত্ত্ব শুরু হয়েছে। এই বাজেট ওঁদেরই তৈরি। এ বাজেট পড়লে বোঝা যাবে না, কোথায় কিসে কি টাকা খরচ হচ্ছে। একবার দেখতে পাচ্ছি, সাধারণভাবে টাকা বরাদ্দ, তারপর দেখছি প্ল্যান হিসাবে টাকা বরাদ্দ, তারপর দেখছি ডেভেলপমেন্ট স্কিম হিসাবে টাকা বরাদ্দ, সেন্ট্রালি স্পনসর্ড স্কিম হিসাবে টাকা বরাদ্দ হয়েছে। সুতরাং আমার কথা হল, এক জায়গায় একটা পরিস্কার ছবি যাতে বাংলাদেশের মানুষ পেতে পারে সেই দৃষ্টিভঙ্গি, বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট রচনা করা হোক। তার পর কর বাড়াতে হবে। পশ্চিমবাংলার মানুষের কর দেবার ক্ষমতা সীমিত, প্রায় নিঃশেষিত। বিশ বছর ধরে শুষে শুষে ওঁরা বাংলাদেশের সাধারণ মানুষকে একেবারে ছিবড়ে করে দিয়েছেন। কিন্তু উপর তলায় যাঁরা বসে আছেন, কেন্দ্রীয় সরকারের অর্থনীতির কল্যানে তাঁরা আজকে আরও বড় লোক হয়েছেন। আজকে ৭৫টি পরিবারের হাতে সাবা দেশের অর্থ গিয়ে কেন্দ্রীভূত হয়েছে। তাই প্রয়োজন হচ্ছে, এই ট্যাকসেশনের একটা আমূল পরিবর্তন করার। নতুন নতুন কি রিসোর্সের আছে সে সম্পর্কে অনুসন্ধান করা দরকার। ১৯৫২ সালে লোক্যাল ফাইনান্স এনকোয়ারি কমিটি গঠিত হয়েছিল। আজকে পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর সেইরকম একটা লোক্যাল ফাইনান্স এনকোয়ারি কমিটি গঠন করা দরকার।

আমাদের আইনমন্ত্রী এখানে আছেন। তাঁকে আমি কয়েকটি কথা বলব। আজকে ব্যয় সংক্ষেপের প্রয়োজন রয়েছে। সেদিক থেকে তিনি এই কাজ করতে পারেন যে, কোলকাতা হাইকোর্টের যে অরিজিন্যাল জুরিসডিকশন আছে সেটা তুলে দিন। আমরা

দেখেছি, এপারের যে বিচার হচ্ছে, হাইকোর্টের জজ যে বিচার করছেন ঠিক ওপারে আলিপুরের সাবর্ডিনেট জর্জ একই বিচার করছেন। তাহলে কেন এই ব্যয়বহুল বিচার ব্যবস্থা রাখা? এ ব্যাপারে পশ্চিমবাংলা নতুন কিছু করছে না। কারণ মাদ্রাজ, বোম্বে এবং কোলকাতায় ইংরেজের মূলধন খাটতো এবং তাদের লোকেরা ব্যবসা করত। লাখ লাখ টাকার মামলা করা যায়। মাদ্রাজ সেদিক থেকে পথ দেখিয়েছে। মাদ্রাজ অরিজিনাল জুরিসডিকশন তুলে দিয়েছে। অরিজিনাল জুরিসডিকশন যদি তুলে দিতে পারেন এবং কোর্ট ফি যদি বৃদ্ধি করতে পারেন, তা হলে ৫০ লক্ষ টাকা অন্তত বাঁচাতে পারবেন। আমি জানি, এটা খুবই কঠিন কাজ। কোলকাতার যারা ভেস্টেড ইন্টারেস্ট, সেই ভেস্টেড ইনটারেস্ট নানাভাবে একে বাধা দেবে। কারণ, একটা হাসপাতালের দখল নিতে গিয়েই আমরা দেখেছি ভেস্টেড ইন্টারেস্ট কোর্টে এসে দাঁড়িয়েছে, সেই হাসপাতাল যাতে সরকারের হাতে না আসে। এর পর আমি বলব যে, প্রশাসন সম্পর্কে একটা এনকোয়ারি কমিশন করা দরকার। সরকারি কর্মচারিদের কাছে একথা বলে লাভ নেই যে, আপনারা একটু ভালো করে কাজ করুন বা আপনাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করুন। কারণ, সেটা মূল প্রশ্ন নয়। মূল প্রশ্ন হচ্ছে ইংরেজ আমল থেকে যে শাসনযন্ত্র চলে আসছে সেটাকেই ওরা ২০ বছর পরে ব্যবহার করে আসছেন। আজ সেটা সম্পূর্ণ অকেজো হয়ে গিয়েছে। এই শাসনযন্ত্রটির রন্ধ্রে রন্ধ্রে নানা রকম দুর্নীতি প্রবেশ করেছে, নানা রকম ত্রুটি-বিচ্যুতি ঘটেছে। সেই শাসনযন্ত্র একে আপনাদের নতুন করে ঢেলে সাজাতে হবে। তা যদি না পারেন তাহলে কর্মচারিদের দিয়ে কাজ করাতে পারবেন না, দেশের মানুষও সন্তুষ্ট হতে পারবে না।

আর একটা কথা বলব। আজকে কি অবস্থা রাইটার্স বিল্ডিং-এ সেখানে আই এ এস তিন ভাগে বিভক্ত। একদল জঙ্গী মিলিটারি থেকে এসেছেন, একদল বি সি এস থেকে প্রোমোশন পেয়ে এসেছেন, আর একদল পরীক্ষা দিয়ে এসেছেন। তারপর বি সি এস আবার কয়ে দলে বিভক্ত। একদল কেরানি থেকে প্রোমোশন পেয়ে এসেছেন, আর যাঁরা অ্যাসিসট্যান্ট সেক্রেটারি বা ডেপুটি সেক্রেটারি হয়ে এসেছেন, তাঁরা আর এক দলে বিভক্ত। কি অবস্থা দেখুন! আগে ২ কোটি টাকা যখন খরচ হত তখন একজন ডি পি আই-কে দিয়ে কাজ চালাত শিক্ষা বিভাগ। কিন্তু আজকে যখন ৪০ কোটি টাকা খরচ হচ্ছে, তখন একজন ডি পি আই শুধু পোস্ট অফিসের কাজ করছেন। এই কথা বলে আমি এই বাজেটের সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

Discount caused by such disparity between the low-paid employees of the State Govt. and comparable employees of the Central Govt. has not only. been embarrassing to the State Govt. but it also affects the administrative efficiency to a considerable degree. The Commission therefore decided to include only those increases in expenditure which were based on firm decision of the State Govt. incorporating any order which committed Govt. to liability. ১২৯ প্যারায় বলেছে our estimates of revenue and expenditure take into account all firm government orders including orders granting interim relief for pay, d.a. up to the end of June 1965.

**শ্রী বিভূতিভূষণ ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত কয়েকদিন ধরে যাবতীয় বাজেট সম্পর্কে আলোচনা শুনলাম এবং শুনে আমার মনে হল, ছেলেবেলায় পাঠশালায় যখন অ, আ দাগা বুলাতাম তখন আমাদের অনেক ভুল হত, তেমনি এঁরা যে বাজেট রচনা করেছেন সেই বাজেটে ভুল আর গোঁজামিল ছাড়া আর কিছুই দেখতে পাচ্ছি না। তার পর স্যার, ছোটবেলায় যখন আমরা ব্যাকরণ পড়েছি তাতে দেখেছি যে কোনও শব্দের আগে উপযোগ হয়ে উপসর্গ হয়, যেমন—পত্নী আবার উপপত্নী, তেমনি মন্ত্রী আবার উপমন্ত্রী। আমাদের মুখ্যমন্ত্রীর আবার উপমুখ্যমন্ত্রী এবং তিনি একটা বাজেট রচনা করেছেন। অর্থমন্ত্রীর যে জ্ঞান থাকা দরকার বাজেট করতে গেলে, যে জ্ঞান থাকলে বাজেট তৈরি করা যায়, সেই জ্ঞানের পূর্ণ অভাব দেখা গেছে এই বাজেটের মধ্যে। বাজেট তৈরি করতে গেলে যে ক্ষমতার দরকার হয়, যে শিক্ষার দরকার হয়, যে দরদের দরকার হয় তার পূর্ণ অভাব দেখতে পাচ্ছি। আর ও পক্ষের স্বনামধন্য আমাদের অধ্যাপক গোপাল হালদার মহাশয় বললেন—এ মন্ত্রিসভা গঠনের পূর্বে বা পরে আর কখনও এই রকম বাজেট হয় নি, দৃষ্টিভঙ্গিতে এই রকম পরিবর্তন কখনও হয় নি। এঁরা সকলেই ত্যাগী, জনদরদী ইত্যাদি। স্যার, সে কথা শুনে আমার সেই ভোলা ময়রার একটা কথা মনে পড়ে গেল ঃ

কি করে বললি রে জগা,
জাড়, গোলক, বৃন্দাবন,
কোথায় রে তোর শ্যামকুণ্ডু,

কোথায় রে তোর রাধাকুণ্ডু,

সামনে দেখি জ্যোতিকুণ্ডু,

কর গিয়ে চিন দরশন।

আমি বলবার আগে অনেক চিন্তা করে দেখেছি যে, যাঁরা বলেন যে কংগ্রেস আর কি করেছে, যা কিছু করেছে সবই ভুল করেছে, নষ্ট করেছে। বিশ বছর ধরে কংগ্রেস সব কিছু বরবাদ করেছে। স্যার, এ সব শুনে আমার রবী ঠাকুরের একটা কবিতা মনে পড়ে যায়—"যা কিছু হারায় গিন্নী বলেন, কেষ্টাবেটা চোর'। এঁদের অবস্থাটা ঠিক সেই রকম হয়েছে। যা কিছু হোক না কেন সবই কংগ্রেসের দোষ। মানুষ নিজের দুর্বলতা, নিজের অক্ষমতা ঢাকবার জন্য পরের উপর দোষ চাপিয়ে দেয়। আমাদের উপমুখ্যমন্ত্রী যে বাজেট তৈরি করেছেন সেই বাজেটে যে টাকার ব্যাপারে তারই ইঙ্গিত পাচ্ছি। সেখানে দেখাচ্ছেন যে, আমরা বাড়িয়ে দিয়েছি। এটা এ' খরগোশ শিকারের মতো হল। খরগোশ শিকারি দেখলেই যেমন ঝোপের মধ্যে গিয়ে মাথাটা লুকায় সেভাবে তাকে বোধ হয় কেউ দেখতে পাচ্ছে না। তারপর শিকারি এসে তাকে শিকার করে এবং সে মারা যায়। ওঁদের বাজেটটাও ঠিক সেই রকম হয়েছে। ওঁরা ভাবছেন, আমরা এমনই একটা বাজেট করেছি যার ভিতরে কোনও দোষত্রুটি নেই, যা আছে কেউ সেটা বুঝতে পারবে না। এই রকম একটা রাজনৈতিক বুদ্ধির খেলা খেলেছেন এই বাজেটের মধ্যে এবং যে বাজেট বক্তৃতা করেছেন, সেই বক্তৃতার মধ্যে বাগাড়ম্বর করে বলেছেন যে, এই দেখ আমরা পুলিস খাতে কমিয়ে দিয়েছি, শিক্ষা খাতে বাড়িয়ে দিয়েছি।

[5-45 — 5-55 p.m.]

এখানে এই সমস্ত বক্তব্য লিখিত রয়েছে যে শিক্ষাখাতে ব্যায় বরাদ্দ বেড়েছে ইত্যাদি ইত্যাদি। আর একটা কথা বলব বিশেষ বুদ্ধির অভাব রয়েছে। তবে রাজনৈতিক বুদ্ধি তারা দেখিয়েছেন। ভারতবর্ষের এক মহাপুরুষ বলেছিলেন লেজিনেস গর্ভমেন্ট ইজ এ ডেঞ্জারাস থিং। আমি বলব, এ ব্রিফলেস ব্যারিস্টার ইজ মোর ডেঞ্জারাস থিং। বাংলাদেশের এই অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে বলেছেন যে, কংগ্রেস জনদরদী নয়, কৃষক দরদী নয়। বড় বড় জোতদার ও ধনী মালিকদের পৃষ্ঠপোষণ করে। এবং এর পূর্বে জানকীবাবু বললেন—এই যে খাদ্যনীতি গৃহীত হয়েছে, এটা সকল দলের সম্মিলিত খাদ্যনীতি। কারণ, বর্তমান খাদ্যমন্ত্রী সকলের

সঙ্গে দেখা করেছিলেন। তিনি ভূতপূর্ব মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। ওঁদের খাদ্যনীতির কল্যাণে বাঁকুড়া জেলা যেটা সারপ্লাস জেলা সেটা ডেফিসিট জেলা হয়ে গেল। আরও করলেন কি? ধান-চালের দাম বাড়িয়ে দিলেন ৫ টাকা মণ করে। যদি তাঁদের বাস্তব বুদ্ধি থাকত, তাহলে এটা করতেন না কারণ এপ্রিল মাসে—মার্চ মাসে খাদ্যনীতি ঠিক করতে পারলেন না। বোধ হয় ১২-১৪ বার পরিবর্তন করলেন। এই যে ৫ টাকা দর বাড়ানো হল এটা কার পকেটে গেল। এটা তো দরিদ্র চাষীদের কাছে যায় নি। যারা দরিদ্র চাষী যাদের এক একর জমি আছে সাধারণত তারা কি করে? ধান উঠলে বিক্রি করে দেয়। কিন্তু এপ্রিল মাসে যদি ধানের দর বাড়ানো হয় তাহলে বৃদ্ধিপ্রাপ্ত ধানের দাম কাদের পকেটে পড়ে? যারা চাল আড়তে রেখে দেয়, মিল-মালিক, তাদের পকেটে চলে যায়। তাঁরা নিজেদের জনদরদী কৃষকদরদী বলেন, অথচ এপ্রিল মাসে ৫ টাকা করে বাড়িয়ে দিলেন। আবার ২ লক্ষ টন খাদ্য সংগ্রহ করবেন বলেছিলেন তাও করতে পারলেন না। খাদ্যমন্ত্রী বলেছিলেন—খাদ্য কোথায় আছে জানি। সেটা বের করুন না কেন? কেন বের করলেন না? বের করতে গিয়ে দেখলেন, নিজেদের সমর্থক। আমার কাছে তালিকা আছে বাঁকুড়া জেলায় কোথায় কোথায় ধান আছে। জেলা ম্যাজিস্ট্রেটের কাছে পাঠানো হয়েছে। কিন্তু সেখানে যে নিজেদের লোক, তাই তারা হস্তক্ষেপ করবেন না।

আমাদের রায়পুর থানায় কিছু ধান হয়েছে, বাঁকুড়ার অন্যান্য জায়গার তুলনায় বেশি হয়েছে; কিন্তু সেখানে দেখতে পাচ্ছি, সেই ধান আদায় করার কোনও ব্যবস্থা এঁরা করছেন না—সংগ্রহ করার কোনও ব্যবস্থা হয় নি। এর কারণ হয়েছে, বাঁকুড়ায় বাংলা কংগ্রেস জিতেছে, সেখানে কংগ্রেসের কেউ নেই। সেখানে যদি ধান সংগ্রহ করত, তা হলে যুক্তফ্রন্টের এই ১৪-১৫টি পার্টি অসুবিধা হয়ে যাবে। খাদ্যমন্ত্রী মহাশয় ২রা মে বাঁকুড়ায় ভ্রমণে গেছিলেন। যে অঞ্চলে গেছলেন সেই অঞ্চলের লোকেরা না খেতে পেয়ে মরছে, অথচ ওঁরা কিছু করছেন না। (এ ভয়েস : সেখানে তো মানুষ খরগোশের মাংস খাচ্ছে, আবার কি?) তা নয়, গরুর মাংস খাচ্ছে। তারা ৪-৫ পুরুষ আগে গরুর মাংস খেত, এসব আমি শুনে এসেছি। কিন্তু এখনও সরকারের তরফ থেকে কোনও সাহায্য করা হয় নি। বেসরকারি প্রতিষ্ঠান সেখানে সার্ভিস দিচ্ছে, ২৫০ খানা লঙ্গরখানা খোলবার সেখানে অর্ডার দিয়েছেন, মানুষের জীবন সেখানে বিপর্যস্ত করার চেষ্টা করছেন। কাজেই আমি বাজেট সমর্থন না করে আমি বসছি। (কি বললেন? সমর্থন করে?)

**মিঃ চেয়ারম্যান ঃ** না সমর্থন করে বলছেন।

**শ্রী নরেন্দ্রনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে বাজেট প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি তাকে সমর্থন করি। সমর্থন করি এজন্য যে, এই প্রস্তাব গতানুগতিক দোষে দুষ্ট নয়। এতদিন পর্যন্ত আমরা যা দেখেছি, তা হচ্ছে একটা আয়-ব্যয়ের হিসাব; কিন্তু এবারকার যে বাজেট সেটা শুধু আয়-ব্যয়ের হিসাব নয়। এটাতে সমাজ পরিবর্তনের একটা গতি ছন্দের ইশারা রয়েছে। এই বাজেট প্রস্তাব সমাজ পরিবর্তনের একটা ইশারা দিচ্ছে, তাই এর ভিতর দেখতে পাচ্ছি—কোনও শ্রেণীকে সংঘবদ্ধ করতে হবে, কোনও শ্রেণীকে আরও পুষ্ট করতে হবে। এর ভিতর একটা ডাইনামিক দেখতে পাচ্ছি। এতদিনকার বাজেটে এর মতো এটা গতানুগতিক নয়ই বরং এর ভিতর একটা সোশ্যাল চেঞ্জ দেখতে পাচ্ছি। আমাদের অর্থমন্ত্রীকে সাধুবাদ জানিয়ে তাঁর কাছে নিবেদন করব যে, তিনি কতকগুলি সুনির্দিষ্ট গুরুত্বপূর্ণ পদক্ষেপ করেছেন ঠিকই; কিন্তু আমি বলি তাঁর আরও বলিষ্ঠ নীতি নেওয়া উচিত ছিল। তার কারণ হচ্ছে, যুক্তফ্রন্ট সরকার একটা বিশেষ পর্যায়ে গদীতে আসীন হয়েছে। সেই পর্যায় হচ্ছে, সাধারণ মানুষ ২০ বছর পর ভাবতে শিখেছে যে, বোধ হয় তাঁদের দুঃখের রাত্রির অবসান হতে যাচ্ছে। এই যে ধারণা সাধারণ মানুষের, চাষী মজুরদের এবং সাধারণ বুদ্ধিজীবীদের যে সহানুভূতিও সমর্থন এই সরকারের পেছনে রয়েছে, তাকে আরও জোরদার করা দরকার।

[5-55 — 6-5 p.m.]

সেই সমর্থনকে আরও জোরদার করা দরকার, তাকে আরও গতিশীল করা দরকার, তাকে আরও তরান্বিত করা দরকার এবং তার জন্য আরও বিশেষ কতগুলি যে পদক্ষেপ দরকার সেটা অর্থমন্ত্রীর কাছে রাখব। উনি একটা প্রধান কাজ করেছেন। সরকারি কর্মচারী এবং অন্যান্যদের ভাতা বৃদ্ধি করেছেন এবং তার ফলে প্রায় ১১ কোটি বেশি টাকা খরচ হবে। মেহনতি সরকারি কর্মচারিদের ক্ষেত্রে যেমন বাড়িয়েছেন, ঠিক তেমনি আর একটি শ্রেণী—যারা আমাদের সমাজের সবচেয়ে গুরুত্বপূর্ণ অংশ সেই কৃষক সমাজের মধ্যে একটা চেতনা আনা দরকার, আলোড়ন আনা দরকার, অনুভূতি আনা দরকার এবং তাদের মধ্যে এই প্রতীতি আনা দরকার যে, এই যুক্ত ফ্রন্ট সরকার তাদের কতখানি ভারমুক্ত করলেন, তাদের ভার কতখানি লাঘব করলেন। আমি মনে করি, এট্টা থাকা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা বলার কারণ হচ্ছে, আগেকার সরকার যেটা ছিল এবং আজকের সরকার যেটা

হয়েছে তাতে আমরা দেখছি একটা গুনাত্মক পরিবর্তন হয়েছে, অর্থাৎ কোয়ালিটেটিভ চেঞ্জ হয়েছে। উনি একটা কথা বলেছেন যে, ২-৩ একর জমির খাজনা মকুব করা যেতে পারে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, জমির খাজনা তুলে দেওয়া উচিত; কারণ জমির খাজনায় আমরা যে লাভবান হচ্ছি তা নয়। আমি আপনাকে দেখাব, গতবারের যে রিভাইজড এস্টিমেট তাতে আমাদের রেভিনিউ ডিপার্টমেন্টের মাধ্যমে আয় হয়েছে ৫ কোটি ১১ লক্ষ ৮২ হাজার টাকা এবং এবারকার যেটা, অর্থাৎ আগামী সালের যেটা তাতে দেখছি ৫ কোটি ১১ লক্ষ ৮৩ হাজার টাকা। অর্থাৎ ১ হাজার টাকার তারতম্য। আমি মনে করি, এই টাকাটাও আমরা পাব না; কারণ এবারে যে খরা এবং দুর্ভিক্ষ তাতে টাকা কমে যাবে। যেখানে আমাদের লাভ নেই সেখানে একটা ডিপার্টমেন্ট রাখতেই হচ্ছে। অবশ্য যাঁরা পারবেন তাঁরা ইনকাম ট্যাক্স দেবেন, যাঁদের দেবার মতো স্ল্যাব থাকবে তাঁরা দেবেন। কিন্তু সাধারণ কৃষক কেন দেবে? আমি যদি ২৫০ টাকা মাইনে পাই, তাহলে আমি যখন ইনকাম ট্যাক্স দিই না, তখন একজন সাধারণ কৃষক কেন দেবে? তবে এর একটা বিপদ আছে ওই ১০-১১ হাজার মানুষ কোথায় যাবে? উনি কৃষি উন্নয়নের জন্য এবং খাদ্য সম্বন্ধে কতগুলি কথা বলেছেন। কৃষিকে যদি আরও সমৃদ্ধশালী করতে হয়, তা হলে অনেক কাজ রয়েছে, গ্রামাঞ্চলে অনেক কাজ রয়েছে। পতিত জমি উদ্ধার করে, মজা জমি উদ্ধার করে যাতে সেখানে একাধিক চাষ হয়, যাতে সেগুলো আমরা কাজে লাগাতে পারি সেদিকে দৃষ্টি দেওয়া দরকার এবং তার ফল ভাল হবে। যদি আমরা জমির খাজনা তুলে দিই, তাহলে তার ফল হবে। সাধারণ চাষীর মনে হবে, যেমন আলো-হাওয়ার জন্য আমাকে খরচ করতে হয় না, ঠিক তেমনি প্রকৃতির জিনিস অর্থাৎ জমির জন্যও আমাকে খরচ করতে হবে না। এটাই আমার বক্তব্য। তবে তা যদি না হয়, তাহলে আমি বলব ৫ একর। গতকাল কৃষিমন্ত্রী ৩ একরের কথা বলেছেন—অর্থাৎ উত্তরবঙ্গ যাকে বলে ১ হাল।

যে পরিবর্তনের কথা বলছি যাতে সাধারণ মানুষ বুঝেছে—প্রায় এক কোটি মানুষ বুঝছে এবং উৎসাহিত বোধ করছে। পশ্চিমবাংলায় যেদিন এই সরকার গদিতে আসীন হয়েছে সেদিন যেমন মানুষের আশীর্বাদ পেয়েছে—দরিদ্র মানুষ যেমন দু হাত তুলে তাঁদের আশীর্বাদ করেছেন, তেমনি কিছুটা ত্রাসেরও সঞ্চার হয়েছে। সেখানে আমাদের কিছু করা দরকার। সেটা হচ্ছে আপনি জানেন স্যার, ভ্রষ্টাচার বা দুর্নীতি রয়েছে। আজকে এই দুর্নীতি সমাজের রন্ধ্রে রন্ধ্রে প্রবেশ করছে। সেটাকে দূর করার জন্য আমাদের একটা জায়গা থেকে শুরু করতে হবে। বিহার

ইতিমধ্যেই সেটা শুরু করেছেন। সেখানে বিগত দিনের যাঁরা মন্ত্রী ছিলেন বা যাঁরা সরকারের অধিকর্তা ছিলেন, তাঁদের সম্বন্ধে অনুসন্ধানের কাজ চলেছে। এই কাজের জন্য আই সি এস অফিসার মিঃ বক্সিকে অ্যাপয়েনটেড করা হয়েছে। কাজেই তাঁরা যখন শুরু করেছেন তখন মাননীয় সভাপাল মহাশয়, আমার কথা হল আমরা কেন করতে পারব না? লোকের মনে যে ত্রাসের সঞ্চার হয়েছে বা সমাজের রন্ধ্রে রন্ধ্রে যে জিনিসটা প্রবেশ করেছে সেটা আজকে খুলে দেওয়া দরকার। স্যার, আমি মন্ত্রীদের কথা ছেড়ে দিচ্ছি। একজন সেক্রেটারি, তিনি ইনকাম ট্যাক্স বাদ দিয়ে মাসে মোট ১৩-১৪শ টাকা মাহিনা পান। সে সেক্রেটারি ১।। লক্ষ টাকা দিয়ে কি করে বাড়ি করতে পারেন? আমরা এ হাউসে বি সি গাঙ্গুলির বাড়ি সম্বন্ধে অভিযোগ তুলেছিলাম। তদানিন্তন মুখ্যমন্ত্রী এর উত্তরে বলেছিলেন, তিনি নাকি লাইফ ইনসিওরেন্স থেকে ধার নিয়ে এ বাড়ি করেছেন। স্যার, লাইফ ইনসিওরেন্স থেকে ১।। লক্ষ টাকা ধার নিলে তার প্রিমিয়াম মাসে কত টাকা দিতে হয় এবং সে টাকা কোথা থেকে আসে এসব প্রশ্ন ওঠে। অতএব বিভাগীয় অধিকর্তা যাঁরা বা বড় বড় সরকারি কর্মচারী যাঁরা রয়েছেন, তাঁদের প্রত্যেকের নামে বেনামে কি ইনকাম রয়েছে, বা তাঁদের সমস্ত অ্যাসেট দেখানো উচিত। বিহারের মন্ত্রীরা করেছেন, এখানকার মন্ত্রীরাও যদি তাঁদের অ্যাসেট বলে দেন এবং সেখান থেকে যদি শুরু করেন, তা হলে যাঁরা বিগত দিনের মন্ত্রী ছিলেন তাঁদের সম্বন্ধে অনুসন্ধান করা সহজ হবে। দ্বিতীয়ত আর একটা জিনিস করলে আমি মনে করি গুণগত একটা পরিবর্তন হবে—সেটা হচ্ছে ভাষা। ১৯৬১ সালে আমরা এখানে রবীন্দ্র শতবার্ষিকীতে এই সিদ্ধান্ত নিয়েছিলাম যে, বাংলা ভাষার মাধ্যমে সমস্ত কাজ হবে। আজকে ৬ বছর কেটে গিয়েছে এখন টাইপ রাইটার নেই, টাইপিস্ট নেই, অমুক নেই, তমুক নেই ইত্যাদি করে এই প্রশ্ন আজকে অচল হয়ে যাচ্ছে। এখানে ড্রাস্টিক স্টেপ নিতে হবে। আর যত দ্রুত এই কাজ করা যাবে, আমি মনে করি, ততই সাধারণ মানুষের মনে এই উপলব্ধির সঞ্চার হবে যে, একটা পরিবর্তন আসছে।

তারপর প্ল্যানিং সম্বন্ধে বলব। এতদিন পর্য্যন্ত যে প্ল্যানিং হয়েছে সেটা ছিল রির্সোস বেসড। এই আমাদের রিসোর্স আছে, এটা থেকে যদি ইনকাম বাড়াতে পারি, তা হলে ন্যাশানাল ইনকাম বাড়বে। আর তার জন্য কত টাকা খরচ করতে হবে তার একটা রিসোর্স বেসড ছিল। এই যে প্ল্যানিং হল সেটাকে আমি এমপ্লয়মেন্ট বেসড করতে বলছি। যাতে সাধারণ মানুষের রুজিরোজগার বাড়ে সেই ধরনের প্ল্যানিং হওয়া উচিত। তাতে যদি ক্রুড সিস্টেমের ভেতরে বা ক্রুড মেকানিজিমের

ভেতরে যেতে হয়, তা হলেও তা করা আমাদের উচিত। কারণ বেশি মানুষ যাতে রোজগার করতে পারে সেই ব্যবস্তাই আমাদের করা উচিত। প্ল্যানিং-এর প্রথম উদ্দেশ্য হচ্ছে এমপ্লয়মেন্ট, দ্বিতীয় উদ্দেশ্য হচ্ছে বিভিন্ন স্তরে যে ইনকাম সেটা কমিয়ে দেওয়া, তৃতীয় উদ্দেশ্য হচ্ছে একটা মিনিমাম ইনকামে সাধারণ মানুষকে অ্যাসিওর করা। এখন যদি এমপ্লয়মেন্ট বেসড একটা প্ল্যানিং করি, তা হলে আমার মনে হয় আগের যে ব্যবস্থা ছিল তার সম্পূর্ণ পরিবর্তন হবে এবং যে প্ল্যানিংটা মাথার উপর দাঁড়িয়েছিল সেটাকে পায়ের উপর দাঁড়াতে হবে। স্যার একটা প্রশ্ন এখানে উঠেছে যে, প্রায় ১৮ কোটি টাকার উপর ডেফিসিট রয়েছে। সেখানে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এই অনুরোধ জানাব, যেহেতু তিনি একটা ট্যাক্সেশনের ইশারা দিয়েছেন সেহেতু এই ট্যাক্সেশনে যাবার আগে আমি বলব সাধারণ লে ম্যান হিসাবে আমার যা ধারণা সেটা হচ্ছে ১০০ কোটি টাকাতে ৫-৭ কোটি টাকা .... থাকে, অর্থাৎ খরচ হয় না। কাজেই ২২৩ কোটি টাকা যেখানে খরচ সেখানে ১০-১২ কোটি টাকা এমনিই হিসেবের মধ্যে থাকে। তার পর ব্যয় সংকোচের কথা, যেটা আমার আগের বক্তা বলেছেন, সে বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না। আমরা সে রাস্তায় যেতে পারি কিংবা অস্টারিটির পথে যেতে পারি।

[6-5 — 6-15 p.m.]

ট্যাক্সেশনে যাওয়ার আগে সেলস ট্যাক্স সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, সে সম্বন্ধে অনুসন্ধান করে দেখবেন। সেলস্ ট্যাক্স-এর যাঁরা সর্বময় অধিকর্তা তাদের সঙ্গে আলোচনা করেছি, কিন্তু তাঁরা বোঝাতে পারেননি এবং সেলস ট্যাক্সের যে নীতির কথা বলেছেন তা অতি নিন্দনীয়। তা হচ্ছে, যে যা হিসাব সাবমিট করছেন তাই তারা গ্রহণ করছেন। ইনকাম ট্যাক্স আরোপ করা হচ্ছে না, তা বসানো হচ্ছে না। অতএব সেলস ট্যাক্সসেশনের হিসাবগুলি যদি ঠিকঠিকভাবে চালু করেন, তা হলে দেখবেন বহু ইনকাম হবে। আমি দেখেছি, গত কয়েক বছরে কি রকম লাফিয়ে লাফিয়ে সেলস্ ট্যাক্স বেড়েছে। যেখানে ১৯৬৫-৬৬তে ৪৫ কোটি টাকা ছিল সেখানে এবারে ওঁরা আরও ১১ কোটি টাকা বেশি পাবেন। সেখানে যে সমস্ত ছেঁদা রয়েছে সেই সমস্ত ছেঁদা যদি দুর করা যায় এবং যদি সেলস ট্যাক্স ইমপোজ করা যায়। যেমন ইনকাম ট্যাক্স ইমপোজ করে, তেমনি ট্যাক্সেশন করা যায়, তাহলে এটা বাড়বে আর তা সত্বেও যদি সেলস ট্যাক্সেশন করতে হয়, তা হলে ইনডাইরেক্ট ট্যাক্সেশন করা যায় এবং ডাইরেক্ট ট্যাক্সেশন যদি হয়, তা হলে আমি বলব ডাইরেক্ট

ট্যাক্সেশন সেই শ্রেণীর লোকের উপর হওয়া উচিত, যাদের দেওয়ার ক্ষমতা আছে, যারা দিতে পারে এবং এতদিন পর্যন্ত যারা দেয় নি ফাঁকি দিয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nirmal Chandra Bhattacharya :** Mr. Chairman Sir, I had no desire to take part in to-day's discussion but you have honoured me by insisting that I should take part in the present debate. Sir, I will confine remarks to the budget speech and proposals that the Hon'ble Finance Minister has placed before us. Sir, I have considered it with very great respect because it comes not only from our Finance Minister but also from a man of Mr. Basu's caliber. After considering all the aspects of the question I have come to the conclusion that the budget that he has presented and the speech that he has delivered is no better than a bourgeois budget. Sir, I refuse to call it a peoples budget. When Mr. Basu came to take charge of the Finance portfolio I thought that he would present a peoples budget. I feel sorry that he has failed to do so. Had it been a peoples budget he would have set apart allocations for the diversion of the surplus rural population from agriculture to industry. There is precious little in the budget to show that this will be done during the current financial year. Sir, this is a very serious problem.

Sir, the pressure of population upon land is tremendous. What we need today is the diversion of rural population to gain full employments outside agriculture. There is nothing in the budget to show that this policy will be pursued and I therefore feel disappointed. Sir, I thought that the Finance Minister will make allocations for giving effect to a policy under which the ceiling of land holdings would be reduced from 25 acres to say 15 acres. He has not done so, and in as much as he has not done so he will not

be able to give employment to the vast unemployed and under-employed army in the rural areas.

Sir, I feel sorry that Mr. Basu, a member of the Communist Party of India has not though of supplying free to the agriculturists the irrigation water of West Bengal. He might have made a beginning; but he has not done so. Sir, the unemployment situation in West Bengal is very seious. I do not see anything towards the liquidation of the problem of unemployment; middle class unemployment, working class unemployment particularly amongst the Bengalees is very serious.

In Bengal, the Bengali working class get 20 p.c. less appointment that people speaking other languages according to their population and amongst the educated people-Bhadralog class- also Bengalees get 5 p.c. less employment than is made available to the non-Bengalees. I am not speaking on provincial basis. I say our Finance Minister is responsible so far as unemployment here is concerned. He has told us previous little things in his budget but his allocation do not show that he is aware of this problem.

Sir, I thought that he would make a beginning in linking d.a. with the cost of living index. I see nothing in the budget to give me encouragement in that direction. There is another aspect of the problem which I have emphasised in previous years. I believe we should go in immediately for the insurance of the crop produce by the poorer sections of the peasantry - people who possess 2 or 3 acres. We should make some kind of arrangement by which we may be able to ensure. Sir, this problem of crop insurance is a very important one and I would request the Finance Minister to take into consideration this aspect of our agricultural system. Sir, I would also like to draw the attention of the Finance Minister to

the condition of finance of West Bengal. Sir, the finance of a state may be regarded as fairly sound if it is in a position to set apart a little margin-a little surplus. The Finance Minister has pointed out that he received from the former Finance Minister a sum of the order of Rs. 18 crores-that indicates that the finance of Bengal are not in a bad state. Secondly, Sir, we have got credit in the market. If we float a loan today it will be over subscribed in 24 hours. Thirdly, our credit with the Government of India is very sound. This is because we have always paid our dues. In lean years when we were not able to do so we had made arrangements for consolidation. I feel , Sir, and I hope that the Finance Minister will set apart a large sum of money for the payment of principal and interest to the Government of India. In this way he will be able to maintain the financial credit of West Bengal with the Government of India in a favourable position.

Sir, my time is very very short. I will remain satisfied by making certain other constructive suggestion. Sir, the Finance Minister has proposed fresh taxation. I believe there is hardly any room in West Bengal for fresh taxation.

[6-15 — 6-25 p.m.]

Even then there are certain taxes which may, I believe be increased so far as the more fortunate sections of the people are concerned. I will, therefore, advocate the impostion of sales tax at a higher rate upon luxury goods. So far as sales tax is concerned, many suggestions have been made. Administrative improvement is one of the measures that may be mentioned in this conection. I have no doubt that the Finance Minister will look to the improvement of the administration of sales tax.

Thirdly, my suggestion under this head is that the Government might also consider the contrivance of multi-point sales tax. Multi-point sales tax has been tried in Bombay and it has proved to be a sort of gold mine, and,. I believe that if the same policy is adopted in West Bengal, the amount of sales tax will be very large.

Sir, there is another suggestion that I would like to make and that will also strengthen the finance of West Bengal. I would propose the extension of Estates Acquisition Act to Calcutta. It is a long-term measure which will take some time but it is time that we should take courage in both hands and extent the Estate Acquisition Act to Calcutta. There is room also perhaps for the increase of entertainment tax; that might also bring some revenue to us.

There is another suggestion that I would like to place before the Finance Minister for his consideration. So far as I know, no sales tax is imposed on the sale of old cars. Old cars pass from private party to private party and no sales tax is realised. What I say, Sir, is that for the purchase of these old cars no sales tax is levied, and the old cars, when they pass on to new owners,. have got to be registered with the police so that there is easy means of collecting the sales tax.(Shri Jatin Chkravorty: Who will pay-the buyer or the seller?) That is for the Government to decide.

Sir, finally I would make another suggestion. Most of our State industries are in a very precarious condition. Vigorous steps ought to be taken in the near future for the efficient management of State industries. For this purpose the managers and the directors perhaps have to be selected from amongst persons who are very efficient and trained in the industries concerned. If, I however, we

rely upon the civil servants, we are bound to fail.Therefore, State industries like Durgapur Industries, Calcutta State Transport Corporation etc., should be looked into and we should place the management of these institutions under persons who are acquainted with the industries concerned. If we take these measures.I believe, the Finance of our State will improve and we shall be able to go forward to the acceptance of what I would call a people's budget. Thank you, Sir,

## STATEMENT ON THE EXTRA ORDINARY SITUATION ABOUT THE CALCUTTA TRAMWAYS COMPANY

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোশয়, আমি বাজেট সম্বন্ধে বলবার আগে, আপনার অনুমতি নিয়ে কোলকাতা ট্রাম কোম্পানি যে পরিস্থিতি সৃষ্টি করেছে, সে সম্বন্ধে এখানে আমি একটু বিবৃতি দিতে চাই। বিবৃতি দেবার আগে খালি বলে দিতে চাই, এ সভায় বলেছিলাম, এখানে বলতে পারিনি যে হঠাৎ কিছুদিন আগে আমার কাছে একটা 'কেবল' এল ট্রাম কোম্পানি কাছ থেকে লন্ডন থেকে। তাতে ওঁরা জানালেন, ওদের টাকা সব ফুরিয়ে গেছে। সাত তারিখে মাইনে দিতে হবে, সে মাইনে ওঁরা দিতে পারবেন না, যদি না সরকার পক্ষ থেকে ওদের গ্যারান্টি দেওয়া হয় ওদের ব্যাঙ্কারের কাছে, এ' ব্যাঙ্ক থেকে যদি না ওদের টাকা দেওয়াবার ব্যবস্থা করতে পারি। এটা একেবারে বিনামেঘে বজ্রাঘাতের মতো। এবং তার পরে আমরা খোঁজ নিয়ে জানলাম, কোম্পানির বড় সাহেব এখানে কেউ নেই, সবাইকে বিলাতে ডেকে নিয়ে গেছে। এমনকি তাদের যে ব্যাঙ্কের প্রতিনিধি ইউনাইটেড ব্যাঙ্কের, তাঁকেও বিলাতে ডেকে নিয়ে গেছে। আপনারা যাঁরা আছেন সবাই জানেন, ইতিমধ্যে একটা কমিশন বসিয়েছি ট্রাম কোম্পানি কিভাবে চলছে সমস্ত কিছু বিচার করার জন্য।

ট্রামের বড় সাহেবরা একথা জানেন, কারণ বিলেত থেকে এসে দুবার মি: ওয়েব, মি: গ্রিফিত আমার সঙ্গে দেখা করেছেন। আমি ভেবেছিলাম, ওঁরা এটা মেনে নিয়েছেন এবং ওঁরা একটু অপেক্ষা করবেন রায় বেরুলে কি হয়, কি দাঁড়ায়, ভাড়া বাড়বে কিনা—এসব দেখবেন এবং আমরাও সেই সমস্ত বিচার হবার পর ব্যবস্থা করতে পারব। কিন্তু হঠাৎ একদিন আগে এই 'কেবল' আমি পেয়েছি। আমি

ভাবলাম একটা উত্তর দিতে হবে এবং সেটা আমি তৈরি করেছিলাম। কিন্তু ইতিমধ্যে আমি কালকে আর একটা 'কেবল' পেলাম। সেখানে আমি যে বিবৃতি দিয়েছি সেটা বলছি।

Reference your telegram regarding your financial position. If you have no money to pay wages to your workers on July, 7, then the State Government will guarantee over-draft to the extent of rupees eleven lakhs only from your bankers, as that is reported to-day the total amount of pay-roll for July, 7 and the following days. The State Government do not agree to interim increase of fares proposed in your telegrams of July, 5. Home Transport.

কালকে যে টেলিগ্রাম পেয়েছি তার উত্তরে এটা আমি বলেছি এবং আমাদের ডিপার্টমেন্ট থেকে এটা আমরা পাঠিয়েছি। ওঁরা ২০ লক্ষ টাকার একটা ব্যাঙ্ক গ্যারান্টি চেয়েছেন অর্থাৎ ওঁরা ধার চান এবং বলেছিলেন আমাদের এখনই অনুমতি দেওয়া হোক ভাড়া বাড়াবার। আমরা বলেছি, স্বাভাবিক কারণেই আমরা ভাড়া বাড়াবার অনুমতি দিতে পারি না, কারণ এটা নিয়ে বিচার হচ্ছে, জজ বসেছেন, কমিশন বসেছে। এই 'কেবল'টি আমি তাঁদের কাছে পাঠিয়েছি এবং এ সম্বন্ধে যে বিবৃতি দিতে চাইছি সেটা আমি এখানে পড়ে শোনাচ্ছি।

We are seriously considering the taking over of the management of the Calcutta Tramways Co. in the public interest. There is a complete deadlock in such as essential service. The Company has been very unfair to the Government, the workers and the public. There was a Commission which had been asked to submit its report within 6 weeks and this was known to the Company. But if a crisis of this nature was feered why is it that the Government was not taken into confidence? It is strange that the representatives of the Company and Bankers were invited to London for discussion, but the State Government was left in the dark. It is almost on a point of revolver that they are asking us for Bank guarantee and to carry out the other directives of the Board from

London. The workers have been told with barely 48 hours' notice that they would be given no payment whereas all officers and some em-ployees have already been paid their. We cannot permit the tram to stop nor the 9 thousand workers being denied their wages. The State Government cannot take an irresponsible attitued. In view of all this, Government is seriously thinking of taking over the management of the company and it has already sent a message to the Prime Minister for securing assent of the President.We have also contacted the Congress Party in the Legislature to co-operate with upto pass a legislation to this effect within the shortest possible time. I have also called a meeting of the Tram Workers' Union this evening for consultation.

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ ওঁদের ব্যাঙ্কার কে?

**শ্রী জ্যোতি বসু** ঃ ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়া।

**শ্রী ধীরেন্দ্রনাথ মৈত্র** ঃ ওঁরা যে ২০ লক্ষ টাকা চেয়েছেন সেটা কি পে রোল-এ ছিল?

**শ্রী জ্যোতি বসু** ঃ ওঁরা সেটা বলছেন, কিন্তু সমস্ত হিসেব আমি বুঝতে পারছি না। আমি যা বুঝেছি সেটা হল, ১১ লক্ষ টাকা হলে এই মাসের মাইনে মেটানো যাবে এবং আরও ওঁদের ধার আছে ইলেকট্রিক বিল এপ্রিল মাসের পে করতে হবে এবং আরও ২ লক্ষ টাকা ইত্যাদি সব রয়েছে। আমি সমস্ত হিসেব জানি না, কি কারচুপি আছে জানি না, আমার কাছে সব অস্পষ্ট। আমি ওঁদের প্রতিনিধিকে ডেকেছিলাম, অর্থাৎ এখানে যে ৭ জনকে রেখেছে তাঁদের ডেকেছিলাম। তাঁরা আজ সকালে আমাকে বললেন, আমরা আপনাদের সঙ্গে বিশেষ কিছু পরামর্শ করতে পারব না, বিশেষ কোনও আলোচনা করতে পারব না। কারণ আমাদের কোনও ক্ষমতা নেই। আমাদের ৭ জনকে রেখেছে শুধু ডে টু ডে অ্যাডমিনিস্ট্রেশন দেখবার জন্য।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ এঁরা সকলে কি ইন্ডিয়ান?

**শ্রী জ্যোতি বসু ঃ** সকলেই ইন্ডিয়ান। একজন আছেন মিঃ রবিনসন, তিনি ইউরোপিয়ান।

**শ্রী ধীরেন্দ্রনাথ মৈত্র ঃ** যেসব অফিসারকে টাকা দিয়েছেন বলছেন, তাঁদের কত টাকা দিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি বলতে পারব না। এক হাজার লোককে ওঁরা টাকা দিয়েছেন, তাঁরা হচ্ছেন অফিসার এবং কিছু কর্মচারী এ' অফিসের।

**শ্রী ধীরেন্দ্রনাথ মৈত্র ঃ** এ ছাড়াও ১১লক্ষ টাকা লাগবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** লাগবে।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** ম্যানেজার, এজেন্ট চলে গিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, চলে গিয়েছেন। এটা আমার হাউসে চলছে বলে আপনাদের জানানো কর্তব্য, তাই জানিয়ে দিলাম।

**শ্রী মন্মথনাথ ব্যানার্জি ঃ** লাইবিলিটিস সম্পর্কে এই ১১ লক্ষ টাকায় শেষ হয়ে যাচ্ছে না, এটা শুধু আপ টু ৩০শে জুন মাহিনা।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা শুধু মাহিনা। লাইবেলিটিস কোথায় কি আছে জানি না, তারই হিসাব হচ্ছে এ' কমিশনের কাছে। সেটা হবার আগে কমিশনকে আমি অনুরোধ করেছিলাম ৬ সপ্তাহের মধ্যে রিপোর্ট দেবার জন্য ওঁদের কথা অনুযায়ী। কমিশন রাজী হয়েছিলেন। তারপর আবার আমরা অনুরোধ করেছি, এ' ফাইনান্সিয়াল অ্যাসপেক্টটা আরও কম সময়ে দেবার জন্য। জাস্টিস মল্লিক রাজী হয়েছেন সেটা করতে। কিন্তু কোম্পানি যে ব্যবহার করলেন তা, আমার মনে হয়, ইস্ট ইন্ডিয়া কোম্পানিও করেন নি। আমি আশা করছি, আমরা সবাই এক হয়ে এর একটা সমুচিত জবাব দেব এবং ব্যবস্থা গ্রহণ করতে পারব।

[6-25 — 6-35 p.m.]

## REPLY ON THE BUDGET DISCUSSION

মাননীয় চেয়ারম্যান মহাশয়, বাজেট আলোচনার উত্তর হিসাবে আমি কয়েকটা কথা বলতে চাই। আমি এখানে সব সময় উপস্থিত থাকতে পারি নি, আমাকে অন্য

হাউসে থাকতে হয়েছে, তা ছাড়া আরও অন্যান্য কাজে আমি ব্যস্ত ছিলাম। যাই হোক, অন্যান্য মন্ত্রীরা এখানে ছিলেন, তাঁদের কাছে আমি খবর নিয়েছি। তার মূল কথাগুলির জবাব আমি দিতে চাই। বাজেটের ঘাটতিটা এখানে সবচেয়ে বড় সমালোচনার বিষয় হয়েছিল। আমার মনে হয়—বোধ হয় একজন কংগ্রেস সদস্য ছাড়া আর সবাই এটাকে বড় সমালোচনা হিসাবে রেখেছেন। কথাটা খুবই ঠিক। ঘাটতি বাজেট না হলেই ভালো, উদ্বৃত্ত বাজেট হলে খুবই ভালো। কিন্তু আমার বন্ধুরা, যাঁরা ও দিকে বসে আছেন তাঁরা যদি আমাকে বুঝিয়ে দিতেন যে, কোন জায়গায় খরচ কম করলে আমাদের ভালো হত, তা হলে সেটা বুঝতাম। আমরা খরচ কিছু বাড়িয়েছি কৃষি, সেচ, শিক্ষার ব্যাপারে, সরকারি কর্মচারী এবং শিক্ষকদের মাগ্‌গি ভাতা দেবার ব্যাপারে। তা ছাড়া এ হিসাবও আমরা এখন করছি যে, যাঁরা পৌরসভার কর্মচারী তাঁদেরও আবার কিছু দিতে হবে, কারণ তাঁদের কর্তৃপক্ষরা দিতে পারবেন না। তার পর আমরা ভাবছি যাঁরা অল্পবিত্ত মানুষ, অল্প পেনশন পান—তাঁদের কথা কেউ কোনওদিন চিন্তা করেন নি। আমরা হিসাব নিকাশ করছি, ভেবে দেখছি। তাঁদের পেনশন আমরা বাড়াতে পারি কিনা। কাজেই ওঁরা যদি সমালোচনার মধ্যে বলতেন ঘাটতি বাজেটে ওখানে কাটুন, এখানে কাটুন, এগুলি করবেন না। বা কোনও জায়গায় কমিয়ে দিন, তা হলে বুঝতাম তার একটা মূল্য আছে; কিন্তু সেটা কেউ বলেন নি। দু-একজন দোষারোপ করেছেন এবং বলেছেন আমরা কেন কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছি। অর্থাৎ তাঁরা বলতে চাইছেন, আপনাদের যেটুকু আছে তাই নিয়েই করুন। তাঁদের আমি বলব কেন্দ্রের হাতে যে টাকা সেটা কি আমাদের টাকা নয়? এটা কি কেউ বলতে পারেন? সে টাকা তো এখান থেকেই যায়। ইনকাম ট্যাক্স, কর্পোরেশন ট্যাক্স ২-১টা একসাইজ ডিউটি এ রকম ২-৩টে ধরলেই তো প্রায় ৩০০ কোটি টাকা পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্র নিয়ে যায়। তা ছাড়া, আমাদের পাটশিল্প এবং চা শিল্প থেকে যে আমদানি হয় সেটা না হয় ছেড়েই দিলাম। কাজেই আমরা মনে করতে পারি না যে, আমরা বিচ্ছিন্ন বা কেন্দ্রের উপর আমাদের কোনও দাবি নেই। তা নয়, নিশ্চয় আমাদেরও দাবি আছে বলেই আমি মনে করি এবং তাঁদের সে দাবি মেটানো কর্তব্য বলেও আমি মনে করি। এখন ধরুন এই যে মহার্ঘভাতা আমাদের বেশি দিতে হচ্ছে, এতে অপরাধ কার? মূলত অপরাধ হচ্ছে কেন্দ্রীয় সরকারের। কেন জিনিসের দাম বাড়ে, কেন মুদ্রাস্ফীতি হয়—এজন্য তো প্রাদেশিক সরকারগুলি দায়ী নন, এর জন্য প্রথম দায়ী হচ্ছেন কেন্দ্রীয় সরকার এবং সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমি বলেছি যে, আমাদের এই

বাবদ যা খরচ হচ্ছে বা যা দিতে হচ্ছে সেটা আপনাদের বহন করা উচিত। ওঁরা বলছেন আমাদের অসুবিধা আছে। তখন আমি বলেছি, আংশিকভাবে আপনারা বহন করুন, কিন্তু তাতেও ওঁরা রাজি নন। আমাদের উল্টোদিকে যাঁরা বসে আছেন তাঁরা অপোজিশন হতে পারেন, কিন্তু আমি তাঁদের জিজ্ঞাসা করছি—এই দাবিটা তাঁরা করবেন না কেন্দ্রের কাছে যে, এটা দেওয়া দরকার, বহন করা দরকার কারণ এটা ওঁদেরই জন্য হয়েছে। জিনিসের দাম যদি না বাড়ত তা হলে আমি চাইতাম না—কেউ চাইত না। যাই হোক, এই রকমভাবে এই হিসাব আমি দিয়েছি যে, আমাদের ১৮ কোটি টাকা তার উপর ঘাটতি হচ্ছে। এই ঘাটতি দেখে চমকে যাচ্ছেন, কিন্তু যদি আমরা কেন্দ্রের কাছ থেকে এই ১০ কোটি টাকা আদায় করতে পারি, তা হলেও কি আমাদের এই ঘাটতি থেকে যাচ্ছে? এটা কি আমাদের কেন্দ্রের কাছে প্রাপ্য নয়? ফিনান্স কমিশন যে নিয়ম করেছে যে ৭০ ভাগ আমাদের পপুলেশন বেসিসে দেবে এবং বাকিটা যে ৩০ ভাগ নিড বেসিসে দেবে। (শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ উই এগ্রি) সেই নিড বেসিসে হয় ১৭৭ কোটি টাকা—আমরা ১ কোটি টাকা পেলাম কেন? এই হিসাবমতো যেখানে আমাদের ১০ কোটি টাকা প্রাপ্য, তাঁদের ৫-৬ কোটি টাকা দেওয়া উচিত না আমাদের? এই ব্যাপারে আমাদের বিরোধী যাঁরা আছেন তাঁরা কি আমাদের সঙ্গে এক হয়ে কেন্দ্রের কাছে দাবি করার জন্য বলবেন না যে, আমাদের যা প্রাপ্য কেন দেবেন না? আমি বলেছি, তা হলেও ডেফিসিট কত থাকে সেটাও আমরা মেটাতে পারি না। আমি তাঁদের বলেছি এই বিপদের সময়, যখন আমাদের বিশেষ করে বিপদ, কারণ আমাদের রিসোর্স অত্যন্ত কম। আমাদের এমনই অবস্থা যে, আমাদের সংবিধান অনুসারে আমাদের দেশের জিনিস আমাদের হাতে এমন কিছু নেই, যা থেকে আমরা টাকা জোগাড় করতে পারি; কিন্তু কেন্দ্রের হাতে আছে। এইজন্য বলি, কিছুটা আপনারা আমাদের রেহাই দেন। আমাদের যা সুদ দিতে হয়, যা আসল দিতে হয়, যা ধার দিতে হয়—সেটা থেকে কিছুটা রেহাই দিন। আমরা মরটোরিয়াম ফর অল টাইমস টু কাম চাই না। আমি বলেছি একটা স্পেস আউট করুন। এখন দিতে না হয়, কিছু কমিয়ে দিন, কিছু ছেড়ে দিন, পরের বছর দেব, তার পরের বছর দেব—এই রকমভাবে করে আমাদের স্পেস আউট করুন। এটাতে এমন কি অপরাধমূলক কথা আমি বলেছি? যদি ২-৩ কোটি টাকা আসে, তা হলে আমাদের সুবিধা হয়। তার পর আমি বলেছি যে, ট্যাক্স করা খুব কঠিন। এ বিষয়ে আমি সকলের সঙ্গে একমত। ওঁরা বলেছেন যে, কোথায় ট্যাক্স বসাবেন? সত্যি কথা, খুঁজে পাওয়া মুশকিল যে কোথায়

ট্যাক্স বসাব। ট্যাক্সে মানুষ জর্জরিত, যেদিকে তাকাচ্ছি ভয় করছে ট্যাক্স করতে। এটা সত্যি কথা এবং সকলের সঙ্গে এই বিষয়ে আমি একমত। তবে আমি এ বিষয়ে শুধু কেন্দ্রের উপর নির্ভর করতে পারব না। শুধু কেন্দ্রকে বলব, নিজে কিছু করব না। এটা তো ঠিক নয়। এজন্য কিছু ট্যাক্স আমাদের বসাতে হবে। তবে যতটা সম্ভব কম জনসাধারণের উপর এই কর বসাতে হবে, এফোর্ট হতে হবে, দিতে হবে। যদিও আমরা জানি, আমাদের করগুলি এমন অবস্থায় আছে আমাদের এই ধনতান্ত্রিক কাঠামোতে, যেখানে আপনি একটা কিছু করলেন ভাল মনে করেই করলেন এবং আটঘাট বেঁধেই করলেন, কিন্তু ওঁরা একটা পথ বের করে নেন—কি করে জনসাধারণের উপর চালিয়ে দেওয়া যায়। এটা আমার জানা আছে। কিন্তু আমি চিন্তা করছি কোন কোন বিষয়ের উপর করব। অনেকেই এখানে সুপারিশ করেছেন। এদিক-ওদিক থেকেই করেছেন। সেগুলি বিচার করলে দেখবেন যে, নিজেরা কিছু বলেন নি। তাঁরা যদি কিছু বলতেন যাতে অন্তত কিছু টাকা জোগাড় করতে পারি।

আমি সেলস ট্যাক্সের কথা ভেবেছি। ২১ কোটি টাকা সেলস ট্যাক্স পড়ে আছে—আদায় হয় নি। আবার তার মধ্যে ৮ কোটি টু বি রিটেন অফ। তা হলে ১৩ কোটি টাকা পেতে পারি। ২৬ হাজার মামলা আছে—জানি না কতটা আদায় হবে। আমি জোর দিয়েছি আমাদের অফিসারদের ডেকে, কর্মচারিদের সঙ্গে মিটিং করে, তাঁদের প্রতিনিধিদের সঙ্গে দেখা করে সবাইকে আমি বলেছি যে, আপনাদের উপর কতকটা নির্ভর করছে। আপনারা যদি কিছু টাকা আমাদের তুলে দিতে পারেন, তা হলে শুধু আপনাদের এই মহার্ঘভাতা দেওয়া যাবে, অন্যান্য কথা নয়। আপনারা জানেন গ্রামে খরচ করেছি। চাষের জন্য, সেচের জন্য, পানীয় জলের জন্য খরচ করছি। রাস্তাঘাট, হাসপাতাল, শিক্ষা—এ সবের জন্য খরচ করেছি। কোথায় টাকা পাব যদি আপনারা কিছু তুলে না দেন। দু-এক কোটি করেই হয়। ওঁরা আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন—কর্মীরা, অফিসাররা যে আমরা চেষ্টা করছি কিভাবে করতে পারি। আগামী দিনের জন্য প্লাগিং দি লুপহোলস বলা আছে তা প্লাগ করলে আমার নিজের ধারণা যে আরও অনেক টাকা আদায় হতে পারে, সেলস ট্যাক্স-এর যে রেটস আছে এখানে তা থেকে। তারপর মালটিপয়েন্ট ইত্যাদি সেগুলি বিচার করে দেখছি, আমি কি করব। এই একটা বাজেটের মধ্যে সমস্ত কিছু করা যায় না।

[6-35 — 6-45 p.m.]

এইটা হচ্ছে সব চাইতে বড় কথা। কিন্তু তার সঙ্গে আর একটা কথা শুনি—সেভিংসের কথা। আমি সত্যি খুব সেভিংস দেখাতে পারি নি। ওই পুলিস খাতে ৪৮ লক্ষ টাকা হল। কিন্তু আদপে বেড়ে গেল তাদের মাগ্‌গি ভাতা দিতে যেয়ে। তবে এটা ঠিক যদি ৪৮ লক্ষ টাকা না বাঁচাতে পারতাম, তা হলে এই ৪৮ লক্ষ টাকা বেশি খরচ হত—সেটুকু আমরা করতে পেরেছি। কিন্তু আমি একেবারেই সন্তুষ্ট হতে পারি নি। আমার ধারণা ভাল করে বিচার করতে হবে খরচা ঠিক করে হচ্ছে কি না। করে টাকা দিয়ে বেশি কাজ করা যায় কিনা। আমাদের পি ডব্লু ডির যে সব স্পেসিফিকেসন আছে কন্ট্রাকটাররা যেসব কাজ করেন এগুলো বোধ হয় আর একটু বিচার করলে, আলোচনা করলে, কিছু বাঁচানো যায়। এবং কিছু বাঁচানো মানে অনেক বাঁচানো। কারণ, আমাদের কোটি কোটি টাকা খরচ হয় সেখানে তাহলে অনেক বাঁচানো যায়। আমার ধারণা যদি জনসাধারণের সহযোগিতা আমরা নিই সেগুলো আমরা চেষ্টা করছি আগামী দিনে আরও ভালভাবে হবে।

এখানে খাদ্য সম্বন্ধে আলোচনা হয়েছে। আমি বেশি কিছু বলতে চাই না। আমি শুধু এইটুকু স্বীকার করে নেব। আমাদের খাদ্যনীতির ব্যাপারে এবং সেটাকে কার্যকর করার ব্যাপারে খানিকটা দুর্বলতা দেখা দিয়েছিল। এবং এই বিষয়ে কোনও সন্দেহ নেই আমরা এই অভিজ্ঞতা থেকে আরও ভাল করে শিখেছি যে, আগামী দিনে কি কি ব্যবস্থা আমরা অবলম্বন করব। এখানে কথা হয়েছে এবং অন্য জায়গায় কথা হয়েছে শুনেছি, এই যে লেভির মামলা ছিল আমরা নাকি সব এগুলো তুলে নিলাম। তার জন্য আমরা অপরাধী। কিন্তু কথাটা ঠিক তা নয় প্রাক্তন মুখ্যমন্ত্রী এটা অর্ডার দিয়ে গিয়েছিলেন। তার পর অ্যাডভোকেট জেনারেল বললেন যে, অনর্থক এগুলোতে খরচা হবে। যাদের উপর মামলা হয়েছিল সেগুলো ওঁরা অনেকে তুলতে আরম্ভ করেছিলেন। বাকিগুলো আমরা বললাম, ওগুলো যখন হয়েছে তখন এগুলোর কোনও মূল্য নেই। একথা ঠিক নয় যা আমাদের উপর দোষারোপ করা হয়েছে যে, ওটা করার জন্য সব সর্বনাশ হয়ে গেল। তা ঠিক নয়। তবে আমাদের দুর্বলতা ছিল, এটা আমি স্বীকার করে নিচ্ছি। স্বীকার করতে কোনও অপরাধ নেই। সব আমরা নিজেরাই দেখতে পাচ্ছি। আগামী দিনে যদি এথেকে আমরা শিক্ষা গ্রহণ না করি তাহলে আমাদের সর্বনাশ হবে বলে মনে করি।

অনেকে বলেছেন রিলিফের জন্য আপনারা ৫ কোটি টাকা রেখেছেন কিন্তু তার চেয়ে বেশি খরচ করা উচিত। সেটা আমরা বুঝে নিয়েছি। যে চরম সংকট দেখা দিয়েছে, বিশেষ করে ৪টি জেলায় এবং যেগুলো বাড়তি জেলা সেখানকার পকেটের একি অবস্থা! সেইজন্য আমরা ১২ কোটি টাকার উপর খরচ করব বলে ঠিক করেছি। উপায় কিছু নেই এবং সেই খরচ আমরা আরম্ভ করেছি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা কথা বলেছি নিয়ম অনুযায়ী ৫ কোটি টাকার উপর খরচ হলে শতকরা ৭৫ ভাগ তারা দেবেন, এইটা তারা বলেছেন। আমরা সেইভাবে তাঁদের সঙ্গে কথা বলে নিয়েছি। আশা করি, বাড়তি যে খরচ হবে তার অংশ হিসাবে সেই টাকাটা আমরা পাব। তারপর এখানে বলা হয়েছে যে, ল্যান্ড রেভেনিউ ছাড় দেবার ব্যবস্থা করতে হবে। এইরকম কথা চলছে ৩ একর অবধি ছাড় দেওয়া যায় কি না। নরেনবাবু বলেছেন ৫ একর করে দিন। আমরা এটা পরে চিন্তা করছি। কিন্তু সমস্তটাই সবাইকে ছাড় দেবার চিন্তা করছি না। যারা প্রচুর টাকা করছেন বরং যে টাকা তাঁদের আমদানি হয় তার থেকে কিছু টাকা কি করে আমাদের তহবিলে আনতে পারি সেই ব্যবস্থা আমাদের করতে হবে। সেই চিন্তা আমরা করছি। আমরা জানি না, আমরা কিভাবে সেইটা করব। কিন্তু তলার দিকে ৩ একর হোক, ৫ একর হোক তাদের ছাড় দেবার কথা বিবেচনা করে দেখছি। আগামী দিনে বলতে পারব।

তারপর এখানে নির্মল ভট্টাচার্য্য মহাশয় বললেন, এটা 'বুর্জোয়া বাজেট'। তিনি অবশ্য আমার প্রশংসা করেছেন। আমি তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি বাজেট পেশ করেছি বলে উনি মনে করেছিলেন একটা 'পিপলস্ বাজেট' এখানে হবে।

আমি বুর্জোয়া বাজেট করেছি বলে তো নির্মলবাবুর খুশি হওয়া উচিত, উনি তো বুর্জোয়াদেরই প্রতিনিধিত্ব করছেন এতদিন। তবে উনি বলেছেন পিপলস্ বাজেট হলে কি হত না হত। কিন্তু আর কেউ না জানুন নির্মলবাবুর জানা দরকার, অনেকদিন তিনি শিক্ষকতা করছেন, যে এইরকম একটা সংবিধানের মধ্যে এই রকম সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আর যেখানে সমস্ত কিছু কেন্দ্রীয় সরকারের হাতে কেন্দ্রীভূত, আমাদের ফিনান্সের ক্ষমতা—এমন কি আমাদের আইন করবার সমস্ত ক্ষমতা তাদের হাতে কেন্দ্রীভূত, সেখানে একটা প্রদেশে কি করে সত্যিকারের জনগণের একটা বাজেট করা যায় সেটা আমাদের জানা নাই, আমি যতদূর মার্কসিজম্ বুঝি, যতদূর

স্যোসিয়েয়িজম্ বুঝি। যদি নির্মলবাবুর জানা থাকে, তিনি আমাদের বলে দেবেন। উনি দু-একটি উদাহরণ দিয়েছেন। তিনি বলেছেন আমরা আনএমপ্লয়মেন্ট সলভ্ করতে পারি নি, এটা করছেন না কেন? বেকার সমস্যা যতটা আছে তার কিছুটার ব্যবস্থা আমরা করতে পারি, কিন্তু আমরা কি সম্পূর্ণ দূর করতে পারি? এ সমস্যা কি আমরা সম্পূর্ণ মিটিয়ে দিতে পারি? একটা প্রদেশে আনএমপ্লয়মেন্ট থাকবে না—এটা তো অসম্ভব ব্যাপার। কখনও হতে পারে না। আমরা যদি কেন্দ্রে ক্ষমতা পেতাম, তাহলে আমরা বলতে পারতাম যে, ৫ বৎসরের মধ্যে কোনও আনএমপ্লয়মেন্ট থাকবে না। কিন্তু একটা প্রদেশে একথা বলা যায় না, যখন সেলস ট্যাক্স এবং এই রকম আর দু-একটি ছাড়া আমাদের হাতে টাকা তুলবার কোনও ব্যবস্থা নাই। সংবিধানে সে ব্যবস্থা করে রাখা হয়েছে। আমরা তো লোককে ফাঁকি দিতে চাই না। সেজন্য আমাদের সরকার, যুক্তফ্রন্টের সরকার, আমরা পরিস্কার একথা বলেছি, সীমাবদ্ধতার মধ্যে আমরা কাজ করছি, রিফর্মস আমরা করতে পারব, লোকের খানিকটা উন্নতি আমরা করতে পারব কিন্তু আমূল পরিবর্তন আমরা করব—এই যদি কেউ মনে করে থাকেন, তা হলে ভুল করবেন। আমরা করতে পারি না। কারণ কেন্দ্রে যখন কংগ্রেস বসে আছেন এবং প্রতিক্রিয়াশীল নীতি নিয়ে চলেছেন, তখন কি করে করব? আমি একটা উদাহরণ দিতে পারি। আমি যখন দিল্লি গেছিলাম তখন মোরারজী দেশাইকে বলেছিলাম আপনারা সংকট-এর কথা বললেন, সত্যি একটা সংকট দেখা দিয়েছে আমাদের দেশে—অর্থনৈতিক সংকট দেখা দিয়েছে। রিসেশন কিছু হচ্ছে। আমি বলেছি, বাংলাদেশ সবচেয়ে ভুক্তভোগী কিন্তু কই আপনি তো সমাধানের পথ বললেন না? কি চিন্তা করছেন এর থেকে পরিত্রাণ পাবার জন্য। আমি বললাম, যেমন অনেক শ্রমিক আমাদের জিজ্ঞাসা করে আমাদের তো বলা হচ্ছে ছাঁটাই হয়ে যেতে হবে, লে অফ্ আমাদের হবে, কিন্তু আমাদের কারখানায় ম্যানেজিং ডাইরেক্টর আছেন যাঁরা শুধু মাইনে মাসে ১০ হাজার টাকা পাচ্ছেন কি করে? ত্যাগ স্বীকার যদি করতে হয়, তা হলে কি আমাদের শ্রমিকদেরই করতে হবে? শুধু ১০ হাজার টাকা মাইনেই নয়, অন্য অ্যামেনিটিজও আছে। গাড়ি আছে, বাড়ি আছে, বাড়িতে ১২টি চাকর আছে, মালী আছে, বিলাতে গেলে স্ত্রী পুত্রের সমস্ত খরচা কোম্পানিকে দিতে হবে এবং এইভাবে একটা লোকের পেছনে হয়ত ২০ হাজার টাকা মাসে খরচা হচ্ছে আর আমাকে বলা হচ্ছে রিসেশন হচ্ছে, সেজন্য তোমার ছাঁটাই হয়ে যেতে হবে। এ সবের কি পরিবর্তন হবে না? এক দিকে মুনাফার পাহাড় তৈরি করছেন, লক্ষ লক্ষ কোটি কোটি টাকা জমা হচ্ছে,

আর একদিকে কোটি কোটি মানুষ পেট ভরে খেতে পাচ্ছে না। শিক্ষার ব্যবস্থা নেই, বাসস্থান নেই—এর কোনও জবাব নেই। এর কোনও জবাব আমি মন্ত্রী মহাশয়-এর কাছে পাই নি এবং পাবার কোনও আশাও নেই। সেজন্য আমি বলছিলাম, এমন কি বুর্জোয়া দেশে যা হয় একটা সংকটের মুখে, ক্যাপিটালিস্ট দেশে যা হয় সংকটের মুখে—আশা করেছিলাম, কংগ্রেস সরকার অন্তত কিছুটা করবার চেষ্টা করবেন, কিন্তু পুরানো নীতি এখনও চলছে। তাহলে আমরা একটা প্রদেশ কি করতে পারি? আমরা কি কিছু করতে পারি? আমাদের আমূল পরিবর্তন আনা একেবারে সম্ভব নয়। কিন্তু আমরা রিলিফ দিতে পারি, সরকার পরিচালনার পদ্ধতি বদলে দিতে পারি—আর আমরা কি করতে পারি? কম টাকা নিয়ে বেশি কাজ করতে পারি। আমাদের হাতে যেটুকু ক্ষমতা আছে সেটুকু প্রয়োগ করে আমাদের দেশ যেমন পিছিয়ে আছে, খানিকটা এগিয়ে নিয়ে যেতে পারি। সাধারণ মানুষ আমাদের আশীর্বাদ করবে। এটাই বড় জিনিস আমরা মনে করব। আমাদের এই বাজেট ডেফিসিট বাজেট—একথা ঠিক। তার চেয়েও বড় জিনিস যেটা আমাদের কাছে দেখা দিয়েছে, সেটা হল যে টাকা বরাদ্দ করেছি সেই খরচগুলি কিভাবে হবে, ঠিক হবে তো, ঠিকমতো করতে পারব তো—না কি বছরের শেষে আমরা গিয়ে দেখব টাকা জমে আছে, আগে আগেও যা হয়েছে।

[6-45 — 7-00 p.m.]

খরচ হচ্ছে না বা এমনভাবে খরচ হল তাতে যে উদ্দেশ্য ছিল, যে লক্ষ্য ছিল, সেখানে পৌঁছাতে পারছেন না এবং সেটাই হচ্ছে সবচেয়ে বড় কথা।

আর একটা কথা হল, ধরুন মাগ্‌গিভাতা বেড়েছে। এতে আমি সন্তুষ্ট হতে পারি নি এবং আমি বলেছি যে, আমি আরও দিতে পারি নি বলে দুঃখিত। আমি মনে করি, কেন্দ্রীয় সরকার যে হারে দিয়েছেন প্রত্যেকটি প্রাদেশিক সরকারের সেই হারে কর্মচারিদের দেওয়া উচিত। আমাদের কাছ থেকে কেন্দ্রীয় সরকার জানতে চেয়েছিলেন ওই ডিয়ার্নেস অ্যালাউন্স কমিশন যে সুপারিশ করেছেন সে সম্বন্ধে আপনাদের কি মত? আমরা আমাদের মত লিখে পাঠিয়েছি। আমরা বলেছি এ রকমই হওয়া উচিত। আমাদের মুখ্যমন্ত্রী সেখানে গেছেন, সেখানে আলোচনা হচ্ছে এবং আমিও শনিবার যাচ্ছি। আমাদের বক্তব্য আলোচনা এইভাবেই হওয়া উচিত যে একইভাবে হবে। আমরা মনে করছি, কেন্দ্রীয় সরকার ডি এ আরও বাড়াবেন এবং তখন আমাদেরও নিশ্চয়ই পুনর্বিবেচনা করতে হবে। এখন আর পুনর্বিবেচনা

করবার জায়গা নেই। তবে কেন্দ্রীয় সরকারকে যখন একথা বলছি তখন সঙ্গে সঙ্গে বলব নীতিটাও মেনে নেওয়া উচিত। অর্থাৎ আগে যা বলেছি এখনও তা বলছি যে, সমস্তটা না হলেও তার একটা বড় অংশ কেন্দ্রীয় সরকারে বহন করা উচিত। তারপর শিক্ষকদের সব কি আমি দিতে পেরেছি? না। কংগ্রেসিরা যা করেছে, বছর বছর বাড়িয়েছি তার সঙ্গে আমি তুলনা করি না। তবে আমরা এই কয়দিনে যা করেছি তা তাঁরা করতে পারেন নি, চিন্তা করতে পারেন নি এবং সেই দরদও তাঁদের ছিল না। তাঁদের কাছ থেকে প্রতিটি টাকা আদার করতে গিয়ে ওঁদের মাঠে ময়দানে আন্দোলন করতে হয়েছে, ১৪৪ ধারার বাইরে গিয়ে দিনের পর দিন অবস্থান করে, বাইরে আন্দোলন করে এই জিনিস করতে হয়েছে। কিন্তু আমরা সেইভাবে করব না। আমরা ওঁদের প্রতিষ্ঠানের সঙ্গে আলোচনা করেছি এবং ফ্রাংকলি বলেছি, আমরা এখন এই দিতে পারছি, বাকিটা দিতে পারছি না। তাঁরা আমাদের অবস্থা বুঝেছেন। আমরা বলেছি, আগামী দিনে আমরা চাই শিক্ষকদের মাইনের হার বদলে যাবে যেমন আমরা সরকারি কর্মচারিদের জন্য একটা কমিশন বসাচ্ছি। প্রাথমিক শিক্ষকরা কয়েকদিন আগে আমার সঙ্গে আলোচনা করতে এসেছিলেন এবং আমি তাঁদের বলেছি কেন্দ্রে সর্বসম্মতিক্রমে একটা সুপারিশ হয়েছে, কংগ্রেস, অকংগ্রেস সকলে মিলে এটা করেছে যে, আবার পে রিভিসন হোক এবং তাতে কেন্দ্রীয় সরকার ৯০ ভাগ এবং প্রাদেশিক সরকার ১০ ভাগ খরচ বহন করুক যেটা খরচ হবে। এই সুপারিশ সকলে করেছেন এবং আমরা মনে করি এটা হওয়া দরকার। এটা যদি হয়, তা হলে আমরা আমাদের কর্তব্য করব এবং তা না হলে কি হবে পে রিভিসনের ব্যাপারে সেটা আমাদের নিজস্বভাবে চিন্তা করতে হবে একথা আমি তাঁদের বলেছি। মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকরা বলেছেন, আমরা আপনাদের অসুবিধার কথা বুঝতে পারছি। তবে তাঁরা একটা নতুন কথা বলেছেন। বিবৃতি একটা দেওয়া হয়েছে শিক্ষকদের ব্যাপারে যে বিবৃতির মধ্যে কিছু গলদ ছিল। তাঁরা মাধ্যমিক বিদ্যালয় সম্বন্ধে বলেছেন, আপনারা শিক্ষকদের দিয়েছেন কিন্তু কর্মচারী যাঁরা আছেন তাঁদের আর একটু বাড়িয়ে দিন। আমরা পুরো বাজেটে তাঁদের জন্য যা বরাদ্দ করেছি, অর্থাৎ মাধ্যমিক শিক্ষক এবং কর্মচারিদের জন্য আমরা যা রেখেছি তাতে ওঁরা বলছেন আমাদের যেটা দিয়েছেন সেটা কেটে দিন— কতটা কাটা দরকার সেটা আপনারা দেখুন—এবং কেটে নিয়ে যেটা জমা হবে সেটা কর্মচারিদের দিয়ে দিন ভাগ বাটোয়ারা করে। এটা যদি হয়, তা হলে তাঁরা বলছেন আমাদের এই যে আন্দোলন তার একটা বড় কথার মীমাংসা হয়। আমি নিজে

ওঁদের অবস্থা জানি, কারণ আমি ওঁদের সঙ্গে গিয়ে ডাঃ রায়ের সঙ্গে দেখা করেছি, পি সি সেনের সঙ্গে দেখা করেছি, প্রাক্তন শিক্ষামন্ত্রীর সঙ্গে দেখা করেছি। তাঁরা আমাদের বলছেন আপনারা যতটা দিচ্ছেন দিন, যদি বেশি দিতে না পারেন, তা হলে ওই রকমভাবে দিন আমরা ওঁদের সঙ্গে ভাগ বাটোয়ারা করে নিতে পারব।

এটা তাঁদের মহত্বের পরিচয়, এইভাবে তাঁদের নিজেদেরটা কমিয়ে যদি দিতে বলেন। আমরা এটা বিবেচনা করছি, দু-চার দিনের মধ্যে আমরা বলতে পারব। বাজেট সম্বন্ধে আর খুব বেশি নেই, তবে যতীনবাবু অ্যাসেম্বলির স্টাফদের সম্বন্ধে একটা কথা তুলে বলেছেন যে, ওঁদের ফাইল নাকি একজন আমাদের অফিসার চেপে রেখেছেন, সেটা নাকি আমরা কিছু করছি না। যতীনবাবুকে আমি জানাতে চাই, উনি এখানে বক্তৃতা দেবার আগেই সে ফাইল আমার কাছে এসেছিল এবং তাতে যা লেখবার লিখে দিয়েছি এবং বিবেচনা যা করবার করেছি। স্পিকার যে সুপারিশ পাঠিয়েছেন—এটা নিয়ে আমিও বহুদিন নিজে বলেছি যে, স্পিকার এবং চেয়ারম্যানের স্টাফ সম্বন্ধে তাঁরা যা বলেন সেটা সরকারের উচিত নয় দূরে সরিয়ে রাখা। ঠিক সরকারি কর্মচারী হিসাবে তাঁরা যা নিজেরা করবেন—এঁদের কথা বাদ দিয়ে নয়, এঁদের সঙ্গে পরামর্শ করে যেটুকু করার আমরা করব। আমরা দেখছি যত শীঘ্র সম্ভব ওঁদের এটা জানাতে চেষ্টা করব। ওঁদের দাবি দাওয়া, ওভার টাইম এর যা জানিয়েছেন সেটা নিশ্চয় সরকার বিবেচনা করবেন।

তারপর এখানে আইন-শৃঙ্খলা ঘেরাও ইত্যাদি ব্যাপার নিয়ে অনেক কথা বলা হয়েছে। এই বাজেট আলোচনার সময় আমি আর তার মধ্যে যেতে চাইছি না। শুধু এইটুকু বলব যে, এটা এত বড় করে দেখানো হচ্ছে যেন আইনশৃঙ্খলা একেবারে সব ভেঙে পড়েছে। আপনারা তো রোজই আসছেন অ্যাসেম্বলিতে, কাউন্সিলে, সিনেমায় যাচ্ছেন, বাড়িতে বিয়ে হচ্ছে, কত রকম এখানে হচ্ছে, তা ছাড়া কলকারখানা খোলা আছে, উৎপাদন হচ্ছে, সমস্ত কিছুই চলেছে, কাজেই এত ভয় পাবার তো কিছু নেই। আমার এসব দেখে মনে হচ্ছে এটা একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে অতিরঞ্জিত করে দেখানো হচ্ছে। তা ছাড়া নকশালবাড়ি তো আছেই। আমি আর এ বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না, কারণ আমি জানি এগুলি ওঁরা বলবেনই। আমরা জানি একটা ষড়যন্ত্র আছে। যতীনবাবু অফিসারদের কথা বলেছেন—সেকথায় পরে আসছি—কিন্তু আমরা জানি একটা ষড়যন্ত্র আছে, কি করে এই সরকারকে তাড়াতাড়ি তাড়ানো যায়। আর কংগ্রেসের কথা হচ্ছে, ওঁদের রাজত্ব করবার ক্ষমতাও

নেই, সাইজও নেই। কিন্তু ওঁরা ভাবছেন—এ' যে কেনাবেচা চলছে এম এল এ ইত্যাদি, এ' করে যদি এখানে প্রেসিডেন্ট রুল করা যায়। অর্থাৎ পরোক্ষভাবে কংগ্রেসের শাসন—যা ওঁরা কেরালাতে করেছিলেন। কিন্তু আমার কথা হল, এতে কি ভালো হবে? রাজত্ব কি চলবে? আমি কংগ্রেসের বন্ধুদের জিজ্ঞাসা করি, এত সমর্থন আপনারা কি কোনওদিন দেখেছেন নিজেদের পক্ষে বা কারুর পক্ষে যা আজকে আমরা পাচ্ছি? তা হলে কেন এসব দুষ্টু বুদ্ধি মাথায় আসছে? এসব ছেড়ে দিন, রাজত্ব আমাদের করতে দিন, যেটুকু আমরা করতে পারি। আর জনগণের সমর্থন যখন এত দেখছেন তখন আমার মনে হয় আপনাদের একটু চুপচাপ থাকাই ভালো। তারপর তো কত নির্বাচন হয়েছে—পৌরসভা ইত্যাদির, আপনারা তো দেখেছেন জনসাধারণ আপনাদের দিকে যাচ্ছে না। আর তা ছাড়া আর একটা কথা আপনাদের বলি, আজকে লোকে বলছে আরও ভালো ব্যবস্থা আপনাদের করা উচিত ছিল আরও করা উচিত, এইভাবে কঠোর ব্যবস্থা অমুকের বিরুদ্ধে নেওয়া উচিত, যারা কালোবাজারি করছে ইত্যাদি; কিন্তু তবুও বলে বলছেন যে কোনওক্রমে আমরা আধপেটা খেয়ে থাকব কিন্তু কংগ্রেসকে আর ফিরে আসতে দেবো না—এই কথা লোকে বলছে। তারপর যতীনবাবু আরও যে সমস্ত কথা বলেছেন সেগুলির জবাব না দিয়ে পারছি না।

যতীনবাবু এখানে দু-একটি নির্দিষ্ট কথা বলেছেন সেটার জবাব না দিয়ে পারছি না। উনি আমাদের দু-এক জন অফিসারের কথা বলেছেন। যতীনবাবু অবশ্য আমার থেকে বেশি খবর রাখেন। যখন আমরা অপোজিশনে ছিলাম তখনও রাখতেন আবার এখন সরকার পক্ষে আছি এখনও রাখেন। কাজেই এই যে নির্দিষ্ট খবর যা উনি আর একবার এখানে দিয়েছিলেন—আমি তার কিছু খোঁজ নিয়েছিলাম, কিন্তু আমি কিছু প্রমাণ করতে পারি নি। আমি ওনাকে সন্তুষ্ট করবার জন্য এবং সভার অবগতির জন্য জানাতে পারি যে, উনি যা যা বলেছিলেন সমস্ত স্পিচ নিয়ে আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে, এগুলি কিছু ঠিক আছে কি না? অবশ্য একথা সত্যি যে, আমি এ'র কোনও জজ বা ইত্যাদি দিয়ে প্রমাণ করাতে যাই নি, তবে একজন সদস্য বলছেন, আমি ঠিক এরকম প্রমাণ পাই নি—এইটুকু বলতে পারি। আজও উনি যে কথাগুলি ২-১ জন অফিসার সম্পর্কে বলেছেন—তবে এইটুকু ওঁকে বলব যে এটা উনি কেন মনে করছেন? উনি বলেছেন কি ধরনের ষড়যন্ত্র—ধরুন চিফ সেক্রেটারি তিনি এল আর-কে ডেকে বলে দিলেন, তিনি কি মত দিলেন—এখন আমি কি ওঁদের মতে চলব? এটাই কি যতীনবাবু মনে করেন?

সেটা আমি কখনও চলব না। আমি জানি না করেছেন কিনা তবে যদি করেও থাকেন, তা হলেও এটা তিনি মনে করতেন পারেন যে, আমি ফাইল পড়ি—চোখ বুজে সই করি না। আমরা বুদ্ধি বিবেচনা করে কাজ করি। কাজেই ভয় পাবার কিছু নেই যে এই রকম কারুর ইচ্ছায় আমরা পরিচালিত হতে পারি। তবে এটা উনি ঠিক বলেছেন যে, একজন পুলিস অফিসার বাঁকুড়ায় শ্রী সিং তাঁর পোস্টিং সম্বন্ধে যে অনেক আগে হওয়া উচিত ছিল দীর্ঘসূত্রতা হয়েছে, এটা করা যেত বলে আমি মনে করি এবং এর বেশি আমি কিছু বলতে পারব না। তারপর উনি আমার এবং আমার পার্টির সম্বন্ধে বিশেষ করে বলেছেন যে, সব আই বি রিপোর্ট বিভিন্ন রকম যাচ্ছে। কেন্দ্রের আই বি হয়ত রিপোর্ট দিতে পারে, তা আমার জানা নেই। আমার আই. বি. রা আমাকে গোপন করে কিছু দিচ্ছে কিনা, তা আমি ঘরে বসে তাঁরা কে কি করছে বলতে পারব না। আমাদের বিরুদ্ধে এই রকম রিপোর্ট আমাদের আই বি দিচ্ছে বলে আমার জানা নেই। আমি দেখতে পারি, তবে আমি যেসব রিপোর্ট পড়েছি একথা আমি বলতে পারি না।

আর একটা নির্দিষ্ট ব্যাপারের কথা উনি বলেছেন যে, শ্রী চ্যবন এসে নাকি কোনও এক জালান—তিনি কয়লাখনির মালিক—তাঁর বাড়িতে ছিলেন। আমার জানা নেই, এই জালান সেই জালান কিনা। ওখানে শ্রী চ্যবন থেকেছিলেন কি না, এত কথা আমার জানা নেই। তবে এই রকম যদি থেকে থাকেন সেটা অন্যায় এবং এই রকম কোনও লোকের বাড়িতে কোনও মিনিস্টারের থাকা উচিত নয়। এ যে একটা দুর্ঘটনা বা দুঃখজনিত ঘটান আসানসোলের খনি অঞ্চলে হয়েছে যেখানে বি পি ঝা'র মৃত্যু হয়েছে সেই ব্যাপারে উনি বলেছেন যে যাঁরা আগে ইজাহার দিয়েছিলেন, রিপোর্ট দিয়েছিলেন পুলিসের কাছে তাঁদেরই অ্যারেস্ট করা হয়েছে আর যাঁদের আক্রমণ করা হয়েছিল তাদের অ্যারেস্ট করা হয় নি—এসব কথা উনি বলেছেন। আমি কাল এটার খোঁজ নিয়েছি, এটা ঠিক কি না, কারণ দু পক্ষই পুলিসের কাছে তাঁদের যা বক্তব্য তাঁরা বলেছে এবং আমি কালকে খোঁজ পেয়েছি। সর্বপ্রথম যাঁরা আক্রমণ করেছে বলে যে রিপোর্টে ছিল তাঁদের প্রথমে অ্যারেস্ট করা হয় নি, যাঁদের বলা হয়েছে ম্যানেজারের পক্ষে তাঁদের অ্যারেস্ট করা হয় নি, যার আক্রমন হয়েছিল বলে বলা হয়েছে রিপোর্টে তাদেরই অ্যারেস্ট করা হয়েছিল। তবে এখন শুনছি যে এ পক্ষেরও কিছু কিছু অ্যারেস্ট হয়েছে। কত তার সংখ্যা আছে আমি এর বেশি কিছু বলতে পারবো না, কারণ এ সব জুডিস আছে, কাজেই না বলাই ভাল। তবে আমি দেখছি কি করা যায়। এই হল মোটামুটি উনি

যা জিজ্ঞাসা করেছিলেন তার জবাব। আর সর্বশেষে এই কথাই বলতে চাই যে, এখান থেকে অর্থাৎ আমাদের পক্ষ থেকে নির্মাল্য বাগচী মহাশয় খুব ভাল একটা বক্তৃতা দিয়েছেন এবং তিনি অনেক সাহায্য আমাকে করে দিয়েছেন এই সব ডেফিসিট বাজেট ইত্যাদি সম্বন্ধে। আর কতকগুলি সুপারিশও তিনি করেছেন, যেগুলি সমস্তটাই আমাদের ভেবে দেখবার কথা এবং আমরা ভেবে দেখব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Chairman :** Discussion on the Budget is over. The House stands adjourned till 3.00 p.m. tomorrow.

**Adjourment**

The Council was accordingly adjourned at 7 p.m. till 3 p.m. on friday, the 7th July, 1967, in the Legislative Buildings, Calcutta.

## COUNCIL DEBATES

### Friday, the 7th July 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Friday, the 7th July 1967, at 3 p.m. being the seventh day of the Fortieth Session, under the Constitution of India.

Mr. Chairman (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Service Conditions of Teachers Serving in Senior Basic Schools

***59. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the service conditions of teachers serving in Senior Basic Schools regarding :—

(i) scales of pay,

(ii) rates of Dearness Allowance,

(iii) benefit of Provident Fund, free-tution of children,

(iv) old age benefits ;

(b) (i) if craft teachers in Senior Basic Schools are appointed on part-time basis ; (ii) if so, the reasons thereof ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) (i) Headmaster—Rs. 220 —10—320—15—470, M.A. or M.Sc. or B.A. (Hons.) or B.Sc.

(Hons) with P.G.B.T. or B.T. Trained Graduates with Second Class M.A. or M.Sc. degree will start at the 3rd stage, i.e., Rs. 240, Asst. Teachers—Rs. 167—7—237—8—317, Graduate with P.G.B.T. diploma. Craft Instructors—Rs. 60 (fixed). (Part-time)

(ii) Dearness Allowance at the rate of Rs. 58 per month.

(iii) (a) Provident Fund—Employer's contribution at $6\frac{1}{4}$ of pay and teacher's contribution at $6\frac{1}{4}$ of pay. (b) Free tution of children—Allowed up to the Secondary stage.

(iv) Government have decided to introduce a scheme of Provident Fund-cum-Pension the benefit of which will be allowed also to teachers of Senior Basic Schools. The service condition of whole-time teachers of Senior Basic Schools are similar to those of teachers of aided Secondary Schools.

(b) (i) Yes.

(ii) Craft Instructors are appointed on part-time basis as the workload of the Instructor of each subject does not justify the employment of a whole-time Instructor.

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এখানে হেড মাস্টারদের যে পে-স্কেলের কথা উনি বললেন সিনিয়ার বেসিক স্কুলের, সেটা হচ্ছে হাই স্কুলের এক্সজিসটিং টিচারসদের এ কোয়ালিফিকেশনে যে পে-স্কেল তাই। কিন্তু হেড-মাস্টারদের হাই স্কুল যে পে-স্কেল দেওয়া হয়, সেটা সিনিয়ার বেসিক স্কুলের হেড মাস্টারদের সেই পে-স্কেল দেওয়া হচ্ছে না কেন—এটা মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা সম্পর্কে বলতে গেলে অনুসন্ধান করে বলতে হবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ৬০ টাকা বেতন পান যাঁরা পার্ট—টাইম শিক্ষক। আমার প্রশ্ন হচ্ছে, তাঁদের ক' ঘণ্টা করে কাজ করতে হয়ে মন্ত্রী মহাশয়ের জানা আছে কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আপাতত যা দেখা যাচ্ছে তাতে এঁদের কাজের পরিমান টুয়েলভ পিরিয়ডস পার উইক।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** ১২ ঘণ্টা কাজ করতে হয় ৬০ টাকা বেতনে। এটা কি ঠিক দেওয়া হচ্ছে বলে মন্ত্রী মহাশয় মনে করেন? এর থেকে বেশি দেওয়া উচিত নয় কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** নিয়ম আছে, তাই বললাম। এই সম্পর্কে সম্প্রতি আমরা বিবেচনা করছি। একটা উপলক্ষ্য উপস্থিত হয়েছে এবং তারজন্য আমরা দেখছি এবং এই সম্বন্ধে অনুসন্ধান করতে বলেছি। যখন এটা স্থির হয়, তখন সম্ভবত দুটো বিষয় ধরে নেওয়া হয়েছিল যেগুলো ঘটনার দ্বারা ঠিক নয় বলে প্রমাণিত হচ্ছে। তার মধ্যে একটা হচ্ছে, যিনি পার্ট-টাইম ব্রাফট ইন্সপেক্টর থাকবেন তাঁর অন্য কোনও সময় জীবিকা উপার্জনের সুযোগ থাকবে। সম্ভবত ঘটনা এটা ঠিক বলে প্রমাণ করছে না।

দ্বিতীয় কথা যেটা ধরে নেওয়া হয়েছিল স্কুলে একজন একটি ক্রাফট শেখাবেন আমরা দুই একটা ঘটনা জানি যেখানে দেখা গেছে কোনও একজন বিশেয শিক্ষক বা শিক্ষিকা তিনি একাধিক ক্রাফট শেখাচ্ছেন, সেখানে বিশেষ করে অনুমতি দেওয়া হয়েছে যাতে করে দুটি ক্রাফট-এর জন্য ৬০ প্লাস ৬০ এই ১২০ টাকা পান। এই রকম বন্দোবস্ত করতে হয়েছে কিন্তু এটা খুব সীমাবদ্ধ। এ সম্বন্ধে আরও বিবেচনা করছি এই সম্বন্ধে কোনও সংগত ব্যবস্থা করা যায় কিনা।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ফ্রি টিউশন অব চিলড্রেন এর কথা বলেছেন এ সম্বন্ধে জিজ্ঞাস্য হচ্ছে ৮টি ছেলে থাকলে কি ৮টি ছেলেই পাবে?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** ৮টি ছেলেই পাবে এখনও পর্য্যন্ত সেই ব্যবস্থা।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ক্রাফট টিচার্সদের লোড এত কম হয়েছে কেন এই সম্পর্কে তদন্ত করে দেখবেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি বলেছেন এই সম্পর্কে আলোচনা করছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ক্রাফট সেন্টারে এডুকেশন হবে, তা ছাড়া এডুকেশন কমিশন রেকমন্ডেড করছেন জেনারেল এডুকেশনাল ইন্সটিটিউশনে ওয়ার্ক এক্সপেরিয়েন্স

অনেক বেশি বাড়িয়ে দিতে হবে, সেই হিসাবে যাতে ক্রাফটকে গুরুত্ব দেওয়া হয়, সেটা সম্বন্ধে বিবেচনা করছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** গতকাল আমি বলেছি সিনিয়র এবং জুনিয়র বেসিক স্কুল সম্বন্ধে পুনরায় পর্যালোচনা করার কারণ উপস্থিত হয়েছে। এ সম্পর্কে সর্ব ভারতীয় ভিত্তিতেও কথাবার্তা হচ্ছে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** অন্তত ৬০ টাকা বেতন যেটা এটা পরিবর্তন করুন, এটা একটা অমানুষিক বেতন আজকের দিনে, এটা পরিবর্তন করার কথা ভাবছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এখনই আমি ফুল টাইম এ্যাপয়েন্ট দেবার কথা ঘোষণা করতে পারছি না। এটা পর্যালোচনা করা হচ্ছে। অবস্থাটা দাঁড়িয়েছে যদি কারিকুলাম পরিবর্তিত হয় এবং ক্রাফট টিচার্সদের কাজ বেশি পরিমাণে দেওয়া হয় তাহলে অবশ্য একথাগুলি এসে পড়ে কিন্তু যিনি ১২ পিরিয়ড কাজ করছেন সকালে আসছেন না, অনেক ক্ষেত্রে দেখতে পাচ্ছি কেবলমাত্র অপরাহ্নে আসছেন বা আসবার কথা তাঁকে যদি ফুল টাইম বলি তাহলে অন্য দিক দিয়ে অসংগতি সৃষ্টি হবে, সেই কারণে এখনই এটা ঘোষণা করতে পারছি না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী দয়া করে বলবেন কি এই যে ক্রাফট টিচাররা এঁরা এই ৬০ টাকা মাইনে ছাড়া ডি এ ইত্যাদি পান কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** সম্ভবত না, খবর নিয়ে বলতে পারি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** এঁরা কি স্টাফ কোয়ার্টার্র পেয়ে থাকেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** বলতে পারছি না।

## ALLOTMENT OF FLATS UNDER THE C. I. T. INDUSTRIAL HOUSING SCHEME NO. 4

***60. Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Local Self-Government Department be pleased to state—

(a) whether the workers are thrown out of their flats by the employers in case of their termination of services ;

(b) whether the workers are thrown out of their flats by the employers in case of their termination of services ;

(c) if so, whether the C.I.T. Chairman has received any representation from the workers living in such flats to make them direct tenants to protect them from undue influence of the employers ; and

(d) whether the Government proposes to introduce direct tenancy to the workers as is prevalent in other C. I. T. flats for the low-income group persons?

**Shri Somnath Lahiri :**

(a) The allotment has been made in the name of the employers.

(b) Government have no information.

(c) A representation asking for direct tenancy has been received by the Trust from the workers living in the flats.

(d) The matter, which primarily concerns the Calcutta Improvement Trust Authorities, is reported to be under their consideration.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি এই রকম ইন্‌ডাস্ট্রিয়াল স্কিম অন্যান্য জায়গায় যেখানে আছে—বেলেঘাটায় ক্রিসটোফার রোড ইত্যাদিতে, সেই সব জায়গায় ডাইরেক্ট টেনান্সি আছে অর্থাৎ ওয়ার্কারদের নামে এগুলি অ্যালট করা হয়ে থাকে এগুলি আপনি জানেন কিনা?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** আমি ঠিক জানিনা, যে রিপোর্ট পেয়েছি সেটা আপনাকে পড়ে দিতে পারি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** লেবার কমিশনার—এর সঙ্গে কথা বলে এই যে এগ্রিমেন্ট হয়েছে তাতে মালিকের সুবিধা হবে কারণ মালিকরা নিজেরা টেনান্ট হচ্ছে, তাদের

কাছ থেকে ভাড়া রিয়ালাইজ করা হচ্ছে এবং তারা এটা ওয়ার্কারদের দিচ্ছে। এতে ওয়ার্কাররা অভিযোগ করেছে, রিপ্রেজেনটেশন দিয়েছে যে এতে তাদের মালিকদের হাতে থাকতে হয়। মন্ত্রী মহাশয়কে সেইজন্য বলছি যখন দুটি জায়গায় রয়েছে অর্থাৎ ওয়ার্কররা ডাইরেক্টলি টেনান্সি পাচ্ছে তখন এখানে বৈষম্যমূলক আচরণ না করে তাড়াতাড়ি সেই রকম ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** ব্যবস্থা অবলম্বনের দায়িত্ব এবং ক্ষমতা গভর্নমেন্টের নয়, ট্রাস্ট যা স্থির করবেন মোটের উপর তাই হয়। ট্রাস্ট স্কিম ওয়ান অ্যান্ড টু সম্বন্ধে এরকম স্থির করেছেন। ট্রাস্ট-এর কাছে ওয়ার্কারদের রিপ্রেজেনটেশন এসেছে এবং সেটা ট্রাস্টের বিবেচনাধীন আছে সেকথা আমি জবাবে বলেছি। কাজেই আমি আশাকরি ট্রাস্ট প্রশ্নটি পুনর্বিবেচনা করবেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই যে রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছে সেটার তারিখ হচ্ছে ১৯. ৮. ৬৭। এতদিন হয়ে গেল এবং যুক্তফ্রন্ট সরকার হবার পর আমরা অন্তত আশা করেছিলাম শ্রমিকদের যাতে সুবিধা হয়, তারা যাতে মালিকদের হাতের মধ্যে না থাকে এই ফ্ল্যাট অ্যালটমেন্টের ব্যাপারে সেটা হবে। আপনি বলেছেন ট্রাস্ট জবাব দিয়েছে যে ভাড়া রিয়ালাইজেশন নিয়ে অসুবিধা হয়। সি. আই. টি. -র অন্যান্য যে ফ্ল্যাট আছে সেখানে ডাইরেক্টলি লোয়ার ইনকাম গ্রুপকে দিচ্ছে এবং ভাড়াও রিয়ালাইজেশন হচ্ছে। কাজেই আমার বক্তব্য হচ্ছে সি. আই. টি. যদি সেখান থেকে ভাড়া আদায় করতে পারে তাহলে এখানে ডাইরেক্টলি ওয়ার্কারদের দিলে পর কি অসুবিধা হচ্ছে এবং তাড়াতাড়ি ব্যবস্থা অবলম্বন করা হবে কিনা?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** এই প্রশ্নের জবাব দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। ট্রাস্টের চেয়ারম্যানকে আজকে টেলিফোন করেছিলাম যে কনসিডারেশন কি পর্যায়ে আছে। চেয়ারম্যন আমাকে জানিয়েছেন ট্রাস্টের গত মিটিং— এ আলোচনা হয়েছে এবং এখনও সিদ্ধান্তে পৌঁছাতে পারেননি। তাঁরা কি কি ভিত্তিতে বিবেচনা করতে চান বা করবেন সেটা তাঁদের মিটিং-এর মিনিটস্ না পেলে বলা সম্ভব নয়। উনি যেকথা বলছেন তাতে এটুকু বলতে পারি রিপ্রেজেনটেশন যখন গেছে এবং প্রশ্নকর্তা মহাশয় যেকথা বলেছেন যুক্তি হিসেবে সেটা তাঁরা নিশ্চয়ই উপস্থিত করবেন এবং যথাযোগ্য বিবেচনা পাবে ট্রাস্টের কাছ থেকে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনি সুবিবেচনার কথা যা বললেন, সুবিচারের কথা যা বললেন সেটা যদি না পায় তাহলে সরকারের দায়িত্ব আছে কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** "যদি" দিয়ে প্রশ্ন হয় না। কি হবে সেটা কোনও প্রশ্ন নয়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এটা হয়ত সি. আই. টি—র দায়িত্ব, কিন্তু গভর্নমেন্টের কি দায়িত্ব আছে সেই প্রশ্ন করছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সরকার কি সম্পূর্ণ ভাবে এ সম্পর্কে বিবেচনা করার ভার সি. আই. টির উপরই ছেড়ে দিচ্ছেন?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** সরকারের সঙ্গে সি. আই. টির সম্পর্কের যা আইনগত বিধান আছে সরকারের তার বাইরে যাবার ক্ষমতা নেই। আমি অবশ্য ঠিক এখনই অফ-হ্যান্ড বলতে পারব না। যে এ বিষয়ে সরকার কতখানি ইন্টারফেয়ার করতে পারেন তবে আমার যতদূর ধারনা, প্রত্যক্ষভাবে ইন্টারফেয়ার করার ক্ষমতা বোধ হয় সরকারের নেই। তবে স্বভাবতই কোনও সিদ্ধান্ত বোর্ড নিলে সেই সিদ্ধান্ত কি করে হল সে সম্পর্কে সরকার প্রশ্ন করতে পারেন ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কাছে এবং সে প্রশ্ন সম্পর্কে সরকারের যদি কোনও বক্তব্য থাকে স্বভাবতই তা জানাতে পারেন। কিন্তু ইম্প্রুভমেন্ট ট্রাস্টকে—আমার যতদূর জানা আছে ভুলও হতে পারে, এসম্পর্কে কোনও বাধ্যবাধকতা নেই যে সরকারের বক্তব্য মানতেই হবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এ সম্পর্কে স্থির সিদ্ধান্ত হবার পূর্বে বর্তমান শ্রম দপ্তরের মতামত কি গ্রহণ করা হবে?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** আমি তো এ সম্পর্কে বললাম যে এ সম্পর্কে আমাকে জিজ্ঞাসা করে লাভ নেই, কারণ মতামত তো আমরা দিচ্ছি না। সরকারের কাছে বিষয়টা বিবেচনাধীন নেই, এটা আছে ইম্প্রুভমেন্ট ট্রাস্টের বোর্ড অব ট্রাস-ট্রিজের কাছে যে বোর্ড অব ট্রাসট্রিসের ক্ষমতা ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট অ্যাক্ট অনুসারে তাঁদের উপর দেওয়া আছে। তাঁদের রিপোর্টি অনুসারে তাঁরা বলছেন এ বিষয়ে তাঁরা লেবার দপ্তরের সংগে মিলে বসে একটা বৈঠক করে এই সিদ্ধান্তে উপনীত হয়েছিলেন। এখন আবার পুনর্বিবেচনা করার সময় তাঁরা লেবার ডিপার্টমেন্টের সংগে কনসাল্ট করেছেন কিনা সেটা আমার রিপোর্টের মধ্যে নেই, কাজেই আমি বলতে পারছি না, নোটিস দিলে এটা জানাতে পারবো।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এই আশ্বাস এখানে দেবেনে যে লেবার দপ্তরের যিনি কমিশনার তাঁকে নির্দেশ দেওয়া হবে যাতে তাঁদের মতামত নেবার সময় তাঁরা যাতে এরকম ব্যবস্থা না চালু থাকে সে সম্পর্কে সেই মতামত সেখানে দেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** মতামত নেবে কিনা সেটা ঠিক নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** উনি জবাবে যেটা পড়েছেন তার মধ্যে আছে, যখন তাঁরা সিদ্ধান্ত নিয়েছিলেন সে সময় লেবার কমিশনারের সংগে পরামর্শ করে তাঁর সুপারিশ অনুযায়ী করেছেন। স্যার, সেই সময় আপনি জানেন, মালিক পক্ষের হয়ে সুপারিশ করা হত। এখন আমরা আশা করতে পারি যে মালিকদের সুবিধা হয়, শ্রমিকদের অসুবিধা হয় এরকম সুপারিশ নিশ্চয় লেবার দপ্তর থেকে যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয় এই আশ্বাস এখানে দেবেন কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** মাননীয় সভাপাল মহাশয় শ্রম দপ্তরের নীতি হল সাবসিডাইসড ইনডাস্ট্রিয়াল হাউসিং স্কিম যা আছে সেগুলি শ্রমিকদেরই দেওয়া। এই সরকারের অধীনে যে সাবসিডাইসড ইনডাস্ট্রিয়াল হাউসিং স্কিম আছে তাকে একটি এস্টেটে ঠিক এই ভাবে মালিকদের সংগে বন্দোবস্ত করা হয়েছিল। বর্তমান সরকার সেটাকে ক্যানসেল করে দেবার চেষ্টা করছেন এবং সরাসরি শ্রমিকদের দেবার ব্যবস্থা করছেন। ইম্প্রুভমেন্ট ট্রাস্টের ক্ষেত্রেও শ্রম দপ্তরের যদি মতামত চাওয়া হয় তাহলে এই মতামতই দেওয়া হবে, যেন বাড়ির ব্যাপারে সরাসরি শ্রমিকদের সংগে ব্যবস্থা করা হয়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট যা আগে দেখেছি সেটা সম্পূর্ণ ধনী এবং মালিকদের পক্ষে। এঁদের দিয়ে শ্রমিকদের কোনও কল্যাণ হবে তা আমরা আশা করি না। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, সি. আই. টি'র কনসটিটিউশন পরিবর্তন সম্পর্কে কিছু ভাবছেন কি?

**শ্রী সোমনাথ লাহিড়ী ঃ** এ প্রশ্ন থেকে এই অতিরিক্ত প্রশ্ন আসে না। তবুও মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, সরকার এ বিষয়ে চিন্তা করছেন।

It has been reported by the C. I. T. that flats constructed under its subsidised industrial housing schemes Nos.1 and 2 were allotted directly to the industrial workers but subsequently difficulties having arisen in the matter of realisation of rents and also due to the misuse of flats by persons other than industrial workers and delay in evicting such persons by legal suits, it was decided at the meeting held by the Chairman of the Trust with the Labour Com-

missioner of the State Govt. and representatives of some reputed industrial concerns that the allotment of flats would not be made direct to the individual workers but through registered industrial factories of Calcutta, the owners of which should apply direct to the Labour Commissioner and execute agreement in respect of flats allotted to them. This system has since been followed and it was reported that it worked smoothly.

## TENAMENT HOUSES

***61. Shri Nirmal Chandra Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) the number of tenament houses completed since the beginning of the present year ;

(b) the number of flats therein ;

(c) the number of flats allotted to tenants; and

(d) the number lying vacant ?

**Shri Hemanta Kumar Basu :** (a) 33 Blocks.

(b) 296

(c) 194

(d) 102.

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ২৯৬ ভিতরে ১০২টো খালি পড়ে আছে, এই খালি পড়ে থাকবার কারণ কি?

**শ্রী হেমন্তকুমার বসু ঃ** খালি পড়ে থাকবার কারণ হচ্ছে কতকগুলি ফ্ল্যাট নতুন তৈরি হয়েছে। সেগুলি সম্প্রতি আমাদের হাতে এসেছে। মানিকতলা এবং ট্যাংরাতে যা আমার কাছে খবর এসেছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কতদিন আগে সেটা এসেছে?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** এটা মাস দু'য়েক হবে। তারপর একটা স্ক্রিনিং কমিটির মিটিং হয়েছে সেই স্ক্রিনিং কমিটি, তারা আলোচনা করেছেন কিন্তু ফ্ল্যাট তত বেশি অ্যালট করতে পারেন নি। এর পরের মিটিং-এ ঠিক করবেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কি বলবেন যে এই পড়ে থাকার দরুন সরকারের ক্ষতি হচ্ছে এবং যারা বাড়িতে থাকতে চায় তাদের অসুবিধা হচ্ছে, বাড়ির অভাবের কারন কোলকাতায় বাড়ির অভাব খুব বেশি, এটা কি মন্ত্রী মহাশয় স্বীকার করবেন?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** এটা অ্যালটমেন্ট কমিটি ডেমোক্র্যাটিক অর্গানিজেশন তারা এই গুলি করবে। এই কমিটি সময় লাগবে করতে ১ মাস আগে meet করেছে। এগুলি আবার যখন meet করবে তখন হবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে অ্যালটমেন্ট কমিটি এই সরকারের নিযুক্ত কমিটি। সরকার একটু ঘনঘন যাতে সভা হয়, যাতে জনসাধারনের সুবিধা হয় এবং সরকারের ক্ষতি না হয় তারা ভাড়া পেতে পারেন। এই ব্যাবস্থা করা কি সরকারের পক্ষে অসম্ভব। এটা বলবেন কি ?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** আমি সে বিষয়ে বিবেচনা করব বা ভাবব। তবে এতে বিভিন্ন দলের প্রতিনিধিরা আছেন, তারা যদি তাড়াতাড়ি মিটিং করতে রাজী হন আমি নিশ্চয়ই করব। আমি অনেককে জিজ্ঞাসা করেছি তারা বল্লেন যে অমুক অমুক দিন মিটিং করুন সেজন্য দেরি হয়ে যাবে। তবে আমি শীঘ্রই একটা মিটিং ডাকব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে বাড়ি তৈরি হয় এগুলি কন্ট্রাক্ট হয় না ডিপার্টমেন্টালি হয় এটা বলবেন কি ?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** এগুলি কন্ট্রাক্ট বেসিস এ হয়।

## Senior Basic Training Colleges

***62. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(i) the number of Senior Basic Training Colleges in West Bengal, with thei- names and addresses ;

(ii) the annual in take ;

(iii) duration of training course ;

(iv) amount of training allowance paid to trainees ; and

(v) scope of appointment of the trained personnel in primary schools and Junior High / High Schools?

*62. **Shri Jyoti Bhusan Bhattacharyya** : (i) & (ii) Five Senior Basic Training Colleges are now functioning in the state and their names and addresses with annual intake are given below :

(1) Beltolla Senior Basic Training College for Girls, 98 Beltola Road, Calcutta-26, 120 seats.

(2) Sarisha R. K. Mission Senior Basic Training College, P.O. Sarisha, 24-Parganas, 100 seats.

(3) Saktigarh Senior Basic Training College, P.O. Barsul, district, Burdwan, 120 seats.

(4) Mahammadbazar Senior Basic Training College, P.O. Mahammadbazar, district : Birbhum, 120 seats.

(5) Darjeeling Senior Basic Training College, R. K. Vedanta Ashram, P.O. Darjeeling, district : Darjeeling, 60 seats.

(iii) One Year.

(iv) Rs. 30 per mensem and the deputed teachers are paid their full salary in addition.

(v) Senior Basic trained teachers may be appointed in Primary, Junior Basic, Junior High, Senior Basic or High Schools.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সিনিয়র বেসিক কলেজ-এ ভর্তি হবার যোগ্যতা কি দরকার হয়?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা আমি এখন বলতে পারছি না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নতুন এসেছেন, আমি ওঁনাকে একটু সাহায্য করছি। এখানে কোয়ালিফিকেশন হচ্ছে ইন্টারমিডিয়েট এটা উঠে যাবার পর এখন হয়েছে Higher Secondary, মাননীয় মন্ত্রী মহাশয়কে ইনফরমেশন দেবার পর আমি জিজ্ঞাসা করছি এই Qualification নিয়ে যে সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ-এ ভর্তি হল এবং পাশ করল তারপর কি High School-এ চাকরী পাওয়া সম্ভবপর। এটা বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি এখন বুঝতে পারছি এটা ঠিক সহজ নয়।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কাল বা পরশু একটা প্রশ্নর উত্তরে বলেছিলেন বেলতলাতে যে Senior Basic Training College আছে, সেটাকে ওঁরা কনভার্ট করছে ইন্টু এ জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ-এ। সুতরাং পশ্চিমবাংলায় কি Senior Basic Training College গুলিকে Junior Basic Training College-এ কনভার্ট করবার একটা পলিসি ওঁরা নিয়েছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** কালকে এই প্রসঙ্গে আমি কোলকাতায় কয়টা Senior Training School আছে সেগুলি সম্বন্ধে আমি বলেছিলাম কিন্তু অন্যান্য য়ে Senior Basic College রয়েছে সেগুলি সম্বন্ধে এখনই এই রকম সিদ্ধান্ত ঘোষণা করার অবস্থায় আমি নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আপনি বোধ হয় পাঁচটি সিনিয়র বেসিক ট্রেনিং কলেজের অ্যাড্রেস সমেত বলেছেন। তার মধ্যে প্রথম যেটার কথা বলেছেন, আপনি লক্ষ্য করুন, সেটাকে ডাউন গ্রেড করা হয়েছে জুনিয়র বেসিক ট্রেনিং কলেজে। তা থেকে কি এই ধরে নেওয়া যায়, পশ্চিমবঙ্গে এখন যেটা

প্রয়োজন সেটা হচ্ছে, সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ না রেখে জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ স্থাপন করা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বেলতলা সিনিয়র বেসিক ট্রেনিং কলেজকে যে জুনিয়র বেসিক ট্রেনিং কলেজে রূপান্তরিত করার সিদ্ধান্ত হয়েছিল, সেটা অন্য কারণে। সেটা হচ্ছে, কোলকাতায় প্রাথমিক বিদ্যালয়ের যাঁরা পুরুষ শিক্ষক, তাঁদের প্রশিক্ষণের কোনও বন্দোবস্ত এতদিন পর্যন্ত ছিল না। এই কারণে এটা অত্যন্ত জরুরী বিবেচনা করে করা হয়। অন্যগুলোর বেলায় ঐ একই কারণ বললে চলবে না। সিনিয়র বেসিক ট্রেনিং এবং বেসিক ট্রেনিং-এর সমস্ত ব্যাপারটা সম্পর্কে যে পর্যালোচনা হচ্ছে, তার মধ্যে এই ব্যাপারটা আনতে হবে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এডুকেশন কমিশনের রেকোমেনডেশন বোধ হয় মন্ত্রী মহাশয় দেখেছেন। তাঁরা বলছেন, সমস্ত ট্রেনিং কলেজকেই ইউনিভারসিটির মধ্যে আনা উচিত। সেই পরিপ্রেক্ষিতে এই সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ তুলে দিয়ে বি. টি. কলেজের মতো এক রকম ট্রেনিং দেবার কথা শিক্ষা দপ্তর ভেবে দেখছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বেসিক ট্রেনিং এবং বেসিক এডুকেশন সম্পর্কিত সমস্ত ব্যাপারটা পর্যালোচনা করা হচ্ছে।

### Vandalism in the Examination Halls

***63. Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Government proposes to take immediate appropriate measures to stop repeated recurrence of vandalism in the examination halls ; and

(b) if so, what are those measures ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) & (b) Examinations are conducted by the University authorities who announced a temporary stoppage of these examinations on account of disturbances in the examination halls. The University is now taking steps to resume its programme

for the holding of these examinations. Teachers and students have come forward and assured the University that they will assist the University authorities in keeping peace during these examinations.

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ এর আগে যে গণ্ডগোল হয়েছে, সে সময় দেখা গিয়েছে, ছাত্র প্রতিষ্ঠানের নেত্রীবৃন্দ এবং শিক্ষকদের নেত্রীবৃন্দ, তাঁরা উভয়েই পরীক্ষার্থীদের কাছে আবেদন জানিয়েছেন। তারপরও প্রশ্নপত্র কঠিন হয়েছে। প্রশ্নপত্র কঠিন হয়, ইংরাজিতে প্রশ্নপত্র হয়, কিন্তু বাঙলায় পড়ানো হয়—এই সমস্ত কতকগুলো সমস্যা থাকার ফলে সেখানে বিক্ষোভ প্রদর্শিত হয়েছে এবং গণ্ডগোল হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এই সম্পর্কে যে অভিযোগ উঠেছে পরীক্ষার্থীদের তরফ থেকে, সেগুলো দূর করবার জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** ঃ এই ব্যাপারটা সম্পর্কে আমরা বিভিন্ন পর্যায়ে অনেক আলোচনা করেছি এবং কতকগুলি সিদ্ধান্ত গৃহীত হয়েছে। একটা সভা হয়েছিল এবং সেই সভায় ছাত্র, শিক্ষক এবং বিশ্ববিদ্যালয়ে কর্তৃপক্ষ ছিলেন এবং এঁরা সকলে মিলিতভাবে গ্রহণ করেছেন এই সিদ্ধান্তগুলি। এগুলি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে এবং মাননীয় সদস্য যদি প্রয়োজন মনে করেন, তাহলে এই সিদ্ধান্তগুলির অংশ পাঠ করে দিতে পারি।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ বাংলায় পড়ানো হয়, অথচ ইংরাজিতে প্রশ্ন করা হয়—এই সম্পর্কে বরাবর পরীক্ষার্থীদের পক্ষ থেকে অভিযোগ জানানো হয়েছে, সেই সম্পর্কে কোনও সিদ্ধান্ত গৃহীত হয়েছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** ঃ সেই সম্পর্কে এই সিদ্ধান্ত হয়েছে যদি কোনও পরীক্ষার্থী হলে বসে ইংরাজি প্রশ্ন বুঝতে না পারেন এবং বাঙলায় অর্থ জানতে চান, তাহলে পরীক্ষার হলে যে অধ্যাপকরা বসে থাকেন, তাঁরা তাদের এই ব্যাপারে সাহায্য করবেন।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ আগামীকাল থেকে বি. এ. পার্ট টু পরীক্ষা শুরু হতে যাচ্ছে। সেই সম্পর্কে এই যে সিদ্ধান্তের কথা বললেন, এগুলো ছাড়া অন্য কোনও রকম ব্যবস্থা হয়েছে কি যাতে গণ্ডগোল না হয়?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ছাত্র ও শিক্ষকদের একটা সম্মিলিত কমিটি নিয়োগ করছেন এবং সেই কমিটির উপর দায়িত্ব দিচ্ছেন, বিভিন্ন জায়গায় তাঁরা ঘুরবেন এবং যেখানে কোন অসুবিধার সৃষ্টি হবে, সেখানে তাঁদের প্রতিনিধিরা উপস্থিত হবেন এবং সঙ্গে সঙ্গে বন্ধ যাতে করা যায় তার ব্যবস্থা করবেন।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকৃষ্ট হয়েছে কি ছাত্র প্রতিষ্ঠানের পক্ষ থেকে কেন্দ্রীয় যে ৪টি ছাত্র সংগঠন আছে এবং বিভিন্ন ইউনিয়নের নেত্রীবৃন্দ, তারা এই সম্পর্কে যে আবেদন জানিয়েছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমার দৃষ্টি আকৃষ্ট হয়েছে।

**শ্রী গোপাল হালদার ঃ** মূলত বর্তমান পরীক্ষা পদ্ধতি সমস্যার উদ্রেক করে দেখা যায়, এই সম্বন্ধে বিবেচনা করে দেখেছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই ব্যাপারগুলি সম্পূর্ণ বিশ্ববিদ্যালয়ে আয়ত্তাধীন, এই সমস্ত ব্যাপারে তাঁরাই সিদ্ধান্ত গ্রহণ করবেন। তাঁরা আমাদের নিকট কোনও সাহায্যের জন্য উপস্থিত হলে আমরা দেখব। তবে এটুকু জানাতে পারি বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ অন্তত যিনি উপাচার্য্য আছেন তিনি এই বিষয়গুলি নিয়ে বিবেচনা করছেন এবং কি প্রকারের অসুবিধা আছে বা মূল গলদ আছে যেগুলি পরিবর্তন করা দরকার সেগুলি বিবেচনা করে যথাযোগ্য ব্যবস্থা দ্রুত করতে পারবেন এবং করবেন বলে আশা প্রকাশ করছি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন সিনেটের পক্ষ থেকে একটা কমিটি নিযুক্ত হয়েছে বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা পদ্ধতির উন্নতিবিধান করার জন্য এবং কিছুদিন পূর্বে তার কোনও অধিবেশন হয়েছিল কিনা এবং ভাইস চ্যান্সেলার অন্যত্র অসুখের জন্য থাকায় বেশি মিটিং হতে পারেনি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** সম্ভবত সিনেট কমিটির পরীক্ষার ব্যাপার নিয়ে কোনও মিটিং হয়ে থাকবে, এ বছর পরীক্ষার ব্যাপার নিয়ে কোনও মিটিং হয়েছে বলে সংবাদ পাইনি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** পরীক্ষা পদ্ধতি কিভাবে উন্নতি করা যেতে পারে সে সম্বন্ধে কি মিটিং হয়েছিল?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এখনও সংবাদ পাইনি, মাননীয় সদস্য যেটা বললেন সেটা হলে আমরা সকলেই আনন্দিত হব।

**শ্রী গোপাল হালদার ঃ** এটা মন্ত্রী মহাশয়ের জানবার কথা নয়, কয় বছর আগে পরীক্ষা পদ্ধতি সম্বন্ধে অনুসন্ধান সমিতি হয়েছিল এবং তার কটি অধিবেশন হয়েছিল, তাও যদি মন্ত্রী মহাশয় জানান তাহলে ভাল হয়।

(কোনও উত্তর দেওয়া হয় নাই।)

### "Gheraos"

***64. Shri Nirmal Chandra Bhattacharyya :** (a) Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of 'gheraos' in West Bengal from the beginning of March, 1967 to the 15th of June, 1967 ; and

(b) the number of such 'gheraos' as were attended with violence?

**Shri Subodh Banerjee :** I want to make one correction—
(a) 349. That is the correction. (b) 4.

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই যে ৩৪৯টি ক্ষেত্রে ঘেরাও হয়েছে, ছোট ছোট শিল্পে কয়টি হয়েছে বড় শিল্পে কয়টি হয়েছে, এই তথ্য কি আপনার কাছে আছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** মুস্কিল হচ্ছে, মাননীয় সদস্য মহাশয় জানেন ছোট শিল্প কাকে বলে বড় শিল্প কাকে বলে কোনও ডেফিনিশন নেই। এ বিষয়ে এক একজন এক এক রকম বলছেন। কেউ ক্যাপিট্যাল ধরে করেছেন কেউ লেবার ধরে, কেউ সংখ্যা ধরে করছেন। বিভিন্ন অর্থনীতিবিদরা বিভিন্ন রকম বলছেন। আমাদের দেশে কোন স্ট্যান্ডার্ড অ্যাকসেপ্টেড হয়নি বলেই হিসাব দেওয়া যায় না।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এটা কি জানেন ছোট শিল্প যেগুলি বাঙালি শিল্প তাতেই বেশি ঘেরাও হয়েছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** একথা ঠিক নয়।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** কতগুলি শিল্প ঘেরাও-এর ফলে দরজা বন্ধ করে দিয়েছে তার খবর আছে কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** ২৯টি কনসার্নে প্রায় লক-আউট হয়েছে।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই ২০টি কি বাঙালি প্রতিষ্ঠান?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** মেলানো মেশানো।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই ঘেরাও-র ফলে পশ্চিমবাংলা থেকে কোনও শিল্প অন্য রাজ্যে স্থানান্তরিত হয়েছে কিনা?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** এরকম সংবাদ আমার জানা নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রী মহাশয় বললেন ২৯টি কারখানায় লক আউট হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এটা কি ঘেরাওর জন্য হয়েছে, না অন্য কারণে হয়েছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** নানা কারণে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মন্ত্রী মহাশয় কি মনে করেন না যে শ্রমিকরা প্রধানত ন্যায়সঙ্গত কারণে ঘেরাও করেছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** এই যে ৩৪৯টি ঘেরাও হয়েছে তার ব্রেকআপ ফিগার যদি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি চান তাহলে আমি দিতে পারি। যে গ্রাউন্ডে ঘেরাও হয়েছে বাই অ্যান্ড লার্জ এই গ্রাউন্ডগুলি অত্যন্ত জাস্টিফাইড বলে আমি মনে করি। আমি এখানে ৩১-এ মে পর্যন্ত রিট্রেন্সমেন্ট এবং লেঅফ-এর ফিগার দিচ্ছি। উনি যে ফিগার চাচ্ছেন সেটা জুন ফিফটিন্থ পর্যন্ত। সেটা ক্যালকুলেশন করতে পারিনি বলে ৩১-এ মে পর্যন্ত দিচ্ছি। যে সময় মোট ঘেরাওর সংখ্যা ছিল ৩১৩, ৩৪৯-এর মধ্যে তাতে রিট্রেন্সমেন্ট, লেঅফ ২১টি, সাসপেনসন, ডিসচার্জ, ডিসমিসাল এবং রিফিউজাল টু এমপ্লয় ৪৪টি, মোট ৬৫টি। অর্থাৎ মোট ঘেরাওর ২৩ পারসেন্ট চাকুরী যাবার ব্যাপার নিয়ে। তারপর, আইনভঙ্গ করা, ট্রাইবুনালের

অ্যাওয়ার্ড না মানা, ওয়েজ বোর্ডের রিকমেনডেশন না মানার সংখ্যা ৪২—অর্থাৎ মোট ঘেরাওর শতকরা ১৫ ভাগ। আর শ্রমিক বিরোধ নিষ্পত্তি না হবার জন্য যে ঘেরাও হয়েছে তার সংখ্যা ৭০ এবং যেটা মোট ঘেরাওর শতকরা ২৫ ভাগ। এগুলিকে আমি অত্যন্ত জাস্টিফাইড গ্রাউন্ড বলে মনে করি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** তাহলে আপনি কি মনে করেন না ঘেরাও নিয়ে এই যে হৈ চৈ করা হচ্ছে এটা মালিকদের স্বার্থে করা হচ্ছে?

**মিঃ চেয়ারম্যান ঃ** এই প্রশ্ন ওঠে না। উনি কারণ বলে দিয়েছেন।

**শ্রী রেজাউল করিম ঃ** এই সমস্ত ঘেরাওর ব্যাপারে শ্রমমন্ত্রীর নিজের ঘেরাওকারিদের প্রতি প্রত্যক্ষভাবে, প্রচ্ছন্নভাবে পৃষ্ঠপোষকতা আছে, সহানুভূতি আছে, সহযোগিতা আছে, উৎসাহ আছে একথা ঠিক কিনা?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** শোষিত জনসাধারণের ন্যায়সঙ্গত সংগ্রামের প্রতি শ্রমমন্ত্রী হিসেবে আমার পূর্ণ এবং নৈতিক সমর্থন আছে।

**শ্রী রেবতি রমন মান্না ঃ** শ্রমমন্ত্রী জানেন কি আইনের বিধানে এবং ধারাতে এই রিট্রেঞ্চমেন্ট এবং লকআউট আইনসঙ্গত বিধি হওয়া সত্ত্বেও এই ঘেরাওর ফলে সেগুলি লঙ্ঘন করা হচ্ছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী হিসেবে আমি জানি শ্রমিক ছাঁটাই করবার অধিকার আমাদের সংবিধান মালিকদের আছে। কিন্তু যিনি ন্যায়নীতির লোক আছেন তিনি জানেন আইনসঙ্গত হলেই সেটা ন্যায়সঙ্গত নাও হতে পারে। একজন লোক তার জীবনের বেস্ট পার্ট নষ্ট করে একটা ইন্ডাস্ট্রি গড়ে তুলল এবং তারপর বৃদ্ধ বয়সে তাকে যদি ছেলেমেয়ের হাত ধরে রাস্তায় দাঁড় করানো হয় তাহলে সেটা আইনসঙ্গত হলেও ন্যায়সঙ্গত হয়েছে বলে আমি মনে করি না।

[3-40 — 3-50 p.m.]

**শ্রীমতী রেবা সেন ঃ** গত তিন মাস ধরে সর্বত্র যে ঘেরাও হচ্ছে তাতে বিভিন্ন ফ্যাক্ট্রি বা শিল্প প্রতিষ্ঠান, শিল্প, সরকার এবং শিল্প প্রতিষ্ঠানের মালিকরা আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্ত হচ্ছেন এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** দ্যাট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** এই সমস্ত বিরোধ মীমাংসা করার জন্য যে সমস্ত শিল্পপতিরা ইনডাস্ট্রিয়াল ট্রাইবুনালের অর্ডার মানেন না বা যেখানে ন্যায়সঙ্গত অর্ডার আছে সেগুলি মানেন না সেই সমস্ত ইন্ডাস্ট্রিয়ালিস্টদের যাতে তা মানতে বাধ্য করা যায় এরকম কোনও আইন করা যায় কিনা সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করছেন কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, বর্তমান শ্রম আইনগুলিকে আমি আউট ডে অ্যান্ড ব্যাক ডেটেড বলে দেখেছি। এই আইন দিয়ে বহু জিনিস বহু ন্যায়সঙ্গত শ্রমিকদের দাবির মীমাংসা করা যাচ্ছে না। এগুলিকে সংশোধন করা দরকার। এই সেশনে আমি ৩টে আইন আনতে চাইছি। একটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল ক্যাজুয়াল লেবার রেগুলেশন বিল আর একটা হচ্ছে পেমেন্ট অব সাবসিসট্যান্স অ্যালাউয়েন্স বিল আর একটা ছোট্ট বিল ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট যাতে করে ইউনিভার্সিটি, স্কুল কলেজের অশিক্ষক কর্মচারিরা ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের মধ্যে এসে যান। শিক্ষকদের ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের মধ্যে আনা হবে কিনা, তা শিক্ষক সংস্থাগুলির সঙ্গে পরামর্শ না করে সে বিধান আনতে চাই না। এ ছাড়া হাতে নিয়েছি, এখনও সম্পূর্ণ হয়নি এমন কিছু আইনত যেমন ম্যান্‌স কমপেনসেশন অ্যাক্ট, পেমেন্ট অব ওয়েজেস অ্যাক্ট, ট্রেড ইউনিয়ান অ্যাক্ট ইত্যাদি।

**শ্রী নির্মল বোস ঃ** শিক্ষকদের ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের মধ্যে আনা হবে কিনা সে সম্পর্কে তিনি ভাবছেন এরকম একটা কথা বললেন। আমার প্রশ্ন মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে, কোনও শিক্ষা প্রতিষ্ঠানের কাছ থেকে এরকম কোনও প্রস্তাব তাঁর কাছে এসেছে কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** আমি একথা বলিনি যে ভাবছি, আমি বলেছি, এ সম্বন্ধে কিছু করতে গেলে শিক্ষক সংস্থাগুলির সঙ্গে আলোচনা না করে কিছু করতে পারব না।

**শ্রী গোপাল হালদার ঃ** প্রশ্নটা ঘেরাও সম্বন্ধে, শিক্ষক সম্বন্ধে নয়, কাজেই আমি সে সম্পর্কে প্রশ্ন রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে কতকগুলি তথ্য দিয়েছেন যে কি কি কারণে কোথায় কোথায় ঘেরাও হয়েছে। আমার ওঁর কাছে জিজ্ঞাস্য, সপ্তাহে সপ্তাহে না হোক মাসে মাসে এরকম ফিগারগুলি ব্রেক ডাউন করে কতকগুলি স্টেটমেন্ট বার করতে পারেন কিনা?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** আপনারা জানেন এতদিন পর্য্যন্ত লেবার ডিপার্টমেন্টের যে স্ট্যাটিসটিক্যাল বিভাগ ছিল তাতে প্র্যাকটিক্যালি কোনও তথ্য রাখা হত না। আমরা সেই স্ট্যাটিসটিক্যাল বিভাগকে স্ট্রেনদেন করেছি। ৭দিন অন্তর পারব না, ১৫দিন অন্তর আমি হিসাব নিচ্ছি, রাখছি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের ঘেরাও-এর কতকগুলি তথ্য দিয়েছেন, আমার জিজ্ঞাস্য, সরকার পরিচালিত কোনও শিল্প প্রতিষ্ঠানে ঘেরাও হয়েছে কি, হলে সংখ্যা কত এবং তার কারণ কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** ৩১-এ মে পর্যন্ত দিতে পারব, ফার্স্ট ফর্টনাইট অব জুন দিতে পারব না, এখনও তৈরি করে উঠতে পারি নি। মোট সংখ্যা ৩১৩। তার মধ্যে ২৮৫টি হচ্ছে প্রাইভেট ফার্মস, ২৮টি পাবলিক আনডারটেকিংস, আর এই এ ২৮৫টি প্রাইভেট ফার্মসের মধ্যে ২টি মিউনিসিপ্যালিটি আছে।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সরকারের পরিচালিত একটি পাবলিক আন্ডারটেকিং-য়েও কিছু ঘেরাও হয়েছে। সেখানে যাতে পুনরায় ঘেরাও না হয় তার জন্য সরকার পক্ষ থেকে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রী সুবোধ ব্যানার্জি ঃ** অধ্যক্ষ মহাশয়, শিল্প বিভাগ, শ্রমবিভাগের কাছে একটা চিঠি লেখেন, যার মূলকথা হচ্ছে public under taking গুলিতে যাতে শান্তিপূর্ণভাবে শ্রম বিরোধ মীমাংসা করা যেতে পারে, সে সম্বন্ধে কি কি করা কর্তব্য এই সাজেশন চেয়ে পাঠান। আমি শ্রমদপ্তর থেকে বিভিন্ন public undertaking-এর working enquiry করেছি, অনুসন্ধান করায় কতকগুলি ত্রুটি আমাদের চোখে পড়েছে। সেই ত্রুটিগুলি দূর করা দরকার—যেমন আইনের সঙ্গে বা আইনকে ভায়োলেট করা হয়েছে। এই রকম ত্রুটি আছে। আমি উদাহরণ দিতে পারি। আপনারা জানেন Industrial Disputes Act-এ work comittee গঠন করার ব্যবস্থা আছে। Public undertaing-এ দুর্গাপুরে সেটা হয়নি। আমি বলেছি এটা করা দরকার। আমি এটাও বলেছি যে প্ল্যান্ট লেভেল-এ শ্রমিকদের কর্তৃপক্ষের প্রতিনিধি নিয়ে ছোট ছোট করে কমিটি করুন। মূল মূল বড় বড় ঝগড়া মেটালে হবে না, রোজ কাজ করতে হবে সম্পর্কটার সম্পর্ক যাতে থাকে তার জন্য যে কোনও অবস্থার প্রশ্ন উঠুক না কেন, যে কোন বিরোধের প্রশ্ন উঠুক না কেন, ঐ Plant level-এর Joint Committee-র মাধ্যমে তার আলোচনা যদি হয় তাহলে অনেক তাড়াতাড়ি বিরোধ মীমাংসিত হতে পারবে। এই suggestion আমি শিল্প দপ্তরকে দিয়েছি।

**Grant-in-aid for Secondary Schools**

***65. Shri Nirmalya Bagchi :** (a) Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if the practice of issuing of grant-in-aid memos to Secondary Schools by grant-in-aid section of the Education Directorate has been discontinued ;

(b) if so, the reasons thereof ; and

(c) the date of such discontinuance ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) No

(b) Does not arise.

(c) Does not arise.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় (এ) উত্তরে যখন বলছেন না, তখন তার থেকে আমি কি এটাই ধরব যে এটা কন্টিনিউ করছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ continue করছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যখন বলছেন continue করছে গ্র্যান্ট ইন এইড সেকশন। উনি আমাকে বলবেন কি ১৬শত স্কুল আছে এই পশ্চিমবাংলায় যারা এই grant-in-aid পেয়ে থাকেন তাদের মধ্যে সবগুলিকে এই মেমো দেওয়া হয়েছে, না কিছু কিছুকে দেওয়া হয়েছে এটা বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** স্যার, উনি যেভাবে প্রশ্ন করেছেন তাতে আমাকে ঐ উত্তর দিতে হয়। কিন্তু আমি আপনার অনুমতি চাচ্ছি, ওঁর এই তৃতীয় প্রশ্নোত্তরে আসল ঘটনাটি হাউসের সামনে আনতে চাই। বর্তমানে পরিস্থিতি স্পষ্টতই অসন্তোষজনক, আপত্তিকর এবং এর দ্রুত একটা বন্দোবস্ত করতে হবে। আমি দেখতে পাচ্ছি ৪ বছরের grant-in-aid-এর মেমো বকেয়া পড়েছে ১৯৬৩-৬৪, ৬৪-৬৫, ৬৫-৬৬ এবং ৬৬-৬৭ প্রায় ১০ হাজার memo তৈরি করতে হবে। বর্তমানে যে লোকেরা আমাদের কাজ করছেন, তাঁদের সংখ্যা অত্যন্ত কম। আমি

গিয়ে দেখেছি তাঁদের কাজ করার মতো অনুকূল আবহাওয়া সেখানে নেই। বসবার জায়গা নেই, মুখ ধোবার জন্য জলের যেখানে প্রয়োজন সে সবের বন্দোবস্ত নেই সামান্য অসন্তোষও আছে তার জন্যে। এসব নিয়ে যে সব নূতন লোক কাজ করে তারা কাজ তাড়াতাড়ি করতে পারেন না, তাদের বসতে দেবার জায়গা নূতন লোক নিয়োগ করলে পাওয়া যাবে না। এই নিয়ে ভীষণ অসুবিধার সৃষ্টি হয়েছে। বিভিন্ন স্কুল থেকে, বিভিন্ন জায়গা থেকে, বহু অভিযোগ পাচ্ছি এসব ঘটনার। আমি চেষ্টা করছি কি করে এই ব্যাপারে একটা সন্তোষজনক অবস্থায় আসা যায়।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** চার বছরের মেমো বকেয়া পড়ে আছে কি কারণে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** কারণ তো এখন বলার অসুবিধা আছে। আমার এখানে যে তথ্য আছে, তাঁতে দেখছি, লোক কম আছে এই কাজ করবার জন্য।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** অবিলম্বে সে লোক নিয়োগের ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** লোক নিয়োগ করলেই সমস্যা দূর হবে না। কারণ তাদের বসতে দেওয়ার জায়গা দেওয়া যাবে না। কোন জায়গায় বসতে দেওয়া হবে, সেটা ঠিক না করে লোক নিয়োগ করা ঠিক হবে না।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এই মেমো না দেবার জন্য কাউন্সিল হাউস স্ট্রিট থেকে যে স্কুলকে যে রকম খুশি সেই রকম টাকা দেওয়া হচ্ছে, এই কথা মন্ত্রী মহাশয় জানেন কি? এখানে যে অফিসার বসে আছেন তিনি যে স্কুলকে যেমন খুশি তেমনি টাকা দিচ্ছেন—এটা মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা জানি। এই অবস্থার উন্নতি বিধানের জন্য দু একটা পরামর্শ উপস্থিত হয়েছে এবং আমরা শিক্ষক প্রতিষ্ঠানের সঙ্গে এবং বিদ্যালয়ের প্রধান শিক্ষকদের যে প্রতিষ্ঠান আছে তাঁদের প্রতিনিধিদের সঙ্গে এই নিয়ে আলোচনা করছি। তাঁদের কাছে পরামর্শ চাইছি কি করে বর্তমান অবস্থার উন্নতি করা যায়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এই রকম মেমো না যাওয়ার ফলে দুর্নীতি হচ্ছে। কাউন্সিল হাউস স্ট্রিটের এই অফিস খুলে তৎকালীন শিক্ষা বিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রী সৌরেন্দ্র

মিশ্র তাকে নিজের কবজার মধ্যে রেখেছিলেন। সেখানে নানা দুর্নীতি হচ্ছে, সেটা মন্ত্রী মহাশয় শুনেছেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** ঃ আমি এখানে দুর্নীতির অভিযোগ শুনেছি।

## Inconvenience and Hardship of the Tram Passengers in Calcutta

***66 Shri Jatin Chakravorty :** (a) Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether the attention of the Government has been drawn to the inconvenience and hardship of the tram passengers in Calcutta ;

(b) if so, what suitable measure, if any, the Government proposes to take to remove such inconvenience and hardship?

**Shri Jyoti Basu :** (a) Recently the Central Joint Committee of Tramwaymen have submitted a memorandum to the Govt. wherein Govt's attention has been drawn to the inconvenience and hardship suffered by the Tram passengers on account of overcrowding, defective maintenance of rolling stock, non-repair of tramway tracks and the roads along such tracks, water-logging of the streets, insufficient number of cars put on the road, etc.

(b) Govt. propose to put about 250 additional buses on the different routes of Calcutta in course of the next few months. This will help in reducting overcrowding in trams and to a considerable extent mitigate the hardship and inconvenience of the passengers. As regards the other causes of hardship and inconvenience, a Tramway

Commission of Inquiry has been recently appointed to look into them and to suggest remedies.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যুক্ত কমিটির পক্ষ থেকে যে রিপ্রেজেনটেশন মন্ত্রীর কাছে দেওয়া হয়েছে এবং তার মধ্যে যে যে বিষয়গুলির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, সেই সম্পর্কে তাড়াতাড়ি কোনও ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি ব্যবস্থা অবলম্বন করব, তা এই মুহূর্তে বলা সম্ভব নয়। কারণ আমরা মনে করছি ৬ সপ্তাহের জন্য যে জাসটিস মল্লিকের কমিশন অব এনকোয়েরি বসিয়েছি, তার রিপোর্ট আমাদের কাছে এলে আমরা যথোচিত ব্যবস্থা অবলম্বন করতে পারব।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এই যে পরিবর্তিত অবস্থা এসেছে অর্থাৎ বিলাতি ট্রাম কোম্পানি জানিয়েছে ২২ লক্ষ না ২০ লক্ষ টাকার গ্যারান্টার না হলে ট্রাম চালাতে পারবে না, সেই পরিপ্রেক্ষিতে কোলকাতায় ট্রাম চলবে কিনা এবং সেই সম্পর্কে মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** ট্রাম তো চলছে এবং চলবে। কারণ আমি আগেই আপনাদের বলেছিলাম, ট্রামওয়ে কোম্পানির শ্রমিকদের প্রতিনিধিদের সঙ্গে আমি আলোচনা করেছি এবং আপনারা খুশি হবেন যে, তাঁরা এটা চান এবং প্রতিশ্রুতি দিয়েছে, "আমরা সবাই যে কোনও উপায়ে ট্রাম চালু রাখব"। যদি এখন কয়েকদিন মাইনে না পান, ট্রামওয়ে কোম্পানির গাফিলতি এবং অন্যায়ের জন্য, তাহলেও তাঁরা ট্রাম চালু রাখবেন বলেছেন।

## Supply of Milk in Calcutta

***67. Shri Nirmal Chandra Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the quantities of milk that have been procured by the Government for the maintenance of Calcutta Milk Supply Scheme during the months from March to June, 1967 ; and

(b) what steps are being taken by the Government to increase the supply of milk in Calcutta area ?

**Shri Kashi Kanta Maitra** : (a) The average daily procurement of milk during the months from March to June 1967 is as follows:

March, 1967 — 1,02,486 kgs.

April, 1967 — 85,765 kgs.

May, 1967 — 84,389 kgs.

June, 1967 — 83,210 kgs.

(b) The following steps have been taken to increase the procurement of raw milk with a view to supply processed milk in Calcutta area under the Greater Calcutta Milk Supply Scheme :

(i) The procurement prices of both cow milk and buffalo milk have been increaed by 5 paise per kg. with effect from 15.6.67.

(ii) The rate of incentive bonus for the licensees of the Milk Colony at Haringhata has been increased by 5 paise per kg.

(iii) Wheat-bran obtained from the Food & Supplies Department, Government of West Bengal, is being distributed to the producers and suppliers of milk.

(iv) Additional milk collection-cum-chilling stations and collecting points are being set up in rural areas and in Calcutta.

(v) The West Bengal Milk Trade Control Order, 1965, has been extended to Calcutta and 34 adjoining municipalities.

(vi) The formation of Milk Producers' Co-operatives is being encouraged.

(vii) Loans are being advanced to producers and suppliers of milk for the purchase of milk cattle.

(viii) The Govt. of India have been moved for the allocation of an additional quantity of skim milk powder for the supply of additional quantities of standard and doubled toned milk.

The following programmes have been taken up for augmenting the production of milk with a view to making additional quantities of milk available for distribution under the Greater Calcutta Milk Supply Scheme :

(i) 5,200 milk-cows have been purchased and accommodated at the State Livestock Form at Kalyani for improving milk yield through cross-breeding.

(ii) It is proposed to purchase 1,500 milk cows for improving the stock through cross-breeding, with financial assistance from PL-480 Funds and the United National Special Fund Programme, the heard being accommodated at the Milk Colony at Haringhata.

(iii) An Intensive Cattle Development Stock has been set up and another is proposed to be set up in the milk collection zone of the Greater Calcutta Milk Supply Scheme, concentrate feed-mixtures and other

Facilities regarding breeding, feeding, management and veterinary aid for the cattle population being given under the programme.

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সব ব্যবস্থা অবলম্বন করেছেন সেসব সন্তোষজনক, কিন্তু তিনি কি প্রতিশ্রুতি দিতে পারেন যে অদূর ভবিষ্যতে আর দুধের দাম বাড়ানো হবে না?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে না। তবু মাননীয় সদস্যের অবগতির জন্য বলতে পারি যে মাননীয় সদস্য খেয়াল রাখবেন বিগত বিদায়ী সরকার কোলকাতাতে যে র-মিল্ক কালেক্ট করেছিলেন তা করেছিলেন সমস্ত ছানা এবং দুগ্ধজাত বস্তু বন্ধ করে, মিষ্টি বন্ধ করে, যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে তিন মাসের উপর হল, আমরা ট্র্যাডিশনাল ডেলিকেসিস বাঁচিয়ে রেখেছি। গ্রেটার ক্যালকাটাতে এখন আমরা প্রায় ১ লক্ষ ৬৩ হাজার লিটার দিচ্ছি। দুধের দাম সম্বন্ধে আমি এটা বলতে পারি, আমার যে উত্তর তাতে দেখেছেন ৫ পয়সা কেজিতে আমরা অতিরিক্ত বাড়িয়েছি গরুর দুধ আর মোষের দুধ, বাইরে থেকে গরু মোষ এনে দুধ বিক্রি করছে তারা যাতে উৎসাহিত হয় তারই জন্য, এখন গরু এবং মোষের দুধ-এর দাম বাড়াবার কোনও পরিকল্পনা নাই।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** এপ্রিল-মে মাসে এবং জুন মাসে ৮৫ হাজার লিটার দুধ কমে গেল এর কারণ কি?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনি জানেন প্রাক্তন সরকার থাকাকালীন একটা আইন বলে জোর করে মিষ্টান্ন ব্যবসা বন্ধ করে দিয়ে দুধ সংগ্রহ করতেন এবং যে পরিমাণ দুধ সংগ্রহ হত হরিণঘাটায় এবং সেন্ট্রাল ডেয়ারিতে তা বটল প্ল্যান্টের ক্যাপাসিটি থেকে অনেক বেশি ছিল, এত বেশি ছিল যে এই দুধ থেকে ঘি এবং মাখন তৈরি করে বিক্রি হত, বড় লোকের খাবার বিক্রি হত, গরিবদের অন্য দুধ দিতে পাচ্ছি না অথচ তখন দুধ এত বেশি হত যে অনেক দুধ নষ্ট হত কারণ বটলিং ক্যাপাসিটির অনেক বেশি দুধ হত।

[4-00 — 4-10 p.m]

মানুষকে বাঁচাবার জন্য প্রাক্তন সরকার দুধ ডাইভার্ট করেছিলেন। আমরা গরিব মানুষকে বাঁচাবার জন্য এবং মিষ্টান্ন ব্যবসায়ী এবং তাদের উপর নির্ভরশীল

যে ২-৩ লক্ষ মানুষ তাদের কথা চিন্তা করে, সেই সাধারণ মানুষের কথা চিন্তা করে আমরা ব্যবসা বাঁচিয়ে রেখেছি। দুধ সরবরাহ আমরা যা আশা করেছিলাম তা হয়নি। আমাদের আবার পুঁজিও রাখতে হয় এ মাসে কতগুলি বিয়ে, কতগুলি পৈতে, কতগুলি অন্নপ্রাশন তা দেখবার জন্য। এগুলি হলে মিষ্টির চাহিদা বাড়ে এবং তার ফলে আমাদের দুধ সাপ্লাই কমে যায়। এইসব কারণে ওই মাসে সরবরাহ কমে গেছে।

**শ্রীমতী আভা চ্যাটার্জি :** মন্ত্রী মহাশয় কি জানেন যে, অসুস্থ রোগী মেডিকেল সার্টিফিকেট দেওয়া সত্ত্বেও গরুর দুধ পায়নি?

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আমি বলতে পারি না এই অভিযোগ সত্য নয়। তবে একটা কথা হচ্ছে দারুণ অসুবিধার মধ্যে যুক্তফ্রন্ট সরকারের এই দপ্তরকে কাজ করতে হচ্ছে এবং আমি ব্যক্তিগতভাবে বলতে পারি গত কয়েক মাসের মধ্যে যে কয়টি দরখাস্ত আমার কাছে এসেছে সেখানে নোটেড ফর কমপ্ল্যান্ট বলে অর্ডার দিয়েছি এবং কার্ড পেয়েছে।

**শ্রী সত্যপ্রিয় রায় :** আপনি বলেছেন মিল্ক প্রোডিউসার্স কো-অপারেটিভ-কে এনকারেজ করা নীতি হিসেবে গ্রহণ করেছেন। আমার প্রশ্ন হচ্ছে এই ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের এই প্রশ্নের জন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি এই প্রশ্ন করে আমাদের দুর্বলতার দিকটা ধরিয়ে দিয়েছেন এবং আমাকে সুযোগ দিয়েছেন এগুলি জ্ঞাত করবার জন্য। কো-অপারেটিভের মাধ্যমে মিল্ক জোন, মিল্ক পকেট-এর পরিকল্পনা সরকারের আগে ছিল, কিন্তু গত কয়েক বৎসরে উল্লেখযোগ্য কাজ হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই আমরা কয়েকদিন আগে সিদ্ধান্ত নিয়েছি এই ডিপার্টমেন্টকে রিঅর্গানাইস্ করছি এবং ১ মাসের মধ্যে কো-অপারেটিভের মাধ্যমে মিল্ক পকেট, মিল্ক জোন করতে পারব সেই আশ্বাস হাউসকে দিতে পারি।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত :** পিওর মিল্ক, স্ট্যান্ডার্ড মিল্ক এবং টোন্ড মিল্ক-এর ডিফারেন্স কি?

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আমি আমার দপ্তরকে বলেছি পিওর মিল্ক শব্দটা একটা ইনকনগ্রুয়াস্ টার্ম। এটা থেকে করোলারি হিসেবে ধারনা হতে পারে যে সরকার

হচ্ছে, "Proved that no Bill or amendment for the purposes of clause (b)" বা যেটাতে রিসিনব্যাল রেসিট্রিকশন ইমপোস আছে shall be introduced or moved in the Legislature of a State without the previous sanction of the President."

এইটা পরিস্কার ভাবে আছে। এটা আমাদের এখানে ইনট্রোডিউস হচ্ছে না, মুভ হচ্ছে না, ওখানে হয়েছে। আমাদের ভূতপূর্ব অ্যাডভোকেট জেনারেল যখন কোম্পানিকে পরামর্শ দিচ্ছেন তখন আমাদের সংবিধানের আর্টিকেল অনুসারে একটু ভেবে চিন্তে অগ্রসর হওয়াই ভাল। অবশ্য এটা সবই কাটানো যায়। আমাদের যে আরটিকেল ২৫৫ অব দি কনস্টিটউশন তার 'সি' তে আছে যে, এ অ্যাসেট বাই দি প্রেসিডেন্ট নেওয়া হয়, তাহলে ভাল হয় বলে মনে হয়। এটাই আমি পরিবহন মন্ত্রীকে বলছি। কোনও মামলা যাতে না করতে পারে, কোম্পানির পক্ষ থেকে ভূতপূর্ব অ্যাডভোকেট জেনারেলের পরামর্শ অনুসারে ওই বিল আর্টিক্যেল ২৫৫ অনুসারে এখান থেকে পাস হবার রাজ্যপালের কাছে শুধু না পাঠিয়ে প্রেসিডেণ্টের কাছে পাঠিয়ে ওদিকে আটঘাট বেঁধে রাখতে ভাল হয়। কারণ বিলাতি কোম্পানি এবং তার সাথে যোগ দিয়েছে আমাদের ভূতপূর্ব অ্যাডভোকেট জেনারেলের উর্বর মস্তিক। বিলাতি কোম্পানি তার কায়েমী স্বার্থ বাঁচাবার জন্য নানা রকম চেষ্টা করছে, সেইটুকু বলে আমি এই বিলকে সমর্থন করছি।

No Act of Parliament or of the Legislature of a State, and no provision in any such Act, shall be invalid by reason only that some recommendation or previous sanction required by this Constitution was not given, if assent to that Act was given এত যেটা আছে, where the recommendation or previous sanction required was that of the President.

The motion of Shri jyoti Basu that the Calcutta Tramways (Amendment) Bill, 1967, as passed by the Assembly be taken into consideration was then put and agreed to.

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, আমার বিশেষ কিছু বলার নেই। তবে যতীনবাবু যেকথা বলেছেন, আমি মনে রাখব। আমরা আইনজ্ঞের পরামর্শ ইতিমধ্যেই নিয়েছি। একটা মামলা হচ্ছে, তাতে নিয়েছি এবং ভবিষ্যতের জন্য তৈরি হচ্ছে। উনি যা বললেন তা আমি মনে রাখব—এইটা বলতে পারি।

**Clauses 2 and 3**

The question that clauses 2 and 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 1, preamble and the Title**

The question that clause 1, preamble and Title do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that Calcutta Tramways (Amendment) Bill, 1967, as settled in the Council, be passed.

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন অ্যাডভাইসরি কাউন্সিলের কথা যেটা এখন আছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, ধরুন যে ব্যবস্থা করা হচ্ছে, ম্যানেজমেণ্ট যদি নিয়ে নেওয়া হয় সরকারের পক্ষ থেকে ট্রাম কোম্পানির হাত থেকে, তাহলে তো অ্যাডভাইসরি কাউন্সিল থাকবে? সেটা কি উনি চিন্তা করেছেন। আমি খালি এই ক্ল্যারিফিকেশন চাইছি যে, যে অ্যাডভাইসরি কাউন্সিল রয়েছে, ম্যানেজমেণ্ট গভর্নমেণ্ট যদি নিয়ে নেন, তখনও সেই অ্যাডভাইসরি কাউন্সিল থাকবে এবং তাদের পরামর্শ অনুসারে কাজ করা হবে—এটা কি ঠিক?

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, প্রথমত এই বিলের সঙ্গে সেটার কোনও সম্পর্ক নেই এবং ম্যানেজমেণ্ট নিয়ে নেওয়া হবে কি হবে না, সেটা পরের কথা। সেটার সাথে কোনও সম্পর্ক নেই। ওটা যখন আপনাদের কাছে আসবে, তখন এই নিয়ে আপনাদের সাথে আলোচনা করতে পারি।

The motion of Shri Jyoti Basu that the Calcutta Tramways (Amendment) Bill, 1967, as settled in the council, be passed, was then put and agreed to.

Mr. Chairman: The House stands adjourned till 3 p.m. on Monday, the 10th July, 1967.

## Adjournment

The Council was accordingly adjourned at 5-10 p.m. till 3 p.m. on Monday, the 10th July, 196'', in the Legislative Buildings, Calcutta.

**Members' Absent**

Banerjee, Dr. Anil Chandra.

Bhattacharya, Shri Dhirendra Nath,

Bhattacharyya, Shri Santosh Kumar,

Ghose, Shri Kali Charan,

Ghosh, Shri Ashutosh,

Gurung, Shri Nar Bahadur,

Mohanta, Shri Ramdas Ramanujdas,

Mondal, Shri Dhajadhari,

Mukherjee, Shri Biswanath (Midnapore),

Niyogi, Shri Sudhir Chandra,

Prasad, Shri R.S.,

Roy, Shri Chittaranjan,

Sikder, Shri Rabindranath,

Singha, Shri Jatindra, and

Sirkar, Shri Amulya Chandra.

## COUNCIL DEBATES

### Monday, the 10th July, 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Monday, the 10th July, 1967, at 3 p.m. being the eighth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman** (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Malpratices by wholesale buyers of Potatoes Regartling Standard of Measurements

***75. Shri Abdullah Rasul :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether he is aware that traders in Memari (district Burdwan) and some other markets of West Bengal claim 80 kg. for two maunds when buying potato from growers, while they give the latter only 70 to 75 kg. for the same weight when selling oilcake; and

(b) if so, what measures he is contemplating to take to stop such malpractices ?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ**

(ক) ইহা সত্য নহে যে আলুর বাজারে দুই মণকে ৮০ কে.জি. ধরা হইয়া থাকে। খইলের বাজারে দুই মণকে ৭০ বা ৭৫ কে.জি. ধরা হইয়া থাকে।

(খ) প্রশ্ন উঠেনা।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে মেমারি বাজারে এবং অন্য কোন কোন বাজারে যেমন পাওয়া যায় ইত্যাদিতে খবর নিয়েছিলাম— ৮০ কে.জি.-তে দুই মণ ধরা হয়, কিন্তু খইলের জন্য সত্তর আছে, বাহাত্তর আছে, কোথাও ৭৫ ও আছে, বিভিন্ন বাজারে বিভিন্ন রকম আছে।

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** এ বিষয়ে জানা নাই। তবে এইটুকু বলতে পারি এটা ক্রেতা ও বিক্রেতার ব্যাপার, এটার সঙ্গে সরকারের বেশি সম্পর্ক নাই, সরকার ওজনের ব্যাপারে, কম-বেশি যদি দেয়, তাহলে দেখতে পারে এই যে কনভারসন হয়েছে সের থেকে কে.জি.-তে, তাতে যদি ত্রুটি বিচ্যুতি থাকে তাহলেই আমাদের ব্যাপারে আসে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রশ্নকর্তা যখন একটা বিশেষ বাজারের কথা বলছেন তখন আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি সেখানে কি তিনি নিজে গিয়ে তদন্ত করেছেন, তাঁর কি কোনও ব্যক্তিগত অভিজ্ঞতা আছে?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমার নিজের যাওয়ার প্রশ্ন ওঠেনা। অফিসারের রিপোর্ট আছে যে এরকম কোনও রিপোর্ট তাঁর কাছে নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই যে অভিযোগ করা হয়েছে এবং যখন অত্যন্ত গুরুত্বপূর্ণ তখন এর পরিপ্রেক্ষিতে মন্ত্রিমহাশয় নিজে একবার incognito গিয়ে সেখানে তদন্ত করে দেখবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** এটা অভিযোগ নয়, এটা প্রশ্ন। তবে যদি অভিযোগ আকারে বলেন তাহলে নিশ্চয়ই তদন্ত করব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় বললেন ওজনে কি হচ্ছে সেটা দুই পক্ষের ভেতরকার ব্যাপার অতএব সরকারের কর্তব্য নয় এটা বন্ধ করা। এটা কি ঠিক?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আমি তা বলিনি। আমি বলেছি এটা ব্যবসায়ী, ক্রেতা এবং বিক্রেতার মধ্যের ব্যাপার। সের এবং ওজনে ৪০ কে.জি.-কে ৪০ সের বলে দিচ্ছে কিনা সেটা সরকার দেখতে পারেন না, দেখা সম্ভবপর নয়। কিন্তু যদি

কেউ সের-এর ওজনকে কেজিতে রূপান্তরিত করে বা কে.জি.-কে রূপান্তরিত করে দর দাম করে তাহলে সেটা নিশ্চয়ই অন্যায় হবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য ঃ** সরকারিভাবে যে ওজন চালু করার চেষ্টা করা হচ্ছে আইন অনুসারে সেই আইন ভঙ্গ করলে সরকারের কোনও দায়িত্ব নেই একথাই কি আপনি বলছেন?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** আইন ভঙ্গ করলে সরকারের দায়িত্ব আছে, কিন্তু সেই ভঙ্গের অভিযোগ এর দ্বারা পরিস্ফুট হয়না

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মন্ত্রিমহাশয় কি জানেন আগে একজন ব্যবসায়ী ঢলতা হিসেব একমনে যে আড়াই সের বাদ দিত এখন সের থেকে কে.জি.-তে রূপান্তরিত হওয়া সত্ত্বেও সেই ঢলতা রয়েছে?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** ঢলতার কথা আমি জানি, কিন্তু মেমারি বাজারে সেটা চালু আছে কিনা আমি জানিনা।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** কৃষকদের কাছ থেকে যেমন ঢলতা হিসেবে বেশি করে নেওয়া হয় ঠিক তেমনি আর একটা টার্ম ব্যবহার করা হয় যাকে বলে কমতা। অর্থাৎ যখন ব্যবসায়ীরা কৃষকদের দেয় তখন বলে কমতা এত। এইভাবে ঠকানোর ফলে ৭০/৭৫ ভেরিয়েশন হয়। আপনি যদি এখন খোঁজ নেন তাহলে দেখবেন এখন আলুর বীজ, খইল ইত্যাদি আসছে এবং এইভাবে কমতা, ঢলতা প্রভৃতি দিয়ে কৃষকদের ঠকানো হচ্ছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে এগুলি যাতে না হয় তার প্রতিকারের ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** মাননীয় সদস্য যখন বলছেন তখন সেটাই ধরে নিয়ে আমি এই বিষয় নিশ্চয়ই অনুসন্ধান করব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** সরকার আইন মারফত যে ওজন চালু করেছে সেই আইন অনুসারে না চললে অপরাধ হয় এবং তার ফলে শাস্তি হয় এ সম্পর্কে মন্ত্রিমহাশয়ের মত কি?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** ওজনের ক্ষেত্রে কারচুপি করলে এবং ওজনের ব্যাপারকে যদি কেউ প্রবঞ্চনার মধ্যে নিয়ে আসে নিশ্চয়ই দণ্ডনীয় হবে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয়কে প্রশ্ন করা হয়েছিল তিনি নিজে গিয়ে দেখেছেন কিনা যা কোথা থেকে রিপোর্ট পেয়েছেন? উনি বললেন অফিসারের মাধ্যমে পেয়েছেন। মন্ত্রিমহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে প্রত্যেক জেলায় যখন সরকারের নিযুক্ত কয়েকজন ওয়েটস্ অ্যাণ্ড মেজারমেন্ট অফিসার আছেন তখন এই যে প্রশ্ন করা হয়েছে সেদিকে লক্ষ্য রেখে তিনি অবিলম্বে ওই এলাকায় ওয়েটস্ অ্যাণ্ড মেজারমেন্ট অফিসার যাঁরা আছেন তাঁদের এরকম নির্দেশ দেবেন কিনা যে এই বিষয় তদন্ত করে এখনই যেন তাঁরা তাঁর কাছে রিপোর্ট দেন?

**শ্রী সুশীল কুমার ধাড়া ঃ** এই প্রশ্নকে দুভাগে ভাগ করা যেতে পারে এবং প্রথম ভাগ হোল কয়জন অফিসার আছেন। পশ্চিমবাংলায় ইন্সপেকটিং স্টাফ আছে ৭১ জন। ওয়েটস্ অ্যাণ্ড মেজরমেন্ট দেখবার জন্য প্রত্যেক সাব-ডিভিসনে একজন করে আছেন এবং এছাড়া উপরের দিকে কনট্রোলার, ডেপুটি কনট্রোলার এরকম অফিসার আছেন। দ্বিতীয় অংশ যে, অফিসার এই এরিয়ার জন্য নিযুক্ত আছেন তিনি ঠিক ঠিক কাজ করছেন কিনা সে বিষয়ে অনুসন্ধান করে আমি নিশ্চয় দেখবো এবং যে বিষয়ে মাননীয় সদস্য জানতে চেয়েছেন আমি জানবার পরে তাঁকে তা জানাব।

### Corporation scavengers' Strike in May, 1967

***68 Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) what police force was deployed during the last days of the last Calcutta Corporation scavengers strike in May, 1967; and

(b) under what circumstances this had been done?

[3-10 — 3-20 p.m.]

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ**

(ক) মোট ৯৭ জন অফিসার ও ৭১৭ জন হেড্ কনেস্টবল ও কনেস্টবল নিয়োগ করা হইয়াছিল।

(খ) কলিকাতা পৌর প্রতিষ্ঠান কর্তৃপক্ষ কর্তৃক জঞ্জাল অপসারণের জন্য যে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছিল তাহাতে কোন বাধার সৃষ্টি যাহাতে না হয় তাহা দেখিবার জন্য পৌর প্রতিষ্ঠান কর্তৃপক্ষের অনুরোধে পুলিস মোতায়েন করা হইয়াছিল।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সেই সময় যখন স্কাবেঞ্জারদের ধর্মঘট চলছিল তখন ধর্মঘট থাকা সত্বেও যদি কেউ কাজ করতে চায় তাকে রক্ষা করবার জন্য কি পুলিস নিযুক্ত করা হয়েছিল?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ধর্মঘট থাকলেও কর্পোরেশন জঞ্জাল সাফ করতে চান, কারণ কোলকাতার স্বাস্থ্যের সম্বন্ধে সেখানে আছে, তাঁরা কাকে নিযুক্ত করেছেন আমি জানিনা, আমরা তাঁদের হেল্‌প করতে গিয়েছিলাম যাতে কোনও অত্যাচার না হয়।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, ধর্মঘট চলাকালীন অন্য লোক যাদের দিয়ে কাজ করাবার চেষ্টা হয়েছিল তারা ধর্মঘট ভঙ্গকারি বা ব্লাক লেগার?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** দ্যাট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি (কং) ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই পুলিসের জন্য কত টাকা ব্যয় হয়েছিল এবং সেই ব্যয় কে বহন করেছিলেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** গভর্নমেন্টই বহন করেছিলেন, পুলিস তো ১২ মাসই মাহিনা পাচ্ছে; আলাদা ব্যয়ের প্রশ্ন নেই, তাদেরই কিছু লাগানো হয়েছিল।

**শ্রী রেবতী রমন মান্না ঃ** যুক্তফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে কোনও রকম শ্রমিক আন্দোলনকে ভাঙ্গবার জন্য প্লিস নিয়োগ করা হবে না, এ ক্ষেত্রে যা হয়েছে সেটা ঘোষিত নীতির পরিপন্থী বলে মাননীয় মন্ত্রিমহাশয় মনে করেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি উত্তরে বলেছেন যে ডেবরিস সাফ করবার জন্য যাতে অসুবিধার সৃষ্টি না হয় সেইজন্য পুলিস পাঠিয়েছিলেন, তাঁদের সাহায্য করবার জন্য, ধর্মঘট ভাঙ্গার প্রশ্নের উত্তর দিতে পারবেন না।

**শ্রী রেবতী রমন মান্না ঃ** শ্রমিককরা ধর্মঘট করেছিল ন্যায্য দাবি আদায় করার জন্য, এরকম ক্ষেত্রে পুলিস নিয়োগ সরকারের ঘোষিত নীতির পরিপন্থী বলে মাননীয় মন্ত্রিমহাশয় মনে করেন কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না।

**শ্রী রেবতী রমন মান্না ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, কর্পোরেশনে কোন কোন পার্টির শ্রমিক ইউনিয়ন আছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না।

## Activities of the American Peace Corps in West Bengal

***69 Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state—

(a) if the Governmet have received reports about the activities of the American Peace Corps in West Bengal;

(b) how far their activities are prejudicial to the interest of the State;

(c) if the State Government made any complaints against their activities to the Union Government; and

(d) if the State Government propose to take any steps regarding them ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :**

(a) and (b) No report of perjudicial activities of the Amarican Peace Corps has been received by the State Government.

(c) and (d) No.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে কোন রিপোর্ট পাওয়া যায় নি। তিনি কি অবগত আছেন যে পশ্চিমবাংলাতে এই পিস কোরের লোকজন অবস্থান করছেন এবং কাজকর্ম করছেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** হ্যাঁ, জানি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এঁদের সংখ্যা কত এবং এঁদের কাজকর্ম কাদের মধ্যে সীমাবদ্ধ?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** সংখ্যা বলতে পারবনা, বড় বড় অফিসারদের নাম জানি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে সেই বড় বড় অফিসারদের নামগুলি আমাদের জানাবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** জানাব।

Mr. J.L. Mc. Philips, holding diplomatic passport, is the Director of the American Peace Corps, Eastern region, situated at 8B Palm Place, Calcutta-19, Mr. Frank P. Claunts is the Associate Director and Mr. Gary A. Harms is the Deputy Regional Director of the local American Peace Corps.

They are holding Service Passports and are not registered with us. Miss Magruder Margarit Rose and Miss Kwitowski Blanche Francis are the Secretaries of the Amarican Peace Corps, Calcutta, Mr. Puehler Keith is working in the office of the American Peace Corps here and his wife Mrs. Puehler Linda Sue is teaching in a Bustee School at Bright Street, Calcutta-19.

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই অ্যামেরিকান পিস কোরস কি ধরনের কাজ করছেন, এই সম্বন্ধে কোনও সংবাদ আছে কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমাদের দেশের বিরুদ্ধে কিন্তু করতে যাচ্ছে কি না জানিনা, তবে তাঁরা বলে থাকেন যে তাঁরা শান্তি প্রচার করে থাকেন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি এ ছাড়া আর কিছু জানেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কোলকাতায় এঁরা রয়েছেন যে নামগুলি দিলেন, এখন মফঃস্বলে বিভিন্ন অঞ্চলে পশ্চিমবাংলায় রয়েছেন বলে কোনও খবর আছে বা নামটাম আছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** হ্যাঁ আছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় সেই নামগুলি দয়া করে বলবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না, আমার কাছে নাম নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে এই অ্যামেরিকান পিস কোরস, অ্যামেরিকান যে সেন্ট্রাল ইনটেলিজেন্স এজেন্সি, সেই গোয়েন্দা বিভাগের কাছ থেকে টাকা পায়, এই রকম কোনও অভিযোগ শুনেছিল, এটা বলবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না , জানিনা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন এই সম্পর্কে পুলিসকে তদন্ত করবার নির্দেশ দেওয়া হবে কি না?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ইট ইজ এ রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলতে পারেন যে অ্যামেরিকান পিস কোরস-এর এই যে ডাইরেক্টর, ডেপুটি ডাইরেক্টর এই গ্রামাঞ্চলে হাজার হাজার টাকা খরচ করছেন, এই টাকা কোথা থেকে পাচ্ছেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই যে অভিযোগ রয়েছে এই অ্যামেরিকান পিস কোরস সম্পর্কে যে সি.আই.এ. অ্যাকটিভিটিস এঁদের দ্বারা পরিচালিত হয়, এই যে অভিযোগ, এই অভিযোগ সম্পর্কে তদন্ত করবার আর কোনও পরিকল্পনা পুলিসের দ্বারা মন্ত্রিমহাশয়ের আছে কি না?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এটা তো রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি পরিকল্পনা আছে কি না? এও তো রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না, এমন কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন এই পিস কোরস বাহিনী যেখানে কাজ করছেন, এঁদের কার্যকলাপ সম্পর্কে অধিকার হচ্ছে সাবসিডাইরির ইনটেলিজেন্স ব্রাঞ্চ যেটা কেন্দ্রীয় সরকারের, পশ্চিমবঙ্গ সরকারের কোনও অধিকার নেই?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার ঠিক জানা নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে পশ্চিমবঙ্গে এই পিস কোরস-এর কার্যকলাপ সম্পর্কে যথেষ্ট প্রতিবাদ এবং বিক্ষোভ প্রকাশ পেয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** হতে পারে, আমার জানা নেই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন এই বিক্ষোভের জন্য লোকসভায় মোরারজী সেখানকার উপ-প্রধানমন্ত্রী ঘোষণা করেছিলেন যে কোনও রাজ্যে যদি এঁদের কার্যকলাপ অবাঞ্ছিত বলে মনে হয় তখন সেই রাজ্য থেকে তাঁদের প্রত্যাহার করে নেওয়া হবে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি জানিনা মোরারজী কি বলেছেন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন কেরল সরকার ইতিমধ্যে তাদের রাজ্য থেকে এই পিস কোরস এঁদের বিতাড়িত করেছেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এও আমার জানা নেই।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় নির্মল ভট্টাচার্য্য মহাশয়ের প্রশ্নের জবাবে বললেন বিরোধী কোনও কাজ করে বলে আমার জানা নেই। এখন আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন আমাদের রাষ্ট্র বিরোধী কোনও কাজ করে কি না?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** আমি পজেটিভ বলেছি যে এঁরা শান্তি প্রচার করে, এ ছাড়া আমি জানিনা।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় যতীনবাবুর কতকগুলি প্রশ্নের জবাবে বললেন ইট ইজ এ রিকোয়েস্ট ফর অ্যাকশন, এখন কথাটা হচ্ছে এই সব অভিযোগ যেটা উঠেছে আমরা সেই অভিযোগ করছি এখানে এই হাউসে যে পিস কোরসের সদস্যরা এই শান্তি প্রচারের নামে আমেরিকান সাম্রাজ্যবাদের যে নীতি সেই নীতি প্রচার করে বেড়াছেন এবং আমার কথা হচ্ছে এই অভিযোগ যখন আছে, আমরা যখন চিন্তা করছি এবং বাইরেও যখন অভিযোগ আছে তখন এটাকে শুধু রিকোয়েস্ট ফর অ্যাকশন বলে এড়িয়ে না গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই অভিযোগ সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত করার জন্য রাজ্য সরকারের কর্তৃত্বে কোনও কমিটি করে পূর্ণাঙ্গ তদন্ত করবার চেষ্টা করবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** প্রয়োজন হলে করব।

**শ্রী গোপাল হালদার :** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে এঁরা শান্তি প্রচার করে, আমি মন্ত্রিমহাশয়ের কাছ জানতে চাই যে শান্তি এঁরা কিভাবে প্রচার করে— পুস্তকাদি প্রচার করে, কিম্বা সভাসমিতি করে, কিম্বা বৈঠক করে কিম্বা গোপন বৈঠক করে কিভাবে সে সম্বন্ধে জানাবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** আমার এত ডিটেলস জানা নেই।

[3-20— 3-30 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী :** মন্ত্রিমহাশয় এর আগের উত্তরে একজনের নাম বললেন যিনি ডিপ্লোমেটিক পাসপোর্ট হোল্ড করছেন। তিনি কোন দেশের ডিপ্লোমেটিক সদস্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** আমেরিকার।

**শ্রী নির্মাল্য বাগচী :** তিনি এখানে পিস কোরাসের সাথে কাজ করছেন এটা কি সত্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** তিনি এখানে কোনও ডিপ্লোমেটিক দেশের অ্যামবাসির থ্রু দিয়ে আসতে পারেন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী এক জনের নাম বলেছেন, যিনি রেজিস্ট্রেশন অব ফরেন পারসোন্যাল। আমার জিজ্ঞাসা তাঁর কাছে যে, তাঁকে কেন রেজিস্ট্রেশনের হাত থেকে অব্যহতি দেওয়া হল?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমেরিকা তাঁদের এখানে রেখেছে। কাকে তাঁরা কি কাজের ভার দিয়েছে, আমি কি করে বলব?

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী একজনের নাম বললেন যিনি ডিপ্লোমেটিক সারভিসের লোক, ফরেনার হিসাবে তিনি রেজিস্ট্রেশন করেন নি। এটা কি পশ্চিমবঙ্গ সরকারের যে ঘোষণা আছে, তার বিরোধী নয়?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** একথা আমি বলি নি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি নামগুলো আর একবার দয়া করে পড়বেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি পড়ে দিচ্ছি— Mr. J. L. Mc Philips, Mr. Frank P. Claunts, Mr. Gary A. Harms, Miss Magruder Margaret Rose, Miss Kwitowski Blanche, Francis Mr. Puehler Keith, Mrs. Linda Sue.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন যে, কোলকাতায় এদের কোনও অফিস আছে কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** অফিস আছে কিনা বা তার ঠিকানা আমার জানা নেই।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন এঁরা শান্তি প্রচার করেন। আজকের কাগজে খবর বেরিয়েছে যে, আমেরিকার পিস কোরসের কয়েকজন বলছেন, 'আমরা মেদিনীপুরের ডেবড়ায় কৃষির কাজ করছি।'—এ সংবাদের বিষয় কি মাননীয় মুখ্যমন্ত্রী অবগত আছেন? তাঁর দৃষ্টি কি এই সংবাদের প্রতি পড়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** না এখনও পড়ে নি।

**শ্রী নির্মল বসু ঃ** আমেরিকান পিস কোরসের লোকেরা যদি এই কাজ করেন, তাহলে কি তাঁরা আমাদের সরকারি কর্মচারিদের সঙ্গে এক যোগে এই কাজ করে থাকেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** তাঁরা করছেন কিনা, তাই জানি না। তাহলে এই প্রশ্নের উত্তর কি করে দেব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কোশ্চেন নিয়ে প্রচুর আলোচনা হল, কিন্তু আমরা সন্তুষ্ট হতে পারি নি। এইটা নিয়ে হাফ-অ্যাণ্ড-আওয়ার ডিসকাশনের জন্য আমি আপনাকে লিখব। আপনাকে অনুরোধ করছি, এই বিষয়ে অনুমতি দেবার জন্য।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি লিখে জানাবেন, তারপর আমি ভেবে দেখব।

**Fertilizers**

***71. Shri Abdullah Rasul :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) the total quantity of fertilizers that has been demanded and that has been allocated to West Bengal for 1967-68;

(b) the names of agencies of the Government for its distribution direct to the farmers, without the agency of middlemen; and

(c) the differences between the bulk purchase prices of diffierent varieties of fertilizers and the actual prices which the farmers have to pay ?

**Dr. Prafulla Chandra Ghosh :**

(a) The estimated demands placed by the State Government to the Government of India and allocation so far received are as follows :

| Name of Fertilizer | Estimated demand placed for the year 1967-68 | Allotment so far received (upto 3.7.67) April to June |
|---|---|---|
| | | (Figures in tonnes) |
| 1. Ammonium Sulphate | 1,50,000 | 14,723 |
| 2. Urea | 50,000 | 46,584 |
| 3. Nitro-Phosphate | 25,000 | — |
| 4. Ammonium Phosphate (20 : 20) | 1,00,000 | — |
| 5. Ammonium Phosphate (16 : 20) | 25,000 | — |
| 6. Di-Ammonium Phosphate | 50,000 | 1,891 |
| 7. Amm. Sul. Nitrate | — | 200 |
| 8. Cal. Amm. Nitrate | — | — |
| Total : | 4,00,000 | 63,398 |

(b) There is no arrangement of selling fertilizers directly by the Government to the cultivators without the agency or middlemen.

However, a list of Principal distributors appointed by Government for distribution of Chemical Fertilizers in the

State is enclosed. The distributors appoint their agents and sub-agents under them for distribution of fertilizers to the cultivators in the rural areas. Their number is about 3,500.

(c) Present prices are as follows :

| Name of Fertilizer | Bulk purchase pricer per tonne i.e., prices at which the distributors purchase | Prices per tonne at which cultivator purchase |
|---|---|---|
| | Rs. | Rs. |
| 1. Amm. Sulphate | | |
| in 100 Kg. bags | 437 | 492 |
| in 50 Kg. bags | 448 | 503 |
| 2. Urea | 760 | 840 |
| 3. Amm. Sul. Nitrate | 515 | 577 |
| 4. Cal. Amm. Nitrate | 385 | 437 |
| 5. Amm. Phosphate | 733 | 818 |
| 6. Di-Amm. Phosphate | 1,000 | 1,095 |

*A list of principal distributors appointed by Govt. distribution of chemical fertilizers in connection with starred council question No. *71 portion (b).*

1. Shaw Wallace & Co. Ltd.,
   4 Bankshall Street, Calcutta.

2. Rallie India Ltd.
   16 Hare Street, Calcutta.

3. B. N. Elias & Co. (P) Ltd.,
   1 & 2 Old Court House Corner, Calcutta.

4. Jay Shree Chemicals & Fertilizers,
   India Exchange, Calcutta.

5. West Bengal State Warehousing Corporation,
   45 Ganesh Chandra Avenue, Calcutta.

6. West Bengal Apex Co-operative Agricultural Marketing Society Ltd., 3 Dalhousie Square East, Calcutta.

7. Pallishree Private Ltd.,
   7 Indian Mirror Street, Calcutta.

8. Jardine Honderson Ltd.,
   4 Clive Row, Calcutta.

9. Phosphate Co. Ltd.,
   14 Netaji Subhas Road, Calcutta.

10. B. C. Paul & Co.,
    18 Netaji Subhas Road, Calcutta.

11. R. N. Chatterjee & Co.,
    135 Canning Street, Calcutta.

12. Universal Fertilizer Co. Pvt. Ltd.,
    2, Church Lane, Calcutta.

13. Assam Bengal Fertilizer Syndicate,
    15A Cliver Row, Calcutta.

14. Dewan Brothers & Co.,
    14/2 Old China Bazar Street, Calcutta.

15. Damodar Fertilizers,
    3 Beniatola Street, Sovabazar, Calcutta-5.

16. K. P. Saha,
    P.O. Dhaniakhali, Dist. Hooghly.

17. Urban Fertilizers Distributors Pvt. Ltd.,
11 Crooked Lane, Calcutta-1.

18. Shalimar Fertilizers Industries,
65 Simla Road, Calcutta.

19. Manna Mallick & Co.,
58 Clive Street, Calcutta.

20. A. Talukdar & Co. (Fertilizer) Pvt. Ltd.,
15 Clive Row, Calcutta.

21. Dibakar Das & Brothers,
P.O. Sainthia, Dist. Birbhum.

22. Bhagirathi Fertilizers & Distributors,
167 Old China Bazar Street, Calcutta.

23. Bhagirathi Fertilizers & Co.,
122A, Moharshi Debendra Road, Calcutta.

24. Surendra Nath Nandi Pvt. Ltd.,
45A Adyasradhya Ghat Road, Calcutta.

25. National Supply Agency,
2 Church Lane, Calcutta.

26. Western Fertilizer Syndicate,
233/1 Upper Chitpur Road, Calcutta.

27. Kailash Chandra Paul & Sons Pvt. Ltd.,
Post Box No. 43, Purulia.

28. Armoury,
48 Nandan Street, Calcutta.

29. Giridharilal Sankarlal,
P.O. Kaliaganj, West Dinajpur.

30. Krishi Ban·lhu Fertilizer Corporation,
21 Raja Naba Krishna Street, Calcutta.

**শ্রী আবদুল্লা রসুল ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি নির্ধারিত দরেব চেয়ে বেশি দরে বিক্রি হয় কিনা?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** এ খবর আমার জানা নাই নির্ধারিত দরের চেয়ে বেশি দরে বিক্রি হয় কিনা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যা চাইছি তার চেয়ে কম পাচ্ছি, যেমন একটি ক্ষেত্রে দেড় লক্ষ টন চেয়ে আমরা ১৪,৭৭৩ টন পেয়েছি, এই যে গ্যাপ থাকছে, অন্যান্য রাজ্যের ক্ষেত্রেও কি এই রকম বৈষম্য বা গ্যাপ থাকছে?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** তা আমি জানিনা, এগ্রিকালচার মিনিস্টার কন্‌ফারেন্সে যখন আমি বলি যে আমাদের চাহিদা অনুযায়ী পাচ্ছিনা তখন শ্রী জগজীবন বাম বলেছিলেন যে গত বছর যা অ্যালট করেছিলাম বাংলা সরকার তা উঠা'ননি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় যে এজেন্সির নাম পড়লেন, এটা কি তিনি জানেন যে তার মধ্যে ফসপেট এণ্ড কোং এবং তালুকদার কোম্পানি সম্বন্ধে অডিটার জেনারেল অত্যন্ত কঠোরভাবে মন্তব্য করেছেন এবং পি.এ. কমিটি এই সম্পর্কে তদন্ত করছেন?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** তদন্তের রিপোর্ট বের হলে এ সম্বন্ধে যদি কোনও স্টেপ সাজেস্ট করেন তা হলে গভর্নমেন্ট তা নেবেন।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বহু লক্ষ টাকার হিসেব এঁরা দিতে পারেনি। আমার প্রশ্ন হচ্ছে পাবলিক অ্যাকাউন্টস্ কমিটির তদন্ত সাপেক্ষে এবং বহু লক্ষ টাকার মধ্যে জড়িত থাকার জন্য এই কোম্পানিগুলিকে এজেন্সি থেকে সরিয়ে দেবেন কিনা?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এ বিষয় তদন্ত করে যদি সরানো উচিত মনে হয় তাহলে সরানো হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় অডিটর জেনারেলের রিপোর্ট এবং পাবলিক অ্যাকাউন্টস্ কমিটির প্রসিডিংস দেখে অতি সত্বর এ সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** আমি খোঁজ করে যত শীঘ্র সম্ভব ব্যবস্থা অবলম্বন করব।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এরকম প্রাইভেট এজেন্সির মাধ্যমে না করে এগ্রিকালচার ডিপার্টমেন্ট নিজেদের মারফত এগুলি বিতরণ করবেন কিনা?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এখন পর্যন্ত পরিকল্পনা নেই। পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে এনকোয়ারি হচ্ছে এবং যদি দেখা যায় সেখানে গলদ রয়েছে তাহলে অবশ্যই ব্যবস্থা অবম্বন করা হবে।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে পরিমান আমাদের এখানে অ্যালট করা হয়েছে তার কতটা অংশ চা বাগানের জন্য যেতে পারে?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এটা নোটিস দিলে খোঁজ নিয়ে জানাতে পারব। তবে আপনি যদি ব্যক্তিগতভাবে জানতে চান তাহলে নোটিস না থাকলেও ডিপার্টমেন্টে খোঁজ নিয়ে জানাতে পারি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** ৪ লক্ষ টন আমাদের দাবি ছিল কিন্তু তার মধ্যে দেখছি ৬৩ হাজার টন দেওয়া হয়েছে।

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** ৬৩ হাজার টন প্রতি ৩ মাসের জন্য অ্যালোটেড হয়েছে। এটাকে যদি ৪ গুণ করেন তাহলে দেখবেন আড়াই লক্ষ টন হবে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** তাহলে দেখা যাচ্ছে দেড় লক্ষ টন মাসের অভাব হচ্ছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে কৃষির উন্নতির জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে যে চেষ্টা করা হচ্ছে সেটা কি এই সার সরবরাহের জন্য ব্যাহত হবে বলে কৃষিমন্ত্রী মনে করেন?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** ব্যাহত হবে কিন্তু উপায় নেই। দিল্লি কনফারেন্স-এ আমি দেখেছি যে পরিমান সার চাওয়া হয়েছে তার অর্ধেক পরিমান সাপ্লাই করবার ক্ষমতা ভারত সরকারের নেই।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এগুলি তো কেমিক্যাল ফার্টিলাইজারের কথা বলা হয়েছে। আমার **প্রশ্ন** হচ্ছে এগুলি ছাড়া অন্যান্য সারের ব্যবস্থা যাতে উন্নত করা যায় তারজন্য কৃষিমন্ত্রী কোনও ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** সেইজন্য আমি দিল্লিতে ভারত সরকারের কৃষিমন্ত্রী জগজীবন রামকে বলেছি আমাদের দেশ থেকে খৈল, গ্রাউন্ডনাট, অয়েল কেক এবং বোন ডাস্ট-এর এক্সপোর্ট বন্ধ করা উচিত, কারন ফার্টিলাইজার আমরা টাকা হলেও পাব না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মধ্যপ্রদেশ এবং রাজস্থান থেকে ভারত সরকারের কাছে যে পরিমান রাসায়নিক সার চাওয়া হয়েছে তার চেয়ে তারা কম পেয়েছে একথা কি সত্য?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** আমি ঠিক বলতে পারব না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় বলেছেন বিভিন্ন রাজ্য থেকে সারের জন্য যে দাবি দিল্লি সম্মেলনে করা হয়েছিল তত সার সরবরাহ করা কেন্দ্রীয় সরকারের পক্ষে সম্ভব নয়। এই প্রশ্নের পরিপ্রেক্ষিতে আমি জিজ্ঞাসা করছি অন্যান্য রাজ্যকে তাদের দাবি অনুসারে, তাদের চাহিদা অনুসারে যেভাবে সার দেওয়া হয় পশ্চিমবাংলাকে যাতে সেই অনুপাতে তাদের দাবির সংঙ্গে সামঞ্জস্য রেখে সার দেওয়া হয় সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে আপনি দাবি করেছেন কিনা?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** আমি সামঞ্জস্যের কথা ওঠাইনি। আমরা যাতে সর্বাধিক পরিমান পাই তার জন্য চেষ্টা করছি।

**ডঃ চারুচন্দ্র সান্যাল ঃ** অ্যামোনিয়াম সালফেট ১০০ কে.জি. ব্যাগের হোলসেল দাম হোল ৪৩৭ টাকা এবং ৪৯২ টাকা—অর্থাৎ ৫৫ টাকা তফাৎ এবং ইউরিয়ার বেলায় হোলসেল এবং রিটেলের মধ্যে ৮০ টাকা তফাৎ। আমার প্রশ্ন হচ্ছে এই যে তফাৎ রয়েছে এটা কি নীতির উপর ভিত্তি করে করা হয়েছে?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এর মধ্যে নীতির প্রশ্ন নেই, এখানে যেটা আছে সেটা হচ্ছে দামটা ৩৭ আর টাকাটা ৭৬০। সে হিসাবে বলতে পারি এরমধ্যে নীতির প্রশ্ন আছে বলে মনে হয় না। যা আছে তাই বলেছি, যদি মনে করেন কোনও কথা বলা অন্যায় হয়েছে তাহলে আমি অনুসন্ধান করে দেখব।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** পাইকারি এবং খুচরা দরের মধ্যে এই যে বিরাট পার্থক্য আমি মনে করি এটা কৃষকদের পক্ষে অন্যায় করা হচ্ছে। এটা কমিয়ে আনার কোনও ব্যবস্থা মাননীয় মন্ত্রিমহাশয় করবেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** পাইকারি এবং খুচরার মধ্যে তফাৎ আরো কম হওয়া উচিত বলেই আমি মনে করি। কিন্তু যাদের মারফত এই কাজ করা হয় তাদের জন্য এই অবস্থা দাঁড়িয়েছে। যদি দেখি সরকার ব্যবস্থায় আরো বেশি খরচ হয়— সরকারি যা দেখছি সব জায়গাতেই লোকসানের কারবার, কাজেই আরো বেশি খারাপ হলে করা যাবে না।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** সরকারি ব্যাপারে লোকসানের যে কথা বলছেন সে সরকার আজকে আর নেই। আমার জিজ্ঞাস্য, আমাদের মন্ত্রিমহাশয়ের তত্বাবধানে যে কারবার চলবে সেটাতে লাভ হবে বলে তাঁর নিজের আস্থা আছে কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা প্রশ্ন নয়।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমাদের ফার্টিলাইজারের যখন এরকম দুরাবস্থা এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যখন আমাদের চাহিদা অনুসারে পাবো না তখন মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, দুর্গাপুরে যে সারের কারখানা আছে সেখানে সারের উৎপাদন বাড়াবার জন্য এবং তাকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য মন্ত্রিমহাশয় বা সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এটা আমার বিভাগ নয়, কাজেই আমি এটার উত্তর দিতে পারব না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের বিভাগ না হলেও যখন আমরা সার পাচ্ছি না, চাইবার বেলা কেন্দ্রীয় সরকারের কাছে যখন আপনি চাইছেন তখন আপনাকে আমি জিজ্ঞাসা করছি এ সম্পর্কে সুষ্ঠু ব্যবস্থা যাতে অবলম্বিত হয়, এই কারখানা যাতে ভালোভাবে চলে এবং তার উৎপাদন বাড়ে কারণ কেন্দ্রীয় সরকারের কাছে আমরা পাব না, এই অবস্থায় কি ব্যবস্থা অবলম্বন করবেন সেটা জানাবেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** দুর্গাপুরে নাইট্রোজেনস, অ্যামোনিয়াম সালফেট ইত্যাদি তৈরি হয়। কম দামে যাতে সেটা কৃষকরা নিতে পারে তারজন্য ক্যাবিনেটের তরফ থেকে চেষ্টা করা হবে।

**শ্রী আবদুল্লা রসুল ঃ** পুর্বে দেখা গিয়েছে ১০০কে.জি.-এর বস্তা থেকে বিক্রির সময় ৭/৮ কে.জি কম দেওয়া হয়েছে, এখন যাতে সেটা আর না হয় সে দিকে মাননীয় মন্ত্রিমহাশয় লক্ষ্য রাখবেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** কোনও সময়ই এটা হওয়া উচিত নয়, যদি হয়ে থাকে তাহলে তা অন্যায় হয়েছে, যাতে না হয় সেজন্য চেষ্টা করবে।

**শ্রী সুকুমার দত্ত ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, দুর্গাপুর সার কারখানায় যে সার উৎপাদন হবে তার সবটাই কি পশ্চিমবঙ্গ সরকার পাবেন?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** এটা আমি ঠিক বলতে পারব না, তবে যত সার এখানে উৎপাদন এবং ভারতবর্ষের বাইরে থেকে যে সার আসে তার সবটাই মোটামুটি ভারত গভর্নমেন্ট কনট্রোল করেন।

**শ্রী সুকুমার দত্ত ঃ** দুর্গাপুরে সার বাড়লে আমাদের যেটা বাড়বে সেটা কি প্রোপর্শনেট বাড়বে, কেননা আমরা জানি সিন্ধিতে বাড়লে বিহারে বাড়ে না, তেমনি দুর্গাপুরে বাড়লে পশ্চিমবঙ্গে বাড়বে বলে মাননীয় মন্ত্রিমহাশয় মনে করেন কি?

(নো রিপ্লাই)

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** কেমিক্যাল ফার্টিলাইজারের যখন অভাব তখন কাউ-ডাং যাতে সার হিসাবে ব্যবহার করা যায় সে সম্পর্কে মাননীয় মন্ত্রিমহাশয় বিবেচনা করছেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** আমি অ্যাসেম্বলীতেও এটা বলেছি, এখানেও বলছি, অধিকাংশ কাউ-ডাং আজকের দিনে জ্বালানি হিসাবে ব্যবহার করা হয়। যদি সস্তা দামে আমেরিকাতে যেভাবে করে যে কোনও ডাস্টকে কোল ব্রিক করে খুব সস্তা দামে করা যায়—কোল ব্রিক যদি ১০/১২ টাকা টন দিতে পারা যায় তাহলে কৃষকরা এভাবে কাউ-ডাং জ্বালাবে না। এদিকে দিয়ে আমরা চেষ্টা করছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** কাউ-ডাং গ্যাস যাতে জ্বালানি হিসাবে ব্যবহার করা যায় এবং কাউ-ডাং যাতে সারের ব্যবহারের জন্য থাকতে পারে সে রকম কোনও কথা মাননীয় মন্ত্রিমহাশয় ভাবছেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** জ্বালানি হিসাবে কাউ-ডাং গ্যাস ব্যবহারের যেকথা বলছেন সে বিষয়ে আমার কিছুটা অভিজ্ঞতা আছে। তাতে পাইপ বসাতে বা অন্য সব কিছু করতে যা খরচ পড়ে তা আমাদের দেশের সাধারণ কৃষক করতে পারবে না। অতএব ঐ একমাত্র শ্রেষ্ঠ উপায় হবে আমেরিকাতে যেভাবে কোল ব্রিক ব্যবহার করা হয় তা যদি এখানে ১০/১২ টাকা টন দিতে পারা যায় তাহলে কেউ আর গোবর জ্বালাবে না। সেজন্য আমরা চেষ্টা করছি।

[3-40 — 3-50 p.m.]

**ডঃ চারুচন্দ্র সান্যাল ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে এই বোন ডাস্ট তৈরি করতে হলে যে মেশিনের দরকার তার ক্যাপিটাল কস্ট কত?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** সেটা আমি জানিনা কিন্তু এই বিষয়ে যাঁরা অভিজ্ঞ ব্যক্তি তাঁদের একজনকে ডেকে এনেছিলাম। একজন বড় ব্যবসাদার তিনি খোঁজ করে আমাকে জানাবেন যে এটা সম্ভবপর কি না যদি সম্ভবপর হয় তাহলে টাকা খরচ করে উঠবে। আর যদি সস্তায় না দেওয়া যায় তাহলে এ কথা ভেবে কোনও লাভ নেই।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে দুর্গাপুরে যে সারের কারখানাটি আছে সেখানে যাতে আরো সার বেশি করা হয় এবং কম খরচে হয় তার জন্য চেষ্টা করবেন এবং আমাদের এই পশ্চিমবাংলায় সারের প্রয়োজনীয়তার কথা ভেবে বাংলাদেশে যাতে আরো সারের কারখানা হয় যেমন হলদিয়ায় নতুন শিল্পাঞ্চল হয়েছে সেখানে বা উত্তরবঙ্গে এই রকম কোনও পরিকল্পনা, এই রকম কোনও চেষ্টা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে করা হয়েছিল কি না?

(নো রিপ্লাই)

**শ্রী ধীরেন্দ্র নাথ মৈত্র ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে এই রকম বোন ডাস্ট একসর্পোট করবার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন যাতে কমে হয় কিন্তু আপনি কি বলতে পারেন এই বোন ডাস্ট তখন ব্যবহার করলে ধানের পক্ষে ভাল কিন্তু বোন ডাস্টের দাম অত্যাধিক বেড়ে গেছে—২২.৭৫ পয়সা করে বর্তমানে ব্যাগ হিসাবে, এটা কমানোর কোনও পরিকল্পনা বা চিন্তা করেছেন কি?

**ডঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ঃ** সব সারের দাম বেড়ে গেছে। ডিভ্যালুয়েশন হবার পরে বিদেশ থেকে আনতে গেলেও এর দেড়গুণ দাম হয়ে গেছে। তারপর আরো বেড়ে যাচ্ছে, আর সমস্ত জিনিসের দাম না যদি কমানো যায় শুধু এদিকে কমানো যাবেনা।

**শ্রী ধীরেন্দ্র নাথ মৈত্র ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে আবাদ বাড়াতে হলে এই যে সার এই সব সারের সাবসিডি যদি না দেওয়া হয় তাহলে বৃদ্ধি হবে কি করে?

(নো রিপ্লাই)

**Suspension of Additional Superintendent of Police, 24-Parganas**

***72 Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) with reference to my starred question No. 4. dated the 17th March, 1967, whether the Additional Superintendent of Police, 24-Parganas, is still under suspension; and

(b) whether any representation from him, personal or in writing, has recently been received by the Chief Minister?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** (এ) ও (বি) ইয়েস।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় (এ) জবাবে বললেন যে এখনো তিনি সাসপেনশনে আছেন এবং (বি) জবাবে বললেন যে তাঁর কাছে রিপ্রেজেন্টেশন করা হয়েছে। এখন আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে কতবার করা হয়েছে?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** দুটো। মানে দুটো রিপ্রেজেন্টেশন নয়, স্টেটমেন্ট দিয়েছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে ব্যক্তিগতভাবে তিনি আপনার সঙ্গে দেখা করেছিলেন, মানে ইন পার্সন।

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** হ্যাঁ।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে তাঁর সঙ্গে কথাবার্তা বলবার পর আপনি তাঁর সাসপেনশন প্রত্যাহার করা সম্পর্কে পুনর্বিবেচনা করেছেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** এটা বিচারাধীন আছে হাইকোর্টে। আর কিছু বলতে পারছি না।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন কারণ আগে যখন প্রশ্ন করেছিলাম তখন তিনি এই জবাব দিয়েছিলেন এবং হাইকোর্টে যে কেস করা হয়েছে তার সঙ্গে এই সাসপেনশন প্রত্যাহারের কোনও সম্পর্ক নেই এ কথা মুখ্যমন্ত্রী জানেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** সাসপেনশন নিয়ে তিনি হাইকোর্ট করেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** সাসপেনশন নিয়ে তিনি হাইকোর্ট করুন, মাননীয় মুখ্যমন্ত্রীকে বোঝানো হয়েছে যে সাসপেনশন নিয়ে হাই কোর্টে গেছেন এবং তিনি যে মামলা নিয়ে হাইকোর্ট গেছেন সেটা হচ্ছে তাঁকে যে ডিমোশন করা হয়েছিল সেই ডিমোশনের বিরুদ্ধে তিনি মামলা করেছেন এটা মন্ত্রিমহাশয় কি জানাবেন?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় :** হাইকোর্টে তিনি ৩টি মামলা করেছিলেন। এখন কোনটি সে খবর জানিনা।

## Financial Assistance for Refugee T. B. Patients

***73 Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Relief and Rehabilitation Department be pleased to state what financial assistance is admissible for maintenance of families of post 1964 East Pakistan migrants having valid documents, who are head of families and being affected with tuberculosis have been undergoing treatment in non-refugee free beds of Government T.B. hospitals, for reasons beyond their control ?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** No provision for financial assistance for the maintenance of such families exists now.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এখানে বলছেন, এই রকম প্রভিসন ফর পোস্ট—১৯৬৪ কিছু নেই। তাহলে কি আমি ধরে নেব যে, ১৯৬৪ সালের আগে যাঁরা ইস্ট পাকিস্তান মাইগ্রেন্টস এসেছেন, তাঁদের সম্পর্কে কিছু প্রভিসন সরকারের আছে?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** The families of refugee T. B. patients undergoing treatment in free refugee T. B. beds in Government hospitals are eligible for maintenance grants of Rs. 15 per adult per month and Rs. 10 per child per month subject to a maximun of Rs. 20 per family per month.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** পোস্ট—৬৪ মাইগ্রেণ্টস আছেন, তাঁদের সম্পর্কে যুক্ত ফ্রণ্ট সরকার কি দায়িত্ব গ্রহণ করেন নি?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** This Government intends to take up with the Government of India the question of payment of maintenance grants to the families of refugee T.B. patients admitted into non-T.B. beds in Government hospitals and undergoing treatment there.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, তাহলে কি বলবেন, এই ধরনের যে সমস্ত টি.বি. পেসেণ্ট আছেন, তাদের মাসিক ২০ টাকা করে সাহায্য দিতে গেল কেন্দ্রীয় মন্ত্রনালয়ের অনুমতি নিতে হচ্ছে?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** নিশ্চয়। এই গ্রান্ট তাঁরা দিচ্ছেন এবং সেখান থেকে টাকা আসে এবং সেই টাকা থেকে এটা দেওয়া হয়।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** পশ্চিমবঙ্গ সরকারের উদ্বাস্তু পুনর্বাসন বিভাগ তাহলে কি কেন্দ্রীয় মন্ত্রনালয়ের একটি ব্রাঞ্চ অফিস?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত ঃ** সেটা প্রশ্নকর্তা বিবেচনা করে দেখবেন। তবে এর সব খরচটাই কেন্দ্র থেকে আসে।

**শ্রী নির্মাল্য বাগচী** : Then am I to understand that these families, their wives and children will turn into prostitutes and beggars and the united from Government will do nothing for them.

**শ্রী নির্মাল্য বাগচী** : The question is disallowed.

**শ্রী সত্যপ্রিয় রায়** : কেন্দ্রীয় সরকার থেকে যদি টাকা না পাওয়া যায়, তবে এই সমস্ত রুগ্ন ব্যাক্তিদের জন্য রাজ্য সরকারের তহবিল থেকে কোনও বরাদ্দ করা সম্ভবপর কি?

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত** : সেটা আমরা আলোচনা করিনি। কিন্তু প্রশ্ন হচ্ছে, রেফিউজিদের সমস্ত খরচটা কেন্দ্র দেবার দায়িত্ব। টি. বি., বেডের রেফিউজি পেসেন্টদের জন্য ইন হসপিট্যালে কিছু করা যায় কিনা সে সম্বন্ধে কেন্দ্রর কাছে লিখব এবং তাঁরা যদি এটা দিতে না চান, আমরা কি করতে পারি সেজন্য ক্যাবিনেটে প্লেস করব।

**শ্রী নির্মাল্য বাগচী** : মন্ত্রিমহাশয় কি বললেন, এখনও পর্যন্ত লেখা হয়নি।

**শ্রী নিরঞ্জন সেনগুপ্ত** : এটা নিয়ে আলাপ-আলোচনা হয়েছে। আমরা এই নিয়ে মৌখিকভাবে বলেছি এবং প্রশ্নটা আসার পর আমি নির্মলবাবুর কাছে যেয়ে এবং অন্যান্য ব্যবস্থা মারফত জানতে চেষ্টা করেছি যে, মোট কত খরচ হবে। কত টাকা দরকার তার একটা বরাদ্দ কেন্দ্রকে দিতে হবে। আমরা কোনও বরাদ্দ না দিলে, কেন্দ্র বলবেন কত টাকা দরকার ইত্যাদি ইত্যাদি। সেইজন্য আমি সংখ্যা কত এবং কত টাকা দরকার ইত্যাদি দিয়ে কেন্দ্রের কাছে লিখব বলে ঠিক করেছি।

## Distribution of flats and houses under Low Income Housing Scheme

***74 Shri Rajkumar Chakraverty** : Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) the number of houses with their addresses and total tenements in each house under the Low Income Housing Scheme of the Government of West Bengal;

(b) (i) how many tenements have been occupied, and (ii) how many remain to be occupied;

(c) on what principle the applications for accommodation were decided; and

(d) (i) whether there are any such houses under construction or in respect of which construction is under contemplation, and (ii) if so, when they will be completed ?

[3-50 — 4-00 p.m.]

**Shri Hemanta Kumar Basu :**

(a) So far 21 housing estates containing 2834 different types of flats for renting purposes have been sanctioned out of which 2090 flats in 17 estates are completed. Location of the Estates and number of flats built and/or sanctioned are as follows :

**A. List of Projects sanctioned and taken up under the Low Income Group Housing Scheme**

| District | Location | Total No. of Flats | Com-pleted | Under construc-tion | Not yet started |
|---|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) | (6) |
| **Calcutta** | 1) Regent Estate | 48 | 48 | — | — |
| | 2) Belgachia (B. V. College) | 320 | 312 | — | 8 |
| | 3) Belgachia Villa | 40 | 40 | — | — |
| | 4) 40/1 Tangra Road(Phase I)<br>5) -do- (Phase II) | 352 | 352 | — | — |
| | 6) Manicktala | 96 | 72 | 24 | — |
| | 7) Ram Krishna Samadhi Road | 208 | 208 | — | — |
| | 8) Muraripukur Road | 80 | 80 | — | — |
| | 9) Kankurgachi 2nd Lane | 100 | 100 | — | — |
| **24-Parganas** | 10) 537 Dum Dum Road | 96 | 96 | — | — |
| | 11) 61/1 S. K. Deb Road, (Patipukur) | 40 | 40 | — | — |

| District | Location | Total No. of Flats | Com-pleted | Under construc-tion | Not yet sterted |
|---|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) | (6) |
| | 12) Sodepur (Phase I) | | | | |
| | 13) Sodepur (Phase II) | 440 | 440 | — | — |
| | 14) Sodepur (Phase III) | | | | |
| | 15) Botanical Garden Lane, Howrah | 48 | 48 | — | — |
| | 16) Baltikuri | 152 | 152 | — | — |
| | 17) 197 Andul Road, Howrah | 328 | — | 328 | — |
| **Burdwan** | 18) Durgapur | 102 | 102 | — | — |
| | **Total** | **2450** | **2090** | **352** | **8** |

**B. Project sanctioned but not yet taken up**

| District | Location | Total No. of Flats |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| **Calcutta** | 19) Kusthia Road, Tollygunj | 152 |
| **Howrah** | 20) Botanical Garden,' Shibpur (Phase II) | 16 |
| **Howrah** | 21) Behala (PI Old Dogs' Race Course) | 216 |
| | **Total** | **384** |

Besides these, 400 houses have been built for sale at Kalyani and two working Girls' Hostels comprising 286 seats have been built in Calcutta.

(b) (i) 1922, and (ii) 168.

(c) The following points were taken into consideration at the time of scrutinising the applications— (1) Monthly income of the applicant (2) types of flats applied for (3) occupation (4) Special reasons for applying (5) No. of family member etc. Special consideration was also given to the cases where the applicants have been evicted by their land lords and also to the cases of Govt. servants joining their appointments in Calcutta on transfer.

(d) (i) 352 flats under construction and 392 flats will be taken up later.

(ii) Construction of 352 flats are expected to be completed in 1967-68.

**শ্রী রাজকুমার চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি বিগতকালে ফ্লাটগুলি বন্টনকালে পাবলিক দরখাস্তকারিদের কাছ থেকে নানা অসন্তোষ ও অভিযোগের কারণ উপস্থিত হয়েছে?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** অনেক উপস্থিত হয়েছে, ফ্লাটের সংখ্যা কম, অ্যাপ্লিকান্ট অনেক বেশি, সবাইকে তাই ফ্লাট ডিস্ট্রিবিউশন করা মুসকিলের কথা, এখনও আমার হাতে ৫ হাজার অ্যাপ্লিকেশন আছে কিন্তু গোটা পঞ্চাশ ফ্লাট আছে। কাজেই যাঁরা পাবেননা তাঁরা অসন্তুষ্ট হবেন।

**শ্রী রাজকুমার চক্রবর্তী ঃ** এই ফ্লাট এম. এল. এ. এবং এম. এল. সি.-দের দিচ্ছেন কি?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** হ্যাঁ, তাঁদের গোড়া থেকেই দিচ্ছি।

**শ্রী রাজকুমার চক্রবর্তী ঃ** যে নীতির উপর ভিত্তি করে ফ্লাটগুলি দিচ্ছেন, বন্টন করছেন, সে নীতি যেন সুষ্ঠুভাবে পালিত হয়। সেদিকে আপনি দৃষ্টি রাখবেন কি?

**শ্রী হেমন্ত কুমার বসু ঃ** নিশ্চয়ই।

## Tollygunge Race Course

***74 Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Homoe (Police) Department be pleased to state—

(a) what is the total area of the Tollygunge Race Course; and

(b) whether the Government proposes to acquire the said land and utilise it for some constructive purposes?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :**

(ক) ৪১৮ বিঘা ৩ কাঠা ৮ ছটাক ১৪ বর্গফুট।

(খ) এইরূপ কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে দুটি রেস কোর্স—অ্যালেনবড়া এবং টালিগঞ্জে রয়েছে, একটি থাকা সত্ত্বেও অ্যালেনবড়া থাকা সত্ত্বেও আর একটা যে দখল করে রাখছেন, যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে ওটা হাতে নিয়ে অন্য কোনও উদ্দেশ্যে কিছু করার জন্য ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় :** ভেবে দেখব।

**শ্রী সত্যপ্রিয় রায় :** কোলকাতা শহরে ঘোড়দৌড়ের জন্য হাজার হাজার বিঘার দুটি রেস কোর্স আছে, কিন্তু ছেলেদের দৌড়োবার জন্য পিঁচের রাস্তা ছাড়া আর কোনও জায়গা নাই, মুখ্যমন্ত্রী মহাশয় বিবেচনা করে দেখবেন কি এখানে ছেলেদের খেলার ব্যবস্থা করা সম্ভবপর কিনা?

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় :** দেখা যাবে।

**Mr. Chairman :** Starred Question 51 is held over.

## Disturbances at Hamiltonganj, Jalpaiguri

***55 Shri Nirmal Chandra Bhattacharya :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the circumstances in which a serious clash took place in Hamiltonganj, Jalpaiguri, between two rival groups on 18th June, 1967, in which miscreants set fire to a number of shops; and

(b) the number of persons, if any, arrested in this connection ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :**

**(ক) ঘটনাটির উৎপত্তি এইরূপ ঃ**

**গত ১৮.৬.৬৭ তারিখে জনৈক নেপালি হ্যামিল্টনগঞ্জ হাটে জনৈক বাঙালি চাল ব্যবসায়ীকে কম ওজনের বাটখারা দিয়া চাল বিক্রয় করিবার সময় ধরে। ব্যাপারটির ফয়সালার জন্য নেপালিটি ঐ চাল ব্যবসায়ীকে আর. এস. পি. অফিসে লইয়া যাইতে চায়। কিন্তু ইহার পরিবর্তে কয়েকজন বাঙালি মিলিয়া ঐ নেপালিটিকে স্থানীয় অগ্রদূত ক্লাবে লইয়া যায় এবং সেখানে তাহাকে আটক করিয়া রাখে। নেপালিটির স্ত্রী এবং ঐ নেপালিটির কয়েকজন সহযোগী ঐ নেপালিটিকে মুক্ত করিয়া আনিবার জন্য চেষ্টা করে কিন্তু কয়েকজন বাঙালি যুবক দ্বারা তাহারা প্রহৃত হয়। ইহার পর মারামারি আরম্ভ হয়।**

(খ) ৩৮ জন।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই মারামারিতে একটা সিনেমা হল পুড়ে গেছে এই খবর পেয়েছেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি জানি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই মারামারিতে ২ জন মারা গেছে এই খবর জানেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** মারা যাবার খবর আমার কাছে নেই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** সিনেমা হলের ভেতর ২ জন মারা গেছে এ খবর জানেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এরকম খবর আমার জানা নেই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** পুলিস ঠিকমতো ব্যবস্থা অবলম্বন করেনি একথা কি সত্য?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ হঠাৎ ঘটনা ঘটে গেছে এবং তারপর ৩৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে।**

**শ্রী যতীন চক্রবর্তী ঃ যখন গন্ডগোল শুরু হল তখন বিশেষ কোনও রাজনৈতিক দলের কর্মীরা সেই গন্ডগোল যাতে অগ্রসর হয় তারজন্য চেষ্টা করেছে একথা কি সত্য?**

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা প্রশ্ন নয়—ইট ইজ নট এ কোশ্চেন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আমি যতদূর শুনলাম তাতে বুঝলাম নেপালিটি বাঙালিটিকে আর. এস. পি. অফিসে নিয়ে যাচ্ছিল এবং পরে দেখলাম অগ্রদূত ক্লাবে নিয়ে গেল। আমার প্রশ্ন হচ্ছে, এই অগ্রদূত ক্লাবের সঙ্গে কোনও রাজনৈতিক দলের যোগাযোগ আছে কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** আর. এস. পি.-র ষড়যন্ত্র আছে একথা কি সত্য?

**মিঃ চেয়ারম্যান ঃ** এ প্রশ্ন হয় না।

**শ্রী ধীরেন্দ্র নাথ মৈত্র ঃ** মন্ত্রিমহাশয় বলবেন কি, এই ব্যাপারে যে সমস্ত ক্ষতি হয়েছে সেই ক্ষতিপূরণ সরকার বহন করবেন কিনা?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** খোঁজ নেওয়া হচ্ছে—হয়ত কিছু বহন করা হবে।

## Clash between two Rival Political Parties at the time of Election of the South Dum Dum Municipality

***58. Shri Nirmal Chandra Bhattacharya :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that on the 18th of June, 1967, the supporters of two rival political parties in the elections to the South Dum Dum Municipality came into serious clash with one another;

(b) if eight houses were raided by the anti-social elements of the parties concerned; and

(c) what steps the Government have taken to arrest the miscreants ?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ**

(ক) এবং (খ) হ্যাঁ।

(গ) এ পর্যন্ত ৬ জন গ্রেপ্তার হয়েছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই যে ২টি রাইভাল পলিটিক্যাল পার্টির কথা প্রশ্নে রয়েছে এ সম্বন্ধে কিছু জানেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ১৮. ৬. ৬৭. তারিখ সকাল ৫টার সময় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কালীশংকর চক্রবর্তী নির্বাচনী পোস্টার সমূহ দক্ষিণ পন্থী কমিউনিস্ট পার্টির শ্রী দ্বিজেন্দ্রনাথ নিয়োগীর পোস্টার দ্বারা ঢাকিয়া ফেলার অভিযোগে উক্ত ২ দলের সমর্থকদের মধ্যে এক সংঘর্ষ হয়। উহাতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির শ্রী মিহির ধর ও দক্ষিণ পন্থী কমিউনিস্ট শ্রী দিলীপ চাটার্জি এবং সুকুমার চ্যাটার্জি আহত হয়। ওইদিন রাত্রি ৩টায় সুভাষনগরে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থকগণ দক্ষিণ পন্থী কমিউনিস্ট দলের ৮জন কর্মির গৃহে হামলা করে। এই ব্যাপারে সুভাষনগরের শ্রী কৃষ্ণলাল বসুর অভিযোগক্রমে ভারতীয় দন্ডবিধির ১৪৭/১৪৮/৩৩৬/৩২৩ ধারা অনুযায়ী দমদম থানায় ১৮. ৬. ৬৭ তারিখে ১১৪নং মামলা রুজু করা হয়েছে ওই অঞ্চলে পুলিস পিকেট মোতায়েন করা হয়েছে এই ঘটনার তদন্ত চলছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** কয়জন গ্রেপ্তার হয়েছে বলবেন কি?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ৬ জন।

## POINT OF ORDER

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমার একটা প্রশ্নের জবাবে অর্থাৎ স্টার্ড কোশ্চেন ৭২, অ্যাডমিটেড কোশ্চেন নম্বর ৯৬-এর জবাবে মুখ্যমন্ত্রী বলেছিলেন যে অ্যাডিশনাল সুপারিনটেনডেন্ট অব পুলিস এস. পি. সিং এখনও সাসপেনডেড আছে এবং তিনি জবাবে আরও বলেছিলেন যে দুবার দেখা করা সত্ত্বেও এখনও তিনি সাসপেনশনে রয়েছেন। অথচ পরশু দিন আমাদের জেনারেল বাজেটের ডিসকাশন যখন শেষ হয় এবং উপ-মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন জবাব দেন তখন আমি দেখলাম আমি যে অভিযোগ করেছিলাম তার প্রত্যুত্তর দিতে গিয়ে তিনি বললেন এই এস. পি. সিং-কে সাসপেনশন প্রত্যাহার করে পোস্ট করা হয়েছে, তবে যেখানে করতে চেয়েছিলেন সেখানে করা সম্ভবপর হয়নি।

আছে তাদের কাছে তিনি এই প্রস্তাব জানিয়েছেন যে Government have beer moved to sanction dearness allowance for all non-teaching staff oı all sponsored colleges on the same slab-wise at present existing for Government employees. মাননীয় শিক্ষামন্ত্রী যদি জানেন তাহলে এটাবে কার্য্যকর করবার জন্য তিনি কি চেষ্টা করছেন সেটা কি জানাবেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা আমি অবগত আছি এবং এখানে এই নোট রয়েছে আমার এই ফাইলের মধ্যে, এটা চেষ্টা করা হচ্ছে।

*84 & *85-Reply not received

**মুর্শিদাবাদ জেলার বিদ্যালয় পরিদর্শকের বিরুদ্ধে অভিযোগ**

***৮৬। শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** শিক্ষামন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিনি মুর্শিদাবাদ জেলায় বিদ্যালয়-পরিদর্শকের বিরুদ্ধে কোনও অভিযোগ সম্বলিত পত্র সম্প্রতি পাইয়াছেন কিনা?

(খ) (১) পাইয়া থাকিলে, ঐ অভিযোগগুলি সম্পর্কে তিনি কোনও তদন্ত করিয়াছেন কিনা এবং

(২) তদন্ত করিয়া থাকিলে উক্ত পরিদর্শকের বিরুদ্ধে কোনও ব্যবস্থা অবলম্বন করিয়াছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ**

(ক) ও (খ) বিদ্যালয় পরিদর্শকদিগের বিরুদ্ধে নানারূপ অভিযোগ করিয়া প্রায়ই পত্রাদি আসিয়া থাকে। অভিযোগকারীর নাম, পত্রের তারিখ ও অভিযোগের বিষয়বস্তুর উল্লেখ না করিলে সুনির্দিষ্ট উত্তর দেওয়া সম্ভব নহে।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** আমার প্রশ্নটা আপনি একটু দেখুন তাতে সুনির্দিষ্টই ছিল—প্রায়ই পত্রাদি আসিয়া থাকে এই প্রশ্ন আমি করিনি এবং এটা কোনও উত্তর হলনা। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রীরা যেন ভবিষ্যতে এই ধরনের জবাব না দেন সে জন্য আপনার মাধ্যমে তাঁদের কাছে অনুরোধ জানাচ্ছি। প্রশ্নের তারিখ-টারিখের কথা বলছেন কিন্তু আমার প্রশ্নটা হচ্ছে যে তিনি মুর্শিদাবাদ জেলার

বিদ্যালয় পরিদর্শকের বিরুদ্ধে কোনও অভিযোগ সম্বলিত পত্রাদি পাইয়াছেন কিনা এবং পাইয়া থাকিলে সেই অভিযোগ সম্পর্কে কোনও তদন্ত করিয়াছেন কিনা? এই ছিল মোটামুটি আমার প্রশ্ন এবং এটা সুনির্দিষ্টই ছিল, কাজেই এটার উনি যে উত্তর দিলেন সেটা উত্তর হয়নি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা ডেফিনিট নাম দিয়ে আপনি বলেন নি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** সম্প্রতি তিনি পাইয়াছেন কিনা, উনি বলতে পারতেন যে পাইনি মাই সাবমিশন ইজ দিস দি মিনিস্টার কুড হ্যাভ সেইড দ্যাট হি হ্যাভ রিসিভড নো কমপ্লান্ট, এটা উনি বলতে পারেন কিন্তু সে কথা না বলে—এটা কি কোনও জবাব হল স্যার,

বিদ্যালয়ের পরিদর্শকের বিরুদ্ধে নানারূপ অভিযোগ আসিয়া থাকে, হোয়াট ইজ দিস? আই ডু নট আনডারস্ট্যান্ড, কাজেই আমার আবেদন আপনার কাছে এবং আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়দের কাছে যে জবাবটা যেন আমরা ঠিকঠিক পাই, সেটা না পেলে আমাদের পক্ষে অসুবিধা হয়। এর উপর কি সাপ্লিমেন্টারি হবে জানিনা তবে যদি আপনি অ্যালাউ করেন তাহলে কয়েকটি সাপ্লিমেন্টারি করতে পারি কাজেই আমার এটা আজ হেলড ওভার থাক, জবাব আসুক তখন সাপ্লিমেন্টারি করব।

[3-40 — 3-50 p.m.]

**মিঃ চেয়ারম্যান ঃ** হেলড-ওভার করব কি কারণে, সেটা বলুন?

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** Because the reply is vague. It is no answer at all. যেহেতু উনি ভেগ রিপ্লাই দিয়েছেন সেইহেতু।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনার কোশ্চেনও ভেগ, কাজেই ওনার আনসারও ভেগ হয়েছে। আপনি যদি সুনির্দিষ্ট প্রশ্ন দেন, তাহলে ওঁদের ডেফিনিট আনসার দিতে বাধ্য করব।

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রশ্নটা আমরা পেয়েছি এবং উনি যে প্রশ্ন করেছিলেন তার মধ্যে একটু তফাৎ আছে। উনি প্রশ্ন করেছিলেন, মুর্শিদাবাদ জেলার বিদ্যালয় পরিদর্শক,—এই ছিল, এর থেকে উনি যদি

'র'টা বাদ দিতেন, তাহলে এ রকম উত্তর দেওয়ার দরকার আমাদের হত না। আর একটা কারণে এই রকম উত্তর দিতে বাধ্য হয়েছি। একটা অসুবিধার কথা আপনার কাছে নিবেদন করতে চাই। সরকারি কর্মচারিদের বিরুদ্ধে বহু অভিযোগ আছে। কোনও একটা বিশেষ কর্মচারীর বিরুদ্ধে যদি কোনও সুনির্দিষ্ট অভিযোগের কথা বলেন তাহলে স্বভাবতই উত্তর দেওয়া যায়। সেটা ঠিক হয়। আমরা উত্তর এড়িয়ে যেতে চাই না বা যাওয়ার চেষ্টা করছি না। উত্তরটা দিতে চাই। কিন্তু প্রশ্ন নির্দিষ্ট আকারে আসুক।

**শ্রীমতি অনিলা দেবী** ঃ মন্ত্রিমহাশয় নির্দিষ্ট ভাষায় প্রশ্ন পান নি বলে বললেন। কিন্তু আমি বুঝতে পারছি না, মুর্শিদাবাদের জেলা বা মুর্শিদাবাদ জেলা পরিদর্শক— এর মধ্যে তফাৎটা কি? বাংলাভাষায় ব্যাকরণে 'র'টাকে উঠিয়ে দিয়ে হাইফেন করে চলে। ষষ্ঠী তৎপুরুষ করা চলে। জেলার বিদ্যালয় পরিদর্শক আর জেলা বিদ্যালয় পরিদর্শক তফাৎ কি? জেলা বিদ্যালয় পরিদর্শক মানে জেলার যতগুলো বিদ্যালয় আছে, তার পরিদর্শক, আর জেলা বিদ্যালয় পরিদর্শক মানে জেলায় যিনি নিযুক্ত হয়েছেন সেই পরিদর্শক—অতএব একই কথা আর যদি ডিউটি ভাগ করতে চান, তাহলে স্বতন্ত্র কথা। তিনি প্রত্যেকটি বিদ্যালয় পরিদর্শন করেন কিনা? সেখানে হয়ত একাধিক জেলা পরিদর্শক থাকতে পারেন। কিন্তু ডিসট্রিকট ইন্সপেকটরের বাংলা করলে কি দাঁড়ায়? জেলার পরিদর্শক হলে একই হবে। আমার মনে হয়, এ প্রশ্নটার 'র' দিয়ে ওঁর উত্তরটা ঐ রকম দেওয়া ঠিক হচ্ছে না। অবশ্য মন্ত্রী মহাশয় যদি আমাকে বাংলার ব্যাকরণগত জিনিষটা ক্যালিরিফিকেশন করে দেন, তাহলে খুশি হব।

**মিঃ চেয়ারম্যান** ঃ আপনার ব্যাকরণে ভুল নেই।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ মুর্শিদাবাদ জেলা-পরিদর্শক, আই মিন... ডিসট্রিকট ইনসপেকটর অব স্কুলস-এর বিরুদ্ধে অনেকগুলি অভিযোগ সম্বলিত এক চিঠি (আমার কাছে তার একটা কপি আছে) অ্যাড্রেস টু দি এডুকেশন মিনিস্টার মহাশয় পেয়েছেন কি? গত ২৫শে মার্চ ১৯৬৭ সাল তারিখের চিঠি সই করেছেন ইয়োর্স ফেইথফুলি, ওয়েলউইশার বলে, এই চিঠি এডুকেশন মিনিস্টারের কাছে পাঠিয়েছেন, আপনি জানেন স্যার, সরকারের কাছে যে সমস্ত চিঠি আসে সমস্তই নাম নিয়ে আসেনা, বেনামীতেও কিছু চিঠি আসে এবং হামেশাই আসে, প্রশ্ন হচ্ছে এই যে ২৫/৫/৬৭-এর এটা পেয়েছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ পেয়েছি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** চিঠি যখন পেয়েছেন তার ভিতর যে অভিযোগ আছে সেটা দেখেছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ পড়েছি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার পরিদর্শক ডি আই অব স্কুলস—ফারাক্কা ব্যারাজ তৈরি করার সময় যে সমস্ত ৩৫ প্রাইমারি বিদ্যালয়-এর ল্যান্ড এবং বিল্ডিং নষ্ট হয়ে গিয়েছিল তার জন্য তদানীন্তন সরকার প্রায় ২০ হাজার টাকা কম্পেনসেশন হিসাবে দিয়েছিলেন, এবং সেই টাকা মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ডের পরিদর্শক ডি আই স্কুলস এক্স অফিশিও প্রেসিডেন্ট ওদিকে বসে আছেন শ্রী দুর্গাপদ সিংহ, তাঁর সহযোগিতায় এবং যোগসাজসে অদ্যাবধি কম্পেন্সেশন হিসাবে দেননি, একথা সত্য কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই রকম অভিযোগ এবং নানা অভিযোগ সম্বন্ধে আমরা অনুসন্ধান করছি, অনুসন্ধানের ফল জানার সময় এখনও হয়নি।

**শ্রী দুর্গাপদ সিংহ ঃ** যেহেতু এটা বেনামী চিঠি সেই হেতু শিক্ষামন্ত্রী মহাশয় তেমন গুরুত্ব আরোপ করেননি একথা কি সত্য?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** বেনামে স্বনামে যেকোনও ভাবেই হোক সরকারি কর্মচারীর বিরুদ্ধে যদি কোনও গুরুতর অভিযোগ আসে সেগুলি সম্বন্ধে আমরা খোঁজ নেব।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য যে এই টাকা মুর্শিদাবাদ জেলার?

**মিঃ চেয়ারম্যান ঃ** উনিতো বলেছেন ইন্‌কুইয়ারি করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** এই তদন্ত করবার কথা বললেন এতে আমি আনন্দিত হলাম। এই ডি. আই. সম্বন্ধে আমার আরও প্রশ্ন আছে। গত ১৪ই মে মন্ত্রিমহাশয় যখন বহরমপুরে পরিদর্শন করতে গিয়েছিলেন অর্থাৎ সেখানে যখন তিনি সরকারিভাবে পদার্পন করেছিলেন তখন তাঁর কাছে কি মুর্শিদাবাদ জেলার প্রাথমিক শিক্ষকদের একটি প্রতিনিধি দল এই অভিযোগ করেছিলেন যে, গত ৪/৫

বছর যাবৎ স্কুল বোর্ডের আন্ডারে নিয়োজিত প্রাথমিক শিক্ষকদের মাইনে দেবার সময় তাঁদের মাইনে থেকে প্রভিডেন্ট ফান্ড হিসেবে যে টাকা ডিডাক্ট করা হয় সেটা তাঁদের অ্যাকাউন্টে জমা দেওয়া হয়নি এবং গত ৫ বছর যাবৎ এই ব্যাপারে ডি. আই.-র দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও, দুর্গাপদ সিংহের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও দরিদ্র শিক্ষকদের হাজার হাজার প্রভিডেন্ট ফান্ডের টাকা আজ পর্যন্ত যে জমা পড়েনি এই অভিযোগ আপনি পেয়েছেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য** ঃ এরকম অভিযোগ করা হয়েছে।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ মন্ত্রিমহাশয় জানাবেন কি, বহরমপুর সার্কিট হাউসে বসে প্রাথমিক শিক্ষকরা যখন মন্ত্রিমহাশয়ের সঙ্গে আলোচনা করছিলেন তখন সেখানে পরিদর্শক ছিলেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য** ঃ তিনি উপস্থিত ছিলেন, কিন্তু এই বিশেষ আলোচনার সময় উপস্থিত ছিলেন কিনা সেটা আমার স্মরণ হচ্ছেনা।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ একথা কি সত্য যে, জেলা পরিদর্শক প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও এখন পর্যন্ত জেলা স্কুল বোর্ডের সভাপতি সেই দরিদ্র শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের হাজার হাজার টাকা জমা দেননি, মেরে দিয়ে বসে আছেন?

**মিঃ চেয়ারম্যান** ঃ "মেরে দিয়ে বসে আছেন" এই কথাটা আপনি উইথড্র করুন।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ "মারা" কথাটা আনপার্লামেন্টারি আমি স্বীকার করি। আত্মসাৎ করেছেন একথা কি সত্যি?

**মিঃ চেয়ারম্যান** ঃ ওরকম কথা বলবেন না, অ্যাসপার্শন চলবেনা।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ জমা দেয়নি একথা কি সত্য?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য** ঃ আমি এ সম্বন্ধে অনুসন্ধান করব।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ একথা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় যখন আফিসিয়ালি ভি. আই. পি.-রা যান—বিশেষ করে শিক্ষা বিভাগের ভি. আই. পি.-রা যান তখন তাঁদের মনোরঞ্জন করবার জন্য জেলা পরিদর্শক মহাশয় কর্মচারিদের কাছ থেকে চাঁদা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এরকম অভিযোগ শুনেছি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য যে, মন্ত্রিমহাশয় যখন বহরমপুর সার্কিট হাউসে উঠেছিলেন তখন মুর্শিদাবাদ জেলা পরিদর্শক তাঁর আহারাদির বন্দোবস্ত করবার জন্য তাঁর বিদ্যালয়ের কোয়াটার্সে ব্যবস্থা করেছিলেন এবং এটা যখন মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনা হয় তখন মন্ত্রিমহাশয় জেলা পরিদর্শককে কঠোরভাবে তিরস্কার করে সেই আয়োজন বাতিল করে দিয়েছিলেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** একথা সত্য।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় বোধহয় অবগত আছেন যে প্রাথমিক শিক্ষকদের শিক্ষণ শিক্ষার জন্য বাংলাদেশে যে প্রাইমারি ট্রেনিং স্কুল আছে সেই প্রাইমারি ট্রেনিং স্কুলে ম্যাট্রিকুলেট টিচার্স, স্কুল ফাইন্যাল বা হায়ার সেকেন্ডারি এক্‌জামিনেশন-এ যারা পাশ করেছে তারা তাদের শিক্ষাগত ভিত্তিতে সেখানে ট্রেনিং পেতে পারে। সেখানে কিছু নন-ম্যাট্রিকুলেট টিচার কাজ করেন। নন-ম্যাট্রিকুলেট যদি টিচার না হন তাহলে শিক্ষণ শিক্ষা পেতে পারেননা, কিন্তু যদি টিচার হন তাহলে তাঁরা শিক্ষণ শিক্ষা লাভের অধিকারী অন স্পেশাল রিকমেনডেশন বাই ডি. আই. অব স্কুলস। একথা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় ১৯৬৬ সালে নন-ম্যাট্রিকুলেট ৬ জন মহিলা যাঁরা টিচার নয়, যাঁদের এই সমস্ত যোগ্যতা ছিলনা তাঁদের অন স্পেশাল রিকমেনডেশন অব দি ডি. আই. ওই ট্রেনিং স্কুলে ব্যবস্থা করে দেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমার জানা নাই।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে এটা অনুসন্ধান করবেন কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি প্রথমেই বলেছি যে বিভিন্ন অভিযোগ এসেছে সেগুলি অনুসন্ধান করা হবে।

**শ্রী গোপাল হালদার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এ সম্বন্ধে আমি আপনার কাছে একটা নিবেদন রাখছি। মাননীয় মন্ত্রিমহাশয় মুল উত্তর দিয়ে দিলেন তদন্ত করা হবে। কিন্তু কি কি অভিযোগের তদন্ত করা হবে সেটা যদি আমরা জানতে না পারি তাহলে সে সম্পর্কে আমরা পরিপূর্ণ ভাবে আলোকিত হতে পারবনা।

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, যখন ঐ চিঠির কথা উঠেছে তখন মাননীয় সদস্য যদি দয়া করে আমাদের লাইব্রেরির টেবিলে সেটা উপস্থিত করেন তাহলে সকল সদস্যই সেটা দেখতে পারেন।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** Did the Minister-in-charge of Education Department receive similias complaint against other District-officers, except Murshidabad ?

**মিঃ চেয়ারম্যান ঃ** সব জেলার ব্যাপার এতে হবে না, এরজন্য আলাদা প্রশ্ন দিন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি বলবেন, যে জেলা শিক্ষা পরিদর্শকের বিরুদ্ধে অভিযোগে তাঁকে কি মুর্শিদাবাদ থেকে স্থানান্তরিত করা হয়েছে এবং যদি হয়ে থাকে তাহলে এই সমস্ত অভিযোগের অনুসন্ধানের বিষয়ে কি অসুবিধার সৃষ্টি হবে না?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি এই প্রশ্নের উত্তরে জানাতে চাই, সম্প্রতি আমরা প্রশাসনিক নীতি হিসাবে সব স্থানে ঐ জেলা বিদ্যালয় পরিদর্শকদের স্থানান্তরিত করছি। তাঁদের বিরুদ্ধে নানান অভিযোগ নানা জায়গায় আছে, আমরা সবাইকে সুযোগ দিতে চাই নতুন জায়গায় এসে নতুন ভাবে কাজ করে তাঁরা আস্থা অর্জন করুন। তাঁদের অপরাধ থাকতে পারে না'ও থাকতে পারে, যে ভাবেই হোক তাঁরা আস্থা হারিয়েছেন। সেই আস্থা পুনরায় যাতে তাঁরা অর্জন করতে পারেন সেইজন্য তাঁদের সুযোগ আমরা দিতে চাই। কিন্তু বিশেষ অভিযোগের জন্য শাস্তিমূলক ভাবে তাঁকে স্থানান্তরিত করা হচ্ছে এটা ধারণা করলে ভুল হবে। কারণ আমরা সেগুলি দেখছি এবং অনুসন্ধানের কথা বলেছি। তথ্য প্রমাণিত না হলে তাঁকে শাস্তি দেবার কথা ওঠে না। তবে তাঁকে স্থানান্তরিত করার নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আমর বক্তব্য তা নয় যে তাঁকে শাস্তি মূলক ভাবে স্থানান্তরিত করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, যেখানে প্লেস অব অকারেন্স সেখানে যদি তাঁকে না রাখা হয় তাহলে কি ভাবে অনুসন্ধান করবেন, বার বার তাঁকে ডেকে আনতে গেলে অসুবিধা হবে না কি?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য মহাশয়ের জন্য আমি একটা কথা জানাতে চাই, সেটা হচ্ছে, কোনও অনুসন্ধানের জন্য সেই স্থানে যদি অভিযুক্ত তাঁর

উপস্থিতি সব সময় অনুসন্ধানের পক্ষে সহায়ক হয় না। কোনও কোনও সময় অন্য রকম হয়।

**শ্রী দুর্গাপদ সিংহ ঃ** অন এ পয়েন্ট অব পারসোনেল এক্সপ্লানেশন স্যার, প্রশ্নে আমার নাম ছিলনা, ডি. আই.-এর বক্তব্য ছিল, তিনি তাঁর বক্তব্যে বলেছেন . . .

(গোলমাল)

## POINT OF ORDER
## (on the personal explanation of Shri Durgapada Singha)

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার প্রশ্নের ব্যাপারে তার মধ্যে যদি কোনও কথা হয় তা নিয়ে কোন দিন পারসোনেল এক্সপ্লানেশন হয় না।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** যদি প্রশ্ন করতে গিয়ে তার মধ্যে একটা লম্বা চওড়া মুখবন্ধ করে প্রশ্ন করা হয় এবং সেই মুখবন্ধে যদি গালাগালি দেওয়া হয়, অভিযোগ করা হয় তাহলে নিশ্চয় তা নিয়ে পারেসোনেল এক্সপ্লানেশন করা যাবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনি একটা প্রশ্ন করতে অ্যালাউ করেছেন, রবীনবাবু তার উপর বলছেন লম্বা চওড়া প্রশ্ন, এটা আপনার উপর অ্যাসপারশন হচ্ছে কিনা?

[4-00 — 4-10 p.m.]

**মিঃ চেয়ারম্যান ঃ** শুনুন, আমার কথা হচ্ছে—প্রশ্নের যে ফর্দটা ওঁনার হাতে আছে সেটা আমার সামনে নেই। কাজেই উনি সেটা পড়লেন—শুনুন, আমি অ্যালাউ নিশ্চয়ই করেছি, কিন্তু সেখানে যদি কোন মেম্বারের নামে বলেন তবে সেই মেম্বারের পার্সোনাল এক্সপ্লানেশন দেবার অধিকার আছে।

**শ্রী দুর্গাপদ সিংহ ঃ** আমি পার্লামেন্টারি এটিকেট ভাঙতে চাই না। মাননীয় সন্তোষ ভট্টাচার্য্য মহাশয়, উনি দুর্গাপদ সিংহ বলেছেন—

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, পয়েন্ট অব অর্ডার আমি বলছি যে পার্সোনাল এক্সপ্লানেশন নিশ্চয়ই অ্যালাউ করেছেন কিন্তু কথাটা হচ্ছে স্যার, কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার—

**মিঃ চেয়ারম্যান ঃ** এতো পার্সোন্যাল এক্সপ্লানেশন।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ আমার স্যার, আর একটা পয়েন্ট অব অর্ডার আছে সেটা আপনি শুনুন, তারপর ইন ইয়োর উইসডম আপনি ডিসিশন দেবেন। কথাটা হচ্ছে যে যখন আমি ওঁর নাম রেফার করেছিলাম, ওঁর নাম রেফারড হয়েছিল সেটা ব্যক্তিগতভাবে নয় অ্যাজ এ প্রেসিডেন্ট অব দি ডিসট্রিক্ট স্কুল বোর্ড। এখানে দুর্গাপদ সিংহ ব্যক্তি হিসাবে নয়। (নয়েজ) প্লিজ লিসিন টু মি স্যার, আমি বলেছি শ্রী দুর্গাপদ সিংহ এ্যাজ দি প্রেসিডেন্ট অব দি মুর্শিদাবাদ ডিসট্রিক স্কুল বোর্ড এবং ডি. আই স্কুলস্ ইজ দি ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড এই কানেকশনে বা এই প্রসঙ্গে নামটা এসেছিল। কাজেই ব্যক্তিগত কৈফিয়তের কোনও প্রশ্ন ওঠেনি। এইটাই আমার পয়েন্ট অব অর্ডার

**মিঃ চেয়ারম্যান** ঃ আমি বুঝেছি আপনি কি বলতে চান। আপনি বলেছেন এই হাউসের মেম্বার দুর্গাপদ সিংহ, কাজেই এই হাউসের মেম্বার হিসাবে সে এক্সপ্লানেশান দেবার অধিকার আছে।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ অধ্যক্ষ মহাশয়, তাহলে I am again on a point of order Sir.

**মিঃ চেয়ারম্যান** ঃ পয়েন্ট অব অর্ডারে আমার ডিসিশন যদি থাকে তাহলে আর পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য** ঃ আমার আর একটা পয়েন্ট অব অর্ডার, স্যার আপনি শুনুন। এটাতে আপনার পয়েন্ট অব অর্ডারের ডিসিশন মেনে নিলাম। এবং আই সাবমিট টু ইট—কিন্তু কথা হচ্ছে আমি যখন এই প্রশ্ন করেছিলাম তখন আপত্তি করা হয়নি।

**মিঃ চেয়ারম্যান** ঃ না, আমি তা হতে দিতে পারি না, এ্যাট এনি টাইম পারে, মাননীয় সিংহ মহাশয় আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রী দুর্গাপদ সিংহ** ঃ আমার সম্পর্কে যে উক্তি করেছেন তা উদ্দেশ্য প্রণোদিত এবং সম্পূর্ণ অসত্য।

## CALLING ATTENTION (NOTICE)

**Mr. Chairman :** I have before me three notices of Calling Attention on the following subjects. The first one is from Shri

Nirmal Chandra Bhattacharya on the subject of transfer of the officer-in-charge of Kharagpur Police Station.

**Shri Nirmal Chandra Bhattacharya :** Mr. Chairman Sir, this is a notice under Rule 170A of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Council. According to reports received in Calcutta, a prima facie case having been established against a number of persons who were alleged to have committed a cognizable offence, the officer-in-charge of Kharagpur Police Station put them under arrest. A mob led by a local political leader surrounded the Police Station in an aggressive and menacing mood. The matter, however, came to be settled due to the intervention of higher authorities. Most unaccountably the officer-in-charge of the Police Station has been transferred. This action has led to the weakening of law and order in the area and as a result further trouble is being apprehended.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি :** সোমবার।

**Mr. Chairman :** The second one is from Shri Jatin Chakravorty on the subject of grave situation for introducing Arms Act in Siliguri sub-division.

**শ্রী যতীন চক্রবর্তী :** স্যার, আমার মোশানটা হচ্ছে এই —A grave situation has arisen as a result of introduction and extension of the Arms Act by the Union Government in the Siliguri Sub-division of the Jalpaiguri district with effect from the 10th instant. Such an act on the part of the Union Government amounts to gross encroachment and flagrant interference in the internal administration of the State Government which has already taken stern measures and other appropriate steps to maintain law and order in the disturbed area of the Subdivision.

The prevailing confusion has been worse confounded by th reported contradictory press statments from reaponsible quarters.

The Minister is requested to make a statement whether (1) th step taken by the Centre is unwarranted and uncalled for by th exigencies of the situation and (2) to state whether the step wa taken over the head of the State Government and bypassing it.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি** ঃ সোমবার দেওয়া হবে।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে, চি মিনিস্টার এখানে আছেন।

**মিঃ চেয়ারম্যান** ঃ সোমবার দেওয়া হবে বলা হল তো।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি (মেদিনীপুর)** ঃ উনি থাকুন চাই না থাকুন। উনি এ উপর স্টেটমেন্ট এখন দিতে পারবেন না। সোমবার দেওয়া হবে।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ স্যার অন এ পয়েন্ট অব অর্ডার। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে এই যে, আপনি আমাদের পরিষদে রুলিং দিয়েছেন যে, যখন পরিষদের অধিবেশন চলবে, তখন কোনও পলিসি স্টেটমেন্ট দেবার হলে, সেটা প্রপার হ'ল, আমাদের এখানে প্রথম করা উচিত। তা না করে সংবাদপত্রে আমরা দেখছি, হয় মুখমন্ত্রী . . .

**মিঃ চেয়ারম্যান** ঃ আপনার কথা অনুসারে সেনসারিং দি চিফ মিনিস্টার আমাকে লিখবেন, আমি দেখব।

**Mr. Chairman :** Calling attention regarding Monetary and other aids by Pakistan to the extremists in Naxalbari-by Shri Rebati Raman Manna.

**Shri Rebati Raman Manna :** Sir, in a report published in the Ananda Bazar Patrika dated 11th July 1967, it has been stated that the headquarters of the extremists of Naxalbari areas is situated in Tentulia P.S., Dinajpur, Pakistan. The Pak Government is

not only giving the extremists monetary aid but also has arranged for their guerilla training and supply of modern arms and ammunitions. Two camps have been opened at a distance of only 3 miles from Pak Tentulia. The associates of the extremists of Naxalbari areas stay in one of the two camps, the other is occupied by the Pak military personnel. The commander of the Pak Rifle Regiment has already visited the camps a number of times. Direct radio connections between those two camps and Naxalbari and Kharibari areas have been installed. For the last 3 days Pak radio has been directly supporting the Naxalbari movement and also repeating the Peking radio regarding Naxalbari affair. As the report reveals a very serious state of affairs threatening unity and freedom of the country it is expected that the Home Minister may please make an early statement in the matter.

**Shri Biswanath Mukherjee :** The statement will be made on Monday.

## CALLING ATTENTION (STATEMENT)

**Mr. Chairman :** The other motion is about the serious clash between the different groups of the people in front of the Deshhitaishi Office-attention drawn by Shri Nirmal Chandra Bhattácharya.

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, পশ্চিমবঙ্গ বিধান পরিষদের সদস্য শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য এম. এল. সি. দেশহিতৈষী কার্য্যালয়ের সামনে সংঘর্ষ সম্বন্ধে যে দৃষ্টি আকর্ষনী বিজ্ঞপ্তি দিয়াছেন তাহার উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই—

বামপন্থী কমিউনিস্ট পার্টির সমর্থকরা দেশহিতৈষী পত্রিকা নামে একটি বাংলা সাপ্তাহিক পত্রিকা সর্বশ্রী সুধাংশু দাশগুপ্ত, সুশীতল রায় চৌধুরী ও নিরঞ্জন বসুর সহযোগিতায় শ্রী তারাপদ মিত্র কর্তৃক ২৮/৬/৬৭ তাং পর্যন্ত সম্পাদিত হয়েছিল। নীতির ব্যাপারে ঐ পরিচালকমণ্ডলী দুই দলে বিভক্ত হয়—চরমপন্থী দল ও সরকারি দল। পত্রিকা পরিচালনার ব্যাপারে সরকারি দলের নেতৃত্ব গ্রহণ করেন শ্রী সুধাংশু

দাশগুপ্ত এবং চরমপন্থী দলের নেতৃত্ব গ্রহণ করেন শ্রী সুশীতল রায় চৌধুরী। শ্রী সুধাংশু দাশগুপ্তের দলের আশঙ্কা হয় যে তাহাদের চরমপন্থী দল হটাইয়া দিবে। সেইজন্য ২৮/৬/৬৭ তারিখে বেলা প্রায় দুইটার সময় পত্রিকার ম্যানেজিং ডিরেক্টর শ্রী সুধাংশু দাশগুপ্ত চরমপন্থী দলের শ্রী নিরঞ্জন বসুকে একটি পত্র দেন। ঐ পত্রে বামপন্থী কমিউনিস্ট পার্টির সেক্রেটারি শ্রী প্রমোদ দাশগুপ্ত কর্তৃক অফিসের টাকাকড়ি এবং কাগজপত্র শ্রী সুধাংশু দাশগুপ্তকে দেওয়ার নির্দেশ থাকে। কিন্তু শ্রী বসু ঐ নির্দেশ পালন না করিয়া শ্রী সুধাংশু দাশগুপ্তকে অফিস হইতে বাহির করিয়া দেন।

পরে সেদিনই রাত্রি প্রায় সাড়ে আটটায় বেহালা মিউনিসিপ্যালিটির একজন কমিশনার সহ সরকারি দলের সমর্থক এক বিরাট জনতা ঐ অফিসে আসে এবং অফিস দখল করে। চরমপন্থী দল এক দরজা দিয়ে বের হয়ে যায়।

[4-10 — 4-20 p.m.]

### Statement on Calling Attention

**Mr. Chairman :** Attack on Shri Surajit Roychoudhuri, trade union worker of Chinakuri, Raniganj attention drawn by Shri Nirmal Chandra Bhattacharya.

**Shri Ajoy Kumar Mukhopadhyay :** Sir, in reply to the calling attention notice of Shri Nirmal Chandra Bhattacharya, M.L.C., regarding the alleged attack on Shri Surajit Roy Choudhuri, a trade union worker of Chinakuri on the 29th June, 1967, I want to make the following statement.

On 28.6.67 and not 29.6.67, at about 8.30 a.m. in the morning, one Shri Prosad Chatterji, an employee of the Disergarh Packaged Plant under Kulti P.S., while going to market, was stopped near a sweetmeat shop of the Chinakuri market under Kulti P.S. by Shri Surajit Roy Choudhuri, a leader of the West Bengal Khani Mazdoor Sangha and was challenged for his alleged circulation of scandals imputing connivance of Shri Roy Choudhuri with the modified ration shopkeeper of the area in dispensing of rice supplied for the cardholders through unfair means. Shri Chatterji de-

nied the charge against him and then followed an altercation which soon turned into a scuffle and fighting. It is alleged that Shri Roy Choudhuri had first used force and assaulted Shri Chatterji who also assaulted Shri Roy Choudhuri in return. Then one Sew Naresh Goala, residing nearby, intervened and stopped both of them. After this Shri Chatterji went to hos office and reported the matter to the union leaders (West Bengal State Electricity Boad Worders' Union). On the same day at about 10 a.m. Shri Nityananda Maiti, President of the West Bengal State Electricity Board Workers' Union, along with 20/30 others went to the house of Shri Roy Choudhuri at Chinakuri in order to protest against the attack on Shri Chatterji. As Shri Roy Choudhuri was not in house then, they left the place. At about 6 p.m. in the evening of the same day a Sub-Inspector of Neamatpur Investigation Centre under Kulti P.S., went to Chinakuri for making an enquiry into the complaint lodged by Shri Chatterji about the assault on him and found Shri Roy Choudhuri conducting a procession of about 50 persons shouting various slogans. The procession went in front of the Disergar Packaged Plant and then dispersed. On being asked by the Sub Inspector Shri Roy Choudhuri said that he had been stabbed Shri Chatterjee when he had been returning home. In fact, Shri Roy Choudhuri's left arm was then covered with a bandage. The Sub Inspector requested him to file a complaint in writing for police action against Shri Chatterji but Shri Roy Choudhuri refused to do so.

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** একটা ক্ল্যারিফিকেশন চাই, শ্রী রায়চৌধুরী কি ফরওয়ার্ড ব্লকের কর্মী?

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা কোশ্চেন করেননি।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আপনি কেন বলছেন, যদি ক্ল্যারিফিকেশন না হয়, আপনি ডিস্অ্যালাউ করুন।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** ও পক্ষ থেকে উনি আপনাকে গাইড করছেন অযাচিত উপদেশ দিচ্ছেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি বসুন, আপনি অযাচিত উপদেশ দেবেননা।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আমি জানি কি করে ডিফেন্ড করতে হয় কোর্টের কাছে, দীর্ঘকাল ধরে আমি ওকালতি করে আসছি।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** আপনিতো ক্রিমিন্যাল কোর্টে ওকালতি করে আসছেন?

**শ্রী রবীন্দ্রলাল সিন্‌হা ঃ** ক্রিমিন্যাল কোর্টে নয়, সিভিল কোর্টে, আর তা যদি হত তাহলে তো আপনার সঙ্গে দেখা হত।

(নয়েজ)

**Mr. Chairman :** Next one is, about disturbance at the University Institute Hall—attention drawn by Shri Nirmal Chandra Bhattacharya.

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** স্যার, এটা সাব জুডিস্‌ বলে কিছু বলতে পারবনা।

**Mr. Chairman :** Then attack on the workers of the Dhemo Colliery in Asansol—attention drawn by Shri Jatin Chakravorty.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** এটার উত্তর আজকে দেওয়া সম্ভব নয়, পরশু দিতে পারব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** পরশু দিন তো হাউস থাকছে না।

**মিঃ চেয়ারম্যান ঃ** সোমবার হাউস থাকবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তাহলে কবে পাব?

**মিঃ চেয়ারম্যান ঃ** কবে দিতে পারবেন বলুন।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** শুক্রবার দেব।

## CALLING ATTENTION (STATEMENT)

**Mr. Chairman :** Next is, about the death of a patient in Berhampore Sader Hospital—attention drawn by Shri Nirmalya Begchi.

**Shri Nani Bhattacharya :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মাল্য বাগচী মহাশয় যে দৃষ্টি আকর্ষণী নোটিস দিয়েছেন তার জবাবে বলছি, Sm. Nita Mazumder, daughter of Dr. K. Mazumder, was admitted in Berhampore Sader Hospital on 28.5.67 with acute appendicitis and was operated on the same night. Post-operative condition of the patient was good. On the request of the father, who was a doctor, she was discharged from the hospital on 1.6.67. She was readmitted on 6.6.67 with tetanus. The patient was treated with every modern methods of treatment; but she died on 11.6.67 at 7 p.m. After the occourrence of this case of tetanus the operation theatre was closed down from 7.6.67 to 30.6.67, i.e., for 23 days. All materials used for operation were cultured in the Pathology Department of the Calcutta Medical College. The culture showed "No growth". The operation, therefore, could not be held directly responsible for the occurrence of tetanus in the case of Sm. Nita Mazumder.

The operation theatre started again to function from 1.7.67 and since then no case after surgical operation has developed tetanus.

## CALLING ATTENTION (STATEMENT)

**Mr. Chairman :** Next, strike of steam launch workers plying in Sundarban area—attention drawn by Shri Nirmal Chandra Bhattacharya.

**Shri Subodh Banerjee :** Sir, I like to make a statement in reply to the calling attention notice given by Shri Nirmal Chandra Bhattacharya.

It appears from a representation dated 7.7.67 received from Shri Prasanta Halder, Secretary, Sundarbans Motor Launch Warkers' Union Hasnabad, 24-Parganas, that the workers of the motor launches plying in the Sundarban area in the subdivision of Basirhat, are on strike from 30.6.67 protesting against the alleged physical assault on, and illegal retrenchment of, the serang of the motor launch, "Radharani" by its owner Shri Pranoy Kumar Pal Choudhury, and demanding,

(1) Proper scales and grades,

(2) adequate dearness allowance,

(3) adequate station allowance,

(4) rules and regulation for the guidance of workers of all the launches plying in the areas, and

(5) immediate reinstatement of the retrenched serang of the motor launch "Radharani".

The strike has since been withdrawn with effect from 10.7.67 at the intervention of the Labour Directorate, and Shri A.K. Mukherjee, A.D.M., Barasat.

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ আমি একটু ক্লারিফিকেশন চাইছি। শ্রমিকদের যে দাবি ছিল সেগুলো মেটানোর ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী সুবোধ ব্যানার্জি** ঃ বুঝতেই পারছেন স্ট্রাইক মিটেছে এবং দু' পক্ষ সন্তুষ্ট হয়েছে।

[4-20 — 4-30 p.m.]

## Statement on Calling Attention

**Mr. Chairman :** Next is extraordinary situation about the Calcutta Tramways, Called attention by Shri Nirmal Chandra Bhattacharya on the 6th July, 1967.

**Shri Jyoti Basu :** এর কি উত্তর দেব? আমি আগেই তো সব বলে দিয়েছি। Mr. Chairman Sir, in reply to the Calling Attention notice given by Shri Nirmal Chandra Bhattacharya I wish to make the following statement.

I have already stated in this House how suddenly I received a cable from the London office of the Calcutta Tramways Company asking for Government guarantee for an overdraft of 20 lakhs of rupees from the Bank. The State Government agreed to stand guarantee for an overdraft of 11 lakhs of rupees which could cover the wages of the workers. In reply the company stated that it was not willing to go in for a further overdraft unless the revenue budget is allowed to be increased by raising fares. The government could not agree to this as a Commission is in session to enquire into the Company's finances and other matters. The alternative left to the Government to take over the management of the Company for which necessary steps are being taken to enact a legislation before 19.7.67. After this enactment wages will be paid to the workers of the Calcutta Tramways Company as quickly as possible. In the meantime I was assured by the representatives of the workers that the travelling people of the State will not be put to any inconvenience. As a matter of fact trams have not gone off the line though the workers have not received their wages in due time.

**Statement on Calling Attention**

**Mr. Chairman :** Next is circular issued about police assistance in holding postponed examination of the Calcutta University, called attention by Shri Nirmalya Bagchi on the 10th July, 1967.

**Shri Jyoti Bhusan Bhattacharya :** Sir, with reference to the notice given by Shri Nirmalya Bagchi under Rule 170A of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal

Legislative Council to call my attention to a news item published in a local newspaper on the subject of police assistance in holding the postponed examinations of the Calcutta University I would like to make the following statement.

On 9.6.67 Shri Bejoy Krishna Bhattacharya, Officer-in-charge of the University Examinations, Howrah Centre, received a letter from the Principal Narasinha Datta College, Howrah. The principal complained that some examinees appearing at B.Sc. Part-I exanimations from that centre had been found adopting unfair means during examination and prevented by the invigilators from doing so and that at the end of the examination one student took out a dagger and threatened two professors of the College with dire consequences. The principal further complained that although the matter was brought to the notice of the Officer-in-charge of the Bantra Police Station, the latter took no action in this matter.

On 12.6.67 Shri Bejoy Krishna Bhattacharya, Officer-in-charge University Examinations, Howrah Centre, wrote a letter to the Vice-Chancellor, Calcutta University. Shri Bhattacharya send a copy of the Principal's letter to the Vice-Chancellor and said that if there was any recurrence of similar events in that college, the staff would not supervise the examination and that if there was trouble in Narasinha Datta College it might spread to other Centres. Shri Bhattacharya complained that the Howrah Police did not seen to be alive to the danger of the situation.

On 13.6.67 Dr. B. Malik, Vice-Chancellor, Calcutta University, to the Chief Minister, West Bengal, copies of the letters from the Principal, Narasinha Datta College and Shri Bejoy Krishna Bhattacharya and suggested that the police and the Magistrates should be given instructions to protect the invigilators and the supervisory staff.

On receipt of this letter from the Vice-Chancellor, Calcutta University, the Chief Minister passed orders that necessary police help should be given. A circular was thereafter issued from the Home Department to all District Magistrates and to the Commissioner of Police, Calcutta, with copies to the Commissioners of Divisions and to the Inspector General of Police, West Bengal, for information. A copy of the circular from the Home Secretary, West Bengal, is being placed on the Library Table.

While these precautionary measures were being taken by the Home Department under Orders of the Chief Minister, conferences of teachers' and students' representatives were called to discuss ways and means of holding the University examinations in a peaceful atmosphere. Students' and teachers' organisations came forward to offer their co-operation in this matter. I am glad to be able to tell you that the examinations of the Calcutta University have since been resumed and are now being held peacefully.

**Mr. Chairman :** Next is about starvation death in the district of Nadia from Shri Nirmal Chandra Bhattacharya.

**Shri Nani Bhattacharya :** Friday.

## LAYING OF REPORT

**Shri Biswanath Mukherjee :** Sir, I beg to lay before the council the Budget Estimates of the D.V.C. for the year 1967-68.

## Annual Accounts of the North Bengal State Transport Corporation

**Shri Biswanath Mukherjee :** Sir, with your permission, I beg to lay before the council the Annual Accounts of the North Bengal State Transport Corporation for the period from 15.4.60 to

31.3.61, and for the year 1961-62, and Administration Reports of the North Bengal State Transport Corporation for the years 1960-61 and 1961-62.

## Personal Reference

**হাজী মহিউদ্দিন আমেদ** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা রেফারেন্স দিতে চাই যা আজ ১২.৭.৬৭ তারিখে যুগান্তর পত্রিকার খবরে প্রকাশ যে রাণাঘাট চুনুরীপাড়ার ফকির সর্দ্দার নামে এক ব্যক্তির অনাহারে মৃত্যু হয়েছে বলে সংবাদ পাওয়া গেছে। ঐ অঞ্চলের লোকেরা বলে যে সে সরকারি জি.আর পেত কিন্তু তা বন্ধ হয়ে যাওয়ার জন্য বেশ কিছুদিন অনাহারে থেকে তার মৃত্যু হয়। একথা সত্য কিনা?

**Mr. Chairman :** I draw the attention of Government to it.

**শ্রী সত্যপ্রিয় রায়** ঃ আজ দেখছি যে পত্রিকার এ সব খবর নিয়ে এখানে বক্তৃতা হচ্ছে।

**মিঃ চেয়ারম্যান** ঃ ঐ কথা বলবেন না তাহলে এ সাইডেরও বক্তৃতা বন্ধ হয়ে যাবে।

**শ্রী সত্যপ্রিয় রায়** ঃ স্যার, আমার কথা হচ্ছে এটা একটা পাবলিক ইমপর্টেন্স এর ব্যাপার। এই যে ঘটনা এগুলি রেফারেন্সে বলা যেতে পারে। কিন্তু পত্রিকাতে বলা যা হয়েছে সে সব কথা—পাকিস্তান পয়সা নিচ্ছে, বা যুগান্তরে এই এই বলছে, এগুলি প্রপার ম্যাটার টু বি রেসড্ থ্রু দিস প্রসিডিংস।

**মিঃ চেয়ারম্যান** ঃ আপনি এখন বসুন, কথা হচ্ছে যদি খবরের কাগজ বন্ধ করতে হয় তাহলে এ দিকেরও অনেক জিনিস বন্ধ করতে হবে।

**শ্রী সত্যপ্রিয় রায়** ঃ স্যার, আমি আপনাকে খবরের কাগজের দেওয়া রিপোর্ট বন্ধ করতে বলছি না,—

**মিঃ চেয়ারম্যান** ঃ খবরের কাগজ পড়ে অ্যাটেনশন ড্র করতে পারে।

**শ্রী সত্যপ্রিয় রায়** ঃ স্যার, আমার বক্তব্য তা নয়।

**মিঃ চেয়ারম্যান** ঃ হ্যাঁ ঐ জিনিসই বলছেন।

## POINT OF INFORMATION

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা আপনার মাধ্যমে উল্লেখ করতে চাচ্ছি, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে আমাদের মাইনরিটি কমিশানের নির্বাচন আগামী ২৬শে জুলাই হচ্ছে বলে আমরা নোটিস পেয়েছি। এর মধ্যে কেউ কেউ মনোনয়নপত্র পেশ করেছেন আবার সারকুলারও পেয়েছেন। তারপর আমরা ২৪ পরগনা, বর্ধমানে মাইনরিটি বোর্ড যে হবে তার নোটিস ও পেয়েছি। আমি আপনাকে বলছি বিষয়টা সংবিধান বিরোধী। সংবিধানে যে সমস্ত আর্টিকেল আছে যেমন ৬১, ৩২৬, ১৪, ১৫ এরূপ অনেক ধারা বিরোধী বিষয় বলে বলছি। অতীতে ৬ই আগাস্ট ১৯৬৪, এ বিষয়ে আলোচনা হয়েছে। আমাদের সংবিধান অনুসারে এখানে পৃথক নির্বাচনের বিধি নেই। জয়েন্ট ইলেকটোরেট হয়ে গেছে। হিন্দু ও মুসলমানরা আলাদা ভাবে ভোট দেবে এই যে সেপারেট ইলেকটোরেট এই ব্যবস্থাটা ১৯৫০ সালে সংবিধান প্রবর্তন করার পর উঠে গেছে। তা সত্বেও ১৯৫০ সালে ৮ই এপ্রিল নেহেরু লিয়াকৎ চুক্তি-তে এইভাবে মাইনরিটি কমিশন, মাইনরিটি বোর্ড করবার সিদ্ধান্ত হয়। হিন্দু পৃথক ভাবে, মুসলমান আলাদা ভাবে ভোট দেবে আমাদের বিধান সভায়, বিধান পরিষদে। হিন্দুরা একভাবে ভোট দিচ্ছেন মুসলমানরা আর একভাবে ভোট দিচ্ছেন। অথচ সেখানে ৩ মাস আগে যে নির্বাচন হয়ে গেছে সেখানে হিন্দু মুসলমান, খৃষ্টান সব একই ভাবে ভোট দিয়েছে। এটা সংবিধান বিরোধী আমাদের রাষ্ট্রের স্বার্থ বিরোধী, জাতীয় সংহতি বিরোধী—সব দিক থেকেই বিরোধী। সেজন্য ৬ই আগস্ট ১৯৬৪ তে আমাদের শশাঙ্কশেখর সান্যাল মহাশয় যিনি আমাদের সদস্য ছিলেন তিনি এ সম্পর্কে একটা স্পেশাল মোশন এনেছিলেন এবং সেই মোশনের উপর আমরা যারা বিরোধী পক্ষে ছিলাম, আমরা বক্তৃতা করেছি। যারা তখন এদিকে ছিলেন এখন ওদিকে তারাও বক্তৃতা করেছিলেন, এবং সমস্ত বক্তৃতার পর এই সিদ্ধান্ত হয়েছিল যে আলোচনার বিবরণ কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হবে। বিষয়টিতে আমরা বিচলিত বোধ করেছি, এবং আমাদের কি বক্তব্য তা পাঠিয়ে দেওয়া হোক আমি আপনার দপ্তর থেকে খবর নিয়ে দেখেছি যে সমস্ত বক্তৃতা পাঠিয়ে দেওয়া হয়েছে। ৩ বছর হয়ে গেল এবং আবার নির্বাচনও এল। কয়েকদিন পরেই এখানে নির্বাচন হবে।

[4-30 — 4-55 p.m. including adjournment]

এতবড় একটা গুরুতর ব্যাপার—এই সম্পর্কে কেন্দ্রীয় সরকার একটা জবাব দেওয়ার প্রয়োজন পর্যন্ত মনে করেন নি। এতে আমি মনে করি আমাদের পরিষদকে অসম্মান করা হয়েছে।

(**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** পরিষদ কোনও প্রস্তাব নিয়েছিলেন কি?)

**শ্রী নির্মল বসু ঃ** এই সিদ্ধান্ত নিয়েছিলেন যে, সমস্ত বিবরণ পাঠিয়ে দেওয়া হবে আপনার মারফত। এই সিদ্ধন্ত এই হাউস সর্বসম্মতভাবে নিয়েছিলেন যে সমস্ত বক্তৃতায় বিবরণ পাঠিয়ে দেওয়া হবে এবং আমি খোঁজ নিয়ে জেনেছি, সমস্ত বিবরণ পাঠিয়ে দেওয়া হয়েছিল। তাঁরা কোনও জবাব দেননি, এটা পরিষদকে অসম্মান করা হয়েছে। আমি আপনার মারফৎ লিডার অব দি হাউসকে অনুরোধ করব, ২৬ তারিখে নির্বাচন হতে যাচ্ছে। তার আগে তিনি এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের রিঅ্যাকশন কি, তাঁরা বন্ধ করতে চান কিনা এই সংবিধান বিরোধী ব্যাপার, সেটা জেনে নিন। ২৬শে তারিখের আগে কেন্দ্রীয় সরকার যাতে জবাব দেন আমাদের পরিষদের কাছে, সেটার ব্যবস্থা করুন।

(At this stage, the House was adjourned for 20 minutes)

[4-55 — 5-5 p.m.]

## LEGISLATION

## THE CALCUTTA NATIONAL MEDICAL COLLEGE AND HOSPITAL BILL, 1967

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Calcutta National Medical College and Hospital Bill, 1967, as passed by the Assembly, be taken into consideration.

স্যার, আমরা ২/৩ দিকে তাকিয়ে এই Calcutta National Medical College and Hospital বিল এনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং এখানকার সদস্যরাও জানেন যে, যুক্তফ্রন্ট সরকার গড়ে ওঠার পর নীতিগতভাবে আমরা ঠিক করি এবং আমাদের ঘোষণায় আমরা বলেছি যে, যেসমস্ত Private Medical College & Hospital আছে সেই private medical কলেজগুলোকে সরকারের হাতে বা সরকারি পরিচালনাধীনে নিয়ে আসা উচিৎ এবং তার সঙ্গে যে সংশ্লিষ্ট হাসপাতাল আছে যাকে ইংরাজিতে teaching hospital বলা যায় সেগুলোকে সরকারি পরিচালনাধীনে নিয়ে আসা উচিৎ।

এই ঘোষণা আমি অনেক আগেই করেছি। এর পর আমি যখন আমার দপ্তরে অফিসে কাগজপত্র লক্ষ্য করি তখন দেখি যে তৃতীয় পাঁচসালা পরিকল্পনাকালে বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ও সেই ধরণের সুপারিশ করা হয়েছে

যাতে প্রাইভেট এবং মেডিক্যাল কলেজ সংশ্লিষ্ট হাসপাতালগুলি সরকারের পরিচালনাধীনে নিয়ে আসার ব্যবস্থা করা হয়, এবং এই নিয়ে কন্‌ফারেন্স হয়েছে, স্পেশাল কমিটি নিযুক্ত করা হয়েছে, এবং পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বিভিন্ন রাজ্য সরকারের কাছে এই মর্মে চিঠি এসেছে যে ৪র্থ পাঁচসালা পরিকল্পনাকালে যাতে বিভিন্ন রাজ্য এই সমস্ত প্রাইভেট মেডিক্যাল কলেজ এবং সংশ্লিষ্ট হাসপাতালগুলি টেকওভার করার জন্য অ্যাকশন ইনিশিয়েট করেন, এই মর্মে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছে চিঠিও লিখেছেন। সুতরাং এটা ঠিকই যে কেন্দ্রীয় সরকারের কোনও সুপারিশ ছাড়া রাজ্য সরকার তাঁর নিজের ইনিশিয়েটিভে যে কোনও মেডিক্যাল কলেজ হাসপাতাল বা এই ধরণের কোনও প্রতিষ্ঠানকে নেওয়ার বা পরিচালনার দায়িত্ব গ্রহণ করতে পারে। কেন্দ্রীয় সরকার-এর সিদ্ধান্ত যুক্তফ্রন্ট সরকারের সিদ্ধান্তকে আরও স্ট্রেংদেন আর ও বলশালী করেছে। আমরা এটা গ্রহণ করেছি। এ ছাড়া নীতিগতভাবে আর একটা প্রশ্ন আছে, সেটা হচ্ছে আর্থিক দায় দায়িত্বের দিক। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে দুই একটি তথ্য এই হাউসের সামনে রাখতে চাইছি। তা হলে এই যে ১৯৬৩-৬৪ সালে কলেজ একাউন্টে আয় দেখছি, আয় হয়েছে ৩ লক্ষ ১১ হাজার, হাসপাতাল অ্যাকাউন্টে আয় ৮ লক্ষ ৬২ হাজার টাকা, মোট আয় ১১ লক্ষ ৭৩ হাজার টাকা, এবং ১৯৬৫-৬৬ সালে আমরা লক্ষ্য করছি যে কলেজ খাতে আয় ৩ লক্ষ ৮৮ হাজার টাকা এবং হাসপাতাল খাতে আয় ১০ লক্ষ ২৫ হাজার টাকা, মোট ১৪ লক্ষ ১৩ হাজার টাকা। ১৯৬৩-৬৪ সালের তুলনায় ১৯৬৫-৬৬ সালে আয়টা বেড়েছে এবং ১৯৬৬-৬৭ সালে এটাও লক্ষ্য করছি কলেজ খাতে আয় হয়েছে ৩ লক্ষ ২৬ হাজার এবং হাসপাতাল খাতে আয় হয়েছে ৮ লক্ষ ৯৪ হাজার, মোট ১২ লক্ষ ২০ হাজার টাকা। তারপর সরকার বাহাদুর আবার দু লক্ষ টাকা দেন সেই সময়, অতএব মোট ১৪ লক্ষ ২০ হাজার টাকা আয় হয়। এই মোট আয়ের প্যাটার্নের দিকে যদি লক্ষ্য করি তাহলে দেখবেন সরকারি গ্রান্ট কি আছে তা বুঝা যাবে। ১৯৬৩-৬৪ সালে মোট কলেজ এবং হাসপাতাল খাতে সরকারি গ্রান্ট ১১ লক্ষ ৩৩ হাজার টাকা, ১৯৬৫-৬ সালে ১২ লক্ষ ৬৮ হাজার টাকা এবং ১৯৬৬-৬৭ সালে ১২ লক্ষ ৬৭ হাজার টাকা এর আরও ২ লক্ষ টাকা বেশি করা হয়েছে। তার মানে ১৪ লক্ষ ৬৭ হাজার টাকা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য একথা বলছি এবং তাঁরা সহজেই লক্ষ্য করছেন যে মেডিক্যাল কলেজে এবং সংশ্লিষ্ট হাসপাতাল পরিচালনের ব্যাপারে সরকারকে উত্তরোত্তর আর্থিক

দায় দায়িত্ব বেশি বেশি করে নিতে হচ্ছে। এই অবস্থায় আমি মনে করি এমন কি আর্থিক দিক থেকেও যদি বিচার করা যায় তাহলে এই ধরণের প্রাইভেট মেডিক্যাল কলেজ এবং সংশ্লিষ্ট হাসপাতালগুলির পরিচালনার ভার সরকারের হাতে নেওয়া উচিত। কেন নেওয়া উচিত নীতিগত কারণ বিশ্লেষণ করা প্রয়োজন নাই। সেখানে এডুকেশনের স্বার্থে ইউনিফর্মিটি আনার স্বার্থে সমস্ত দিক নীতিগত দিক বিবেচনা যেমন করেছি ঠিক তেমনি আর্থিক প্রশ্ন বিবেচনা করে আমরা এই সিদ্ধান্ত গ্রহণ করেছি। এখন একটা প্রশ্ন আসতে পারে আমরা সেখানে কোনও অর্ডিনান্স কেন করলাম না। এই প্রশ্ন আসতে পারে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সদস্যরা সবাই জানেন মাঝখানে ন্যাশনাল মেডিক্যাল কলেজ এবং হাসপাতালের যারা কর্তৃপক্ষ তাদের সঙ্গে এবং সেখানকার ছাত্র কর্মচারিদের সঙ্গে একটা বিরোধ ঘটে কতকগুলি দাবি দাওয়ার ব্যাপার নিয়ে এবং এটা অমীমাংসিত থাকার দরুণ সেখানে স্ট্রাইক হয়। এই সমস্ত থেকে দেখা যাবে যদি এটা সরকারি ব্যাপার হত তাহলে তাড়াতাড়ি আমরা হস্তক্ষেপ করতে পারতাম, মীমাংসা যেভাবেই হোক একটা সুযোগ থাকত।

কিন্তু একটা প্রাইভেট কলেজ এবং প্রাইভেট হসপিটালে যখন এই ধরণের বিরোধগুলি দেখা দেয় তখন আমাদের পক্ষে চট করে এবং সফলভাবে হস্তক্ষেপ করা সম্ভব হয়না। এক্ষেত্রে যে অসুবিধা আছে সেটা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি স্বীকার করবেন এবং মাননীয় সদস্যেরাও স্বীকার করবেন। তবুও আমরা মীমাংসার চেষ্টা কিছু কিছু করেছি, কিন্তু সফল হতে পারিনি। যখন আমরা সফল হতে পারলাম না তখন আমরা লক্ষ্য করেছি ন্যাশনাল মেডিকেল কলেজের কর্তৃপক্ষ এবং হাসপাতালের কর্তৃপক্ষ ইতিমধ্যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে তাঁরা কলেজ এবং হাসপাতাল বন্ধ করে দেবেন। তাঁদের এই সিদ্ধান্ত পরবর্তিকালে চিঠিতে জানতে পারি। গভর্নিং বডির তরফ থেকে যে চিঠি পাই তাতে এই সিদ্ধান্ত নেয় যে, কলেজ বন্ধ করে দিতে হচ্ছে এবং হাসপাতাল বন্ধ করারও সিদ্ধান্ত নিয়েছে। তখন সরকারের তরফ থেকে তড়িৎ গতিতে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে হাসপাতাল এবং কলেজের ভার গ্রহণ করা হবে। ৭০০ শয্যা বিশিষ্ট একটা হাসপাতাল এবং হাজার হাজর লোক আউটডোরে চিকিৎসিত হন এরকম একটা হাসপাতাল বন্ধ হয়ে যাবে এটা জনস্বার্থের খাতিরে সংগত বলে মনে করিনা। তাছাড়া একটা কলেজে র্ভতির মরশুম এগিয়ে আসছে এবং তখন আমরা লক্ষ্য করলাম এটা যখন অনির্দিষ্টকালের জন্য বন্ধ থাকছে কাজেই আমাদের তড়িৎ গতিতে এই মেডিকেল কলেজ এবং হাসপাতালের কর্তৃত্ব গ্রহণ করাবার জন্য অর্ডিন্যান্স আনতে হয়েছে

এবং অর্ডিন্যান্স বলে এটা করতে হয়েছে। আজকে যে বিল উপস্থাপিত হয়েছে সেটা আর কিছু নয়, অর্ডিন্যান্সে যে সমস্ত ধারা এবং উপধারার কথা বলা হয়েছে সেটা আইন সংগত করবার জন্য এটা আনা হয়েছে। আমার আর বেশি কিছু বলার নেই। একটা প্রাইভেট মেডিকেল কলেজ এবং হাসপাতালের কর্তৃত্বভার ১০ বছরের জন্য গ্রহণ করবার যে নীতি রাজ্য সরকার নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের যে অনুমোদন—অনুমোদন কথাটা ঠিক নয়, সুপারিশ—সেই সুপারিশের দিকে লক্ষ্য রেখে আমি আশা করি এখানে মাননীয় সদস্য যাঁরা রয়েছেন তাঁরা সকলে এই বিল সমর্থন করবেন এবং এই কর্তৃত্বভার গ্রহণের বিষয় যাতে সুষ্ঠভাবে সম্পন্ন হয় সেদিকে তাঁরা নজর দেবেন। একথা বলে আমি আমার বক্তব্যের উপসংহার করছি এবং এই মোশন হাউসে উত্থাপিত করছি।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপতি মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী যেভাবে আমাদের কাছে এই খসড়া আইনটি উত্থাপিত করেছেন এবং এই আইনটি যখন সরকারি গেজেটে প্রকাশিত হয় তখন এই আইনটির কেন প্রয়োজন হয়েছে সে সম্বন্ধে যে বিবৃতি দিয়েছেন সেই দুটি বিবেচনা করে আমি দ্বিধাবোধ করছিনা সাধারণভাবে এই খসড়া আইন সমর্থন করতে। আমাদের পক্ষে আরও সোজা হয়েছে এইজন্য যে, যুক্তফ্রন্ট সরকার কেন্দ্রীয় কংগ্রেস সরকার যে নীতি নির্ধারণ করেছিলেন সেই নীতি অনুসারেই অগ্রসর হয়েছেন। তিনি স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস-এ বলেছেন—অর্থাৎ যেটুকু সংযোজন করেছেন তাতে বলেছেন ভারত সরকারের উদ্যোগে একটা কমিটি নিযুক্ত করা হয়েছিল এবং সেই কমিটিকে অনুরোধ করা হয়েছিল প্রাইভেট কলেজ সম্বন্ধে তাঁদের মতামত দেবার জন্য।

[5-05 — 5-15 p.m.]

তাঁরা মতামত দিলেন যে এই প্রাইভেট মেডিক্যাল কলেজগুলি সরকারি আওতায় সম্পূর্ণ আনা উচিৎ। সেটা ভারত সরকার বিবেচনা করে ১৯৬৫ সালে তাঁরা বিভিন্ন রাজ্যসরকারকে লিখে পাঠালেন যে এটা করা উচিৎ। আমি সংশ্লিষ্ট অংশটুকু একটু পড়ে দিচ্ছি, কারণ অনেকেরই হয়ত স্টেটমন্টে অব অবজেক্টস অ্যান্ড রিজিনস চোখে পড়েনি। Requested the State Government to initiate action for taking over the existing private medical colleges during the 4th 5-year plan. তাঁরা যা বলেছেন তাতে একথাগুলি ব্যবহার করেছেন taking over the existing private medical colleges. কিন্তু যে প্রস্তাব মাননীয় মন্ত্রিমহাশয়

করেছেন যে প্রস্তাব হচ্ছে ১০ বছরের জন্য এর পরিচালনা ভার গ্রহণ করা। আমি আশা করব যে তিনি তাঁর শেষ বক্তব্য যখন রাখবেন এখানে থার্ড রিডিং-এর সময় তখন আমাদের মোটামুটি একটা প্রতিশ্রুতি দেবেন যে এটা আর পুরানো অবস্থায় ফিরে যাবে না এবং ভারত সরকার যে নীতি নির্ধারিত করেছিলেন টেকিং ওভার দি এক্সজিসটিং প্রাইভেট মেডিক্যাল কলেজেস যেটা ডিউরিং দি ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যান সেটা তাঁরা কার্যে পরিণত করবেন। সুতরাং আমাদের পক্ষে এটা গ্রহণ করা খুব নীতিগত ভাবে শক্ত হবেনা। তারপর আমি আর একটা বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। সেটা হচ্ছে, ফাইনান্সিয়াল মেমোরানডাম— খরচ সম্বন্ধীয় একটা স্মারকলিপি উনি সংযোজন করেছেন এই খসড়া আইনের সঙ্গে। সেই স্মারকলিপিটি আরো একটু বিস্তৃত হলে ভাল হত। নিয়ম হচ্ছে, অর্থ ব্যয় সম্বন্ধীয় স্মারকলিপিতে লিখতে হবে রেকারিং এক্সপেনডিচার কত হবে, নন রেকারিং এক্সপেনডিচার কত হবে। এটা অবশ্য পুরোপুরি ঠিক বলা যায় না যে এত নিট হবে, সেটা সম্ভব নয়, কিন্তু মোটামুটি একটা এসটিমেট ২ ভাগে ভাগ করে ওঁর দেওয়া উচিৎ ছিল। মাননীয় মন্ত্রিমহাশয় সেটা করেননি। এ সম্বন্ধে নিয়মের যে ব্যবস্থা আছে সেটা মোটামুটি এই রকমের, a Bill involving expenditure shall bc accompanied by a financial memorandum which shall invite particular attention to the clauses involving expenditure shall also give an estimate of the recurring and non-recurring expenditure involved in case the Bill is passed into law. এটা অবশ্য যে আইন এখানে প্রথমত আনা হবে অ্যাসেম্বলিতে যে আইন আনা হয় সে সম্বন্ধে ঐ একই আইন আছে। আমার বক্তব্য হচ্ছে এই, যখন অর্থব্যয় সম্বন্ধে স্মারকলিপি লিখলেন তখন মোটামুটি ভাবে এটাকে ২ ভাগে ভাগ করা উচিত ছিল। মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন no firm estimate of expenditure in this account is possible now. এটা আমরা স্বীকার করি, ফার্ম এস্টিমেটে আমরা যেতে বলছি না। কিন্তু রেকারিং এই হতে পারে নন রেকারিং এই হবার সম্ভবনা আছে এর একটা মোটামুটি হিসাব দিলেন না কেন? অবশ্য উনি মোটামুটি একটা দিয়েছেন যে বার্ষিক ৩৫ লক্ষ টাকা ব্যয় হবার সম্ভাবনা আছে। কিন্তু যে নিয়ম আছে সেটা তিনি লংঘন করেছেন বলে আমার মনে হচ্ছে। মাননীয় সভাপাল মহাশয়, আমি ২টি সংশোধনী প্রস্তাব দিয়েছি, সে সম্বন্ধে যখন আমি বলব তখন আমার অন্যান্য বিষয়ে বক্তব্য রাখব। তারপর স্যার, উনি অন্তবর্তীকালীন কি ব্যবস্থা অবলম্বন

করেছেন সেকথা আমাদের বলেন নি। আমরা খুশী হতাম সে সম্বন্ধে একটা বিবরণী দিলে। কারণ সেটার উপর আমাদের আলোচনা অনেকটা নির্ভর করছে। সেটা অবশ্য অর্ডিনান্স অনুসারে করা হয়েছে, কিন্তু তা ঠিক ব্যবস্থা হয়েছে কিনা তা বিবেচনা করবার অধিকার এই বিধান পরিষদের আছে এবং আমরা আশা করেছিলাম তাতে আমাদের বক্তব্য রাখতে পারব। কিন্তু সে বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয় কিছুই বলেননি। আশা করি তিনি আমাদের এই কৌতুহল নিবারণ করবেন। আমি শুনেছি অন্তবর্তীকালীন যে ব্যবস্থা হয়েছে সেটা নানা দিক থেকে সন্তোষজনক নয় এটা অনেকে বলেছেন।

এটা অনেকেই বলেছেন এবং ঐ বিশ্ববিদ্যালয় সম্বন্ধে, বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সংশ্লিষ্ট যাঁরা সেই রকম লোকের কাছে আমরা শুনেছি। আমি অবশ্য সেটা পুরোপুরি বিশ্বাস করিনি। আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানাব অন্তবর্তীকালীন যে ব্যবস্থা করেছেন সেই ব্যবস্থা সুষ্ঠু ব্যবস্থা, সন্তোষজনক ব্যবস্থা এবং তার ইচ্ছা এই যে হাসপাতাল কলেজ রয়েছে তার উন্নতি হবে। কংগ্রেসের নীতি হচ্ছে শিক্ষা প্রতিষ্ঠানগুলি এবং জনকল্যাণমূলক যে প্রতিষ্ঠান আছে সেগুলি সরকারি আওতায় যতদূর সম্ভব নিয়ে আসা, সেই অনুযায়ী যে খসড়া প্রস্তাব দেওয়া হয়েছে সেই খসড়া প্রস্তাবটি আমি সাধারণভাবে সমর্থন করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই বিলকে সমর্থন করতে উঠে মাননীয় মন্ত্রিমহাশয়কে একটু সতর্ক করে দিতে চাই, এই প্রিয়াম্‌বল্‌-এর ব্যাপারে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মনে আছে, এখানে যখন মাননীয় পরিবহন মন্ত্রী ট্রাম ভাড়া বৃদ্ধি সংক্রান্ত ব্যাপারে একটা ছোট বিল আনলেন তখন আমি তাঁকে একটু সতর্ক করে দিয়েছিলাম। আমাদের যিনি ভূতপূর্ব অ্যাড্‌ভোকেট-জেনারেল তিনি পরামর্শ দিয়েছিলেন ট্রাম কোম্পানিকে সেটা আপনার স্মরণ আছে। যে পরামর্শের কথা বলেছিলাম এবং সতর্ক করে দিয়েছিলাম যে আর্টিক্যাল থ্রি-হানড্রেড ফোর-এর কনস্টিটিউশন-এ যে অনুসারে প্রেসিডেন্ট-এর যে অ্যাসেন্টে আনবার কথা সেটা নেয়নি এবং আর্টিক্যাল টু-হানড্রেড ফিফ্‌টি ফাইভ অনুসারে পরে নেওয়া যায় বিল হয়ে যাবার পরে সেটা যাতে তারা করেন, সরকার পক্ষ থেকে যেন ব্যবস্থা অবলম্বন করা হয় এটা আমি বলেছিলাম এবং পরিবহনমন্ত্রী আমার কথা মনে রাখবেন বলে বলেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত রাত্রে আমি খবর পেলাম যে ঐ অর্ডিন্যান্স যে বিল গৃহীত হয়েছে এখানে ট্রামের ভাড়া সংক্রান্ত, তার বিরুদ্ধে ওরা যে মামলা করেছেন সেই মামলায় ঠিক এই একটা যুক্তি

তাঁরা দেখিয়েছেন এই যে ন্যাশন্যাল মেডিকেল কলেজ সেটার পরিচালনার দায়িত্বভার গ্রহণ করেছেন আমাদের যুক্তফ্রন্ট সরকার যার জন্য এই বিল এনেছেন এর সাথে অত্যন্ত ঘনিষ্ঠভাবে আমাদের ঐ ভূতপূর্ব অ্যাড্‌ভোকেট-জেনারেল তিনি জড়িত আছেন এবং যতদূর আমার মনে পড়ে বোধ হয় ওদের যে ট্রাস্টি বোর্ড আছে তার প্রেসিডেন্ট এবং এই অর্ডিন্যান্স-এর বিরুদ্ধে মামলা দায়ের করেছেন। আমি সতর্ক করতে চাইছি আমাদের সরকারকে প্রিয়াম্‌বল্ দেখুন এই প্রিয়াম্‌বল্‌টায় তাঁরা বলেছেন যে দায়িত্বভার তাঁরা নিয়েছেন। আমাদের কনস্টিটিউশন-এর আর্টিক্যাল থার্টি-ওয়ান 'এ', সেক্‌শন 'ওয়ান' এর 'বি' উপধারা অনুসারে ওঁরা এই হাসপাতালের ম্যানেজমেন্ট নিয়েছেন। স্যার এটা এই থার্টি-ওয়ান 'এ' 'ওয়ান' 'বি' তে দেখুন সেটায় পরিস্কার করে দিয়েছে— taking over of the management of any property by the state for a limited period either in the public interest or in order to secure the proper managemnt of the property.

প্রত্যেক জায়গায় প্রপার্টি-র উপর তাঁরা জোর দিয়েছে অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি প্রিয়াম্‌বল্ দেখেন তাহলে আপনি দেখবেন প্রিয়াম্‌বল-এ ত্রুটি রয়ে গেছে। ওঁরা বলছেন Bill to make better provision for the control, management and maintenarce of the institution commonly known as the Calcutta National Medical College together with the hospitals etc., dispensaries attached thereto তারপর বলছেন, and used in connection therewith with a view to promoting public health and to take over for that purpose for a limited period the management of all the property belonging to the said institution. ইনস্টিটিউশন-এর প্রপার্টি ম্যানেজমেন্ট নিয়েছেন। অথচ এই বিল এনেছেন for the control, management and maintenance of the institution এবং ইনস্টিটিউশন-এর প্রটার্টি এই ২টোর মধ্যে একটা পার্থক্য করা হয়েছে ইনস্টিটিউশনকে টেক ওভার করা মানে প্রপার্টিকে টেক ওভার করা নয়। এবং preamble which is a part of the Bill, that must be strictly in conformity with article 31A(1)(b) স্যার, এটাকে নেওয়া হয়েছে।

যেটা অনুসারে এটাকে নেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওঁরা বলবেন ইনস্টিটিউশন তো প্রপার্টি। সুতরাং ইনস্টিটিউশনকে যদি আমরা কন্ট্রোল করতে

চাই ম্যানেজমেন্ট নিতে চাই তাহলেই তো হয়ে যাবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, তা নয়। কারণ আপনি দেখবেন ইনস্টিটিউশন বলতে কি বোঝায়। ইনস্টিটিউশন-এর ডিকশনারিগত অর্থ যেটা অক্সফোর্ড ডিকশনারিতে দিচ্ছে— "Institution, n. Instituting; establishment (of person) in case of souls; establishment law, custom, or practice; (colloq., of person etc.) familiar object; organisation for promotion of some public object, building used by this." যদি ওরা তাই ধরেন ইনস্টিটিউশনের মধ্যে বিল্ডিং আছে কিন্তু এই মেডিকেল কলেজের মধ্যে বিল্ডিং ছাড়া আরও অনেক কিছু আছে যেমন ব্যাংক অ্যাকাউন্ট আছে সেটাও আপনাকে টেক ওভার করা হবে। সুতরাং আমার বক্তব্য হচ্ছে ইভন অ্যাট দিস এ লেট স্টেজ—এটাকে সংশোধন করা উচিত। তা না হলে আমার যতটুকু খবর ওর বিরুদ্ধে মামলা হতে চলেছে তাতে আমাদের ভূতপূর্ব অ্যাডভোকেট-জেনারেল তিনি এটাকে যুক্তি হিসাবে খাড়া করবেন। এই একটা অজুহাত। এই একটা স্পেস থেকে যাচ্ছে, যেখানে প্রিয়াম্বল্ সংশোধনের সুযোগ রয়েছে সেখানে এটা ভাল হত যদি ওঁরা বলতেন ম্যানেজমেন্ট অব দি প্রপার্টি এবং ওই কথা বলে সিডিউলে দিয়ে দিতেন ক্যালকাটা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ এবং হসপিটাল যা আছে এখন এই পর্যায়ে সিডিউল করবার সময় নাই সেইজন্য আমার প্রস্তাব হচ্ছে এখানে ইনস্টিটিউশন কথাটা তুলে দিন; তা না হলে একটা সুযোগ থেকে যাচ্ছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি তো অ্যামেন্ডমেন্ট আনতে পারেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সরকার পক্ষ থেকে সহজেই অ্যামেন্ডমেন্ট আনা যেতে পারে। ইনস্টিটিউশন কথাটা তুলে দিয়ে সেখানে ক্যালকাটা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ এবং হসপিটাল নিচ্ছেন এবং এর সাথে ব্যাংক অ্যাকাউন্টও নিচ্ছেন। আপনি স্যার দেখুন পরে প্রপার্টি বলা হচ্ছে আগে ইনস্টিটিউশন। আমি এই ব্যাপারে ওয়ান অব দি টপ মোস্ট লিগ্যাল এক্সপার্টস্-এর সাথে কথা বলেছি এবং নট অনলি দ্যাট লেজিসলেটিভ ডিপার্টমেন্টকে সতর্ক করে দেওয়া হচ্ছে এই ত্রুটি থেকে যাচ্ছে। এটা সংশোধন করে নেওয়া এমন কিছু শক্ত কাজ নয়। যে আর্টিকেল হিসাবে এটা টেক ওভার করা হচ্ছে তাতে আছে দেখুন control management and maintenance of the Institution তারপর আসছে যে for that perpose, for a limited period, the management of all the property belonging

to the said institution. তাহলে আপনি ম্যানেজমেন্ট নিচ্ছেন প্রপার্টিও নিচ্ছেন তার আগে ইনস্টিটিউশন কথাটা রাখছেন। সুতরাং ইনস্টিটিউশন তো আপনি টেক ওভার করতে পারেন। যেমন ট্রাম কোং বিল আসবে কোম্পানিকে টেক ওভার করবেন না। কোম্পানি আলাদা থাকবে তার আন্ডারটেকিংকে টেক ওভার করা হচ্ছে। আর্টিকেল থার্টি অনুসারে আপনারা যা করতে যাচ্ছেন, তা করতে গেলে অসুবিধা হতে পারে। এইগুলো সতর্ক করে দিচ্ছি। এটা একটু গন্ডগোল হতে পারে, মামলা চলতে পারে। তাদের হাতকে শক্তিশালী করব কেন একটা প্লি দেব আমি আপনাদের বলছি। ভূতপূর্ব অ্যাড্ভোকেট-জেনারেল সম্বন্ধে যা বলেছিলাম সেটা সত্য প্রমাণিত হয়েছে। সেই প্লি ট্রাম কোং থেকে নেওয়া হচ্ছে গতকাল আমরা দেখেছি।

এবং এক্ষেত্রেও তাদের কেন সুযোগ দেব? সুতরাং অতি সহজে কাউকে দিয়ে একটা ছোট প্রিয়াম্বল আপনার অনুমতি নিয়ে গৃহীত হতে পারে এবং প্রিয়াম্বল যখন পার্ট অব দি বিল। সেজন্য আমি একটু সতর্ক করে দিচ্ছি, তারপর সরকার নিজেদের সিদ্ধান্ত যা গ্রহণ করার তা করবেন। এ ছাড়া আমার আর কিছু বলার নাই।

**শ্রী রেবতী রমন মান্না ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ক্যালকাটা ন্যাশানাল মেডিক্যাল এন্ড হসপিটাল বিল আলোচনা করতে গিয়ে প্রথমেই মনে হচ্ছে প্রায় অর্ধশতাব্দীর ইতিহাসকে আমরা হারাতে চলেছি। ভারতবর্ষের বহু মনীষীর আদর্শের অনুপ্রেরণায় এবং জনসাধারণের অর্থানুকুল্যে যে হাসপাতাল গড়ে উঠেছে এবং বেসরকারি প্রতিষ্ঠান হিসাবে আমাদের শুধু বাংলাদেশ নয় সমস্ত ভারতবর্ষের চিকিৎসা জগতে যারা অবদান অনেক বেশি সেই হাসপাতালকে আজকে সরকার গ্রহণ করতে চলেছেন, নীতি হিসাবে আমি এটা সমর্থন করলেন আমাদের দেখতে হবে যে অবস্থার মধ্যে এখন রাষ্ট্র চলেছে, ঠিক সেই অবস্থায় এই হাসপাতাল গ্রহণ করে সরকার কতটা জনহিতকর কাজ করতে পারবেন। যদি আমি বুঝি মন্ত্রিমহাশয় যদি আমাকে বুঝাতে পারেন যে এটিকে তারা সত্যিই জনকল্যাণকর হাসপাতাল তারা করতে পারবেন তাহলে আমি অকুণ্ঠিতচিত্তে এই বিলের সমর্থন সরকারি যে সমস্ত হাসপাতাল আছে যেগুলির অবস্থা খুব শোচনীয়। শুধু তাই নয় কিছুদিন আগে রাজ্য সরকার যে হাসপাতালগুলির পরিচালনার দায়িত্ব গ্রহণ করেছেন সেগুলির অবস্থা আরও শোচনীয়। আমরা যে হাসপাতাল সম্পর্কে আলোচনা করছি অর্থাৎ

আলোচ্য যে হাসপাতাল ন্যাশনাল মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল এই হাসপাতাল সম্বন্ধে আমি পূর্বেই বলেছি যে এই হাসপাতাল বহু জাতীয় নেতার আশীর্বাদপুত। এই হাসপাতাল জনসাধারণের অনেক কল্যাণ করেছে, প্রভূত কল্যাণ করেছে। যদিও আমরা শুনেছি মাঝে মাঝে হাসপাতালের মধ্যে অনেক দুর্নীতি হয়েছে কিন্তু ব্যক্তিগতভাবে আমি তা বিশ্বাস করিনা। যে সমস্ত দুর্নীতির অভিযোগ উঠেছে তা মূলত ডোনেশন নেওয়ার ব্যাপারে। কিন্তু যে হাসপাতাল গড়ে উঠেছে, আমরা যখন অন্যান্য সরকারি হাসপাতালে সঙ্গে তার তুলনা করে তখন সেখানে যে শিক্ষা ব্যবস্থা, যে ছাত্র ভর্তি করার উপায় প্রভৃতি আছে সে সম্বন্ধে যখন তুলনা করব তখন স্বভাবতই মনে হবে একজন সাধারণ মানুষ হিসাবে স্বভাবতই মনে হবে, ন্যাশনাল মেডিক্যাল কলেজ যা এতদিন বেসরকারি অপ্রতি ঘটনারূপে হাসপাতাল যে কোনও সরকারি হাসপাতালের চেয়ে ভাল, একথা জোর করে বলব। আমার কাছে একটা হিসাব আছে সেটা দিচ্ছি। একটা শিক্ষা প্রতিষ্ঠান ভাল কি মন্দ তার নিরীখ হচ্ছে সেই প্রতিষ্ঠান-এর ছাত্ররা কি রকম পরীক্ষার ফল করে। আপনি জানেন সম্প্রতি সাধারণ ছেলেরা বিভিন্ন কলেজে ভর্তি হতে পাচ্ছেনা। এটাও আপনি জানেন যে ভাল ভাল ছাত্ররা ভাল ভাল কলেজে যায়। কিন্তু এখানে যে হিসাব দেখছি তাতে ভাল ছাত্র না নিয়েও ন্যাশনাল মেডিকাল কলেজ-এর অধ্যাপক মন্ডলী দক্ষতার সঙ্গে কাজ করে, নিকৃষ্ট ছেলে যাদের বলা হয় তাদের নিয়েও ভাল ফল দেখিয়েছেন। যে সমস্ত সরকারি হাসপাতাল আছে তার সঙ্গে তুলনা করে দেখলে বুঝতে পারবেন। ১৯৬৫ সালের পরীক্ষার ফলের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা মেডিক্যাল কলেজ ৫৮ পারসেন্ট পাশ করেছে, ন্যাশনাল মেডিক্যাল কলেজ-এ পাশ করেছে ৫৫ পারসেন্ট, এটা বেসরকারি কলেজ, আর এন আর এস-এ পাশ করেছে ৫৪ পারসেন্ট আর জি করি-এ পাশ করেছে ৪০ পারসেন্ট। তাহলে দেখা যাচ্ছে মেডিক্যাল কলেজের পরেই আলোচ্য কলেজ। ১৯৬৬ সালের ফল দেখুন—মেডিক্যাল কলেজে পাশ করেছে ৬০ পারসেন্ট, ন্যাশনালে পাশ করেছে ৫৭ পারসেন্ট, এন আর এস-এ পাশ করেছে ৫৬ পারসেন্ট, এবং আর জি কর-এ পাশ করেছে ৪৬ পারসেন্ট।

[5-25 — 5-35 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা থেকে স্বভাবতই কি একথা মনে হয়না যে আর. জি. কর হাসপাতাল যা সরকার গ্রহণ করেছেন তার পরীক্ষার ফল কি? আমরা ২ বছরের ফল যা দেখছি তাতে দেখা যায় এই কলেজে একবার ৪৫ পারসেন্ট

এবং আর একবার ৪৬ পারসেন্ট ছাত্র পাশ করেছেন। তবুও এই ন্যাশনাল মেডিকেল কলেজ—এর দায়িত্ব সরকার নিতে চেয়েছেন এইজন্য যে তাঁরা দেশের কল্যাণ করবেন, ছাত্রদের ভাল হবে। এই ভাল হওয়ার ব্যাপারে তাঁদের সঙ্গে একমত হলেও আমি বলব পরীক্ষার ফল কি? আর. জি. কর-এর ফল পরপর ২ বছর হচ্ছে ৪৩ পারসেন্ট এবং ৪৬ পারসেন্ট। নীলরতন সরকার মেডিকেল কলেজের ফল হচ্ছে ৫৪ পারসেন্ট এবং তার পরের বছর ৫৬ পারসেন্ট। ন্যাশালান মেডিক্যাল কলেজ হচ্ছে বেসরকারি কলেজ এবং যেখানে বলা হয় ভাল শিক্ষক নেই, ভাল হোস্টেল নেই সেখানে ১৯৬৫ সালে ৫৫ পারসেন্ট এবং ১৯৬৬ সালে ৫৭ পারসন্টে পাশ করেছে। তাহলে দেখছি মেডিক্যাল কলেজের পরই ন্যাশনাল মেডিক্যাল কলেজ আসন গ্রহণ করেছে। আমার কাছে যে খবর আছে তাতে দেখছি একবার মেডিক্যাল কলেজর ছাত্র ফাস্ট হয়েছেন এবং ন্যাশানাল মেডিক্যাল কলেজের ছাত্র সেখানে সেকেন্ড স্ট্যান্ড করেছেন। কাজেই পড়াশুনার দিক থেকে সেই কলেজ এতদিন খারাপ ছিল যুক্তি তর্কের ক্ষেত্রে সেটা টেকেনা। তারপর, ছাত্র ভর্তির ব্যাপার। আজকে বহু পিতা মাতার অভিলায থাকলেও তাঁরা তাঁদের ছেলেকে ডাক্তার করতে পারেননা কারণ সরকারি হাসপাতালে কোটা বেঁধে দেওয়া হয়েছে ১২৫ থেকে ১৩৫ জন ছাত্র ভর্তি করা হয়, জেলা অনুযায়ী ছাত্র ভর্তি করা হয়। কিন্তু সেখানে অর্থাৎ ন্যাশনাল মেডিক্যাল কলেজে প্রতি বছর ২০০ জন ছাত্র ভর্তি করা হয়েছে। সেখানে এই যে ২০০ জন ছাত্র ভর্তি করা হয়েছে তারা কারা? তারা প্রথম বিভাগে পাশ করা, স্ট্যান্ড করা বা লেটার পাওয়া ছাত্র নয়, হয়ত সেরকম ২/১ জন গিয়েছে, কিন্তু যাদের নিকৃষ্ট বলে অন্য কলেজ নেয়নি, আবেদনের জন্য ফর্ম দেয়নি, তাড়িয়ে দিয়েছে তাদের তাঁরা নিয়েছেন এবং কয়েক বছরের ইতিহাস দেখলে দেখা যাবে ধীরে ধীরে তাঁরা উন্নতির দিকে এগিয়ে গিয়েছেন। আমরা দেখছি সেখানে বছরে ১১ হাজার ইনডোর পেসেন্ট-এর চিকিৎসা করা হয়েছে এবং প্রতি বছর ২ লক্ষ আউটডোর পেসেন্ট-এর চিকিৎসা করা হয়েছে। স্যার, বেসরকারি কলেজ এবং প্রতিষ্ঠানের একটা নৈতিক দায়িত্ব থাকে লোকের সেবা করা কেননা তা নাহলে লোকেরা সেখানে যাবেনা। বেসরকারি প্রতিষ্ঠানে মানব জীবন সম্পর্কে যে মূল্যবোধ আছে সরকারি প্রতিষ্ঠানে তা নেই। একজন সদস্য হিসেবে আমি একথা বলছি, এই অভিযোগ করছি এবং সেইজন্য আমরা আমাদের নিজেদেরই অভিযুক্ত বলে মনে করি। স্যার, এই হাসপাতাল সরকার কখন নিতে চলেছেন, না যখন বাঁকুড়া সম্মিলনী হাসপাতালের অনুমোদন বাতিল হয়েছে এবং সেই অনুমোদন

তাঁরা রাখতে পারবেন কিনা জানিনা বা ইউনাইটেড ফ্রন্ট সরকার এবং স্বাস্থ্যমন্ত্রী সেই চেষ্টা করছেন কিনা জানিনা। শুধু তাই নয়, যখন আর. জি. করের শোচনীয় অবস্থা, যেখানে তাদের ছাত্ররা ৪৩ পারসেন্ট, ৪৬ পারসেন্ট পাশ করছে, যেখানে ভার উন্নততর করতে পারেননি, যেখানে তাতে মেডিক্যাল কলেজের সমগোত্রে বা সমপর্যায়ে আনতে পারেননি, নীলরতন সরকারকেও পারেননি সেই সময় তাঁরা এই নতুন দায়িত্ব নিতে চলেছেন। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় একথা ঘোষণা করেননি যে ওই কলেজে যারা যতজন ছাত্র ভর্তি হত ততজনই নেয়া হবে অর্থাৎ বৎসরে ২০০ জন ছাত্র আমরা নেব এবং অন্য সব কলেজেও এ ব্যবস্থা হবে কিন্তু সেই ব্যবস্থা তাঁরা করছেননা। তা যদি করতেন তাহলে নিশ্চয়ই আমি সর্বান্তকরণে একে সমর্থন করতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় বেশি দূরের কথা নয়, সামান্য দিনের ইতিহাসের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি কংগ্রেস সরকার যখন ডাঃ রায়ের নেতৃত্বে পশ্চিমবাংলায় চলছিল তখন আর. জি. করকে গ্রহণ করা হয়। আর. জি. কর বেসরকারি কলেজ ছিল এবং সেটা গ্রহণ করার সময় একটা পদ্ধতি অনুসরণ করে নেওয়া হয়েছিল। সেই পদ্ধতি হচ্ছে সেখানে যাঁরা পরিচালকমন্ডলি ছিলেন তাঁদের সঙ্গে বাই নেগোসিয়েশন, আলাপ আলোচনার মাধ্যমে এটা গ্রহণ করা হয়েছিল। কিন্তু আজকে এই কলেজকে কিভাবে তাঁরা গ্রহণ করছেন? এই বেসরকারি প্রতিষ্ঠান বহু মানুষের ত্যাগে, দানে চলেছে। বেসরকারি প্রতিষ্ঠানের শিক্ষকদের প্রতি আমার বিরাট শ্রদ্ধা আছে এবং আমরা দেখেছি দিনের পর দিন তাঁরা ত্যাগ করেছেন এবং দিনের পর দিন তাঁদের কর্মচারিদের সঙ্গে মিলেমিশে ত্যাগের মধ্য দিয়ে একটা প্রতিষ্ঠান গড়ে তুলেছেন, তাকে সুপ্রতিষ্ঠান করেছেন। কিন্তু আজকে তাঁদের সঙ্গে কোনও রকম আলাপ আলোচনা না করে একটা আইন করে এটা নেওয়া হচ্ছে। আমি মনে করি এটা জবরদস্তিমূলক। কি যুক্তি ওরা খাড়া করবেন, ভালভাবে পরিচালনা এ যুক্তি ছাড়া? কয়েকদিন আগে স্ট্রাইক হয়েছে, কিছু কিছু লোক মাইনে পায়নি বলে অভিযোগ করেছে এটাই যদি যুক্তি হয়, ভিত্তি হয় তাহলে বলব আরও তো বহু প্রফেশনাল কলেজ আছে যেগুলি অনুরূপ কারণে সরকার নিতে পারেন। সেগুলি মেডিক্যাল কলেজ নাহলেও অন্য কলেজ যেখানে বহু বিক্ষোভ আছে, শিক্ষকরা মাইনে পাচ্ছেনা, ডি.এ. পাচ্ছেননা সেগুলিও তাহলে নেওয়া উচিত। সরকার কি তা পারবেন সেইভাবে চলবেন এবং সেই দৃঢ় প্রতিজ্ঞা নিয়ে এগিয়ে যাবেন?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আশংকা হচ্ছে যে এই হাসপাতালকে নেওয়ার পেছনে একটা রাজনৈতিক চক্রান্ত আছে। স্যার, যেদিন এই অর্ডিনান্স জারি করা হয়েছিল সেদিন আমি শুনেছি এবং লক্ষ্য করেছি যে ওখানে যে সমস্ত জাতীয় নেতাদের ছবি ছিল সেগুলি নামিয়ে ফেলা হয়েছিল। এমন কি ডাঃ বিধানচন্দ্র রায়ের ছবিও নামিয়ে ফেলে হয়েছিল। স্যার, ডাঃ বিধানচন্দ্র রায় শুধু বাঙ্গালি ছিলেন না, একজন ইনটারন্যাশানাল ফিগার-সমগ্র বিশ্ব তাঁকে চিকিৎসক হিসাবে জানতো। ওখানকার স্টাফেদের মধ্যে কিছু লোক প্রতিবাদ করায় সে ছবি আবার টাংগিয়ে দেওয়া হয়েছে। স্যার, আমি শুনেছি অন্যান্য নেতাদের ছবিও নামিয়ে ফেলা হয়েছে এবং সেখানে দিনরাত জেহাদ ঘোষণা করা হয়েছে। মাননীয় সদস্য শ্রী যতীন চক্রবর্তী মহাশয় আজকে শ্রী শঙ্করদাস ব্যানার্জি মহাশয়ের নাম উল্লেখ করলেন, বললেন এই হাসপাতালের সঙ্গে তিনি জড়িত। নিশ্চয় তিনি জড়িত, শ্রী শঙ্করদাস ব্যানার্জি, কংগ্রেসি এম. এল. এ. ঐ হাসপাতালের তিনি পরিচালক সমিতির সভাপতি। তারপর সুপারিটেনডেন্ট ডাঃ মহেন্দ্র সরকার, তিনিও কংগ্রেসের সঙ্গে জড়িত, পরবর্তী জীবনে তাঁর ঐ হাসপাতালে বিপুল দান এবং ত্যাগ আছে। কাজেই যে হাসপাতাল ভালো ভাবে চলছে, যেখানে বছরে ২০০ ছাত্র ভর্তি করা যায় এবং ছাত্ররা ভালো ভাবে পাশ করে, যেখানে আউটডোরে ২ লক্ষ এবং ইনডোরে ১ লক্ষ লোককে চিকিৎসা করা যায় সে হাসপাতাল নেবার কেন এত আগ্রহ? তাহলে কি যুক্তি তর্কের খাতিরে আমি এটাই বুঝব যে এর ভেতরে একটা দুরভিসন্ধি আছে, আছে রাজনৈতিক চক্রান্ত? স্যার, মানুষের কল্যাণ করার কোনও সত্যিকারের আগ্রহ তাঁদের নেই, যদি তা থাকে তাহলে আমি অনুরোধ করব মেডিক্যাল কলেজে ১২৫ জন ছাত্র ভর্তি না করে ২৫০/৩০০/৫০০ ছাত্র ভর্তি করার ব্যবস্থা করুন। স্বাস্থ্য দপ্তর বলেন যে আমরা মফস্বলে ডাক্তার পাঠাতে পারছি না, বাংলাদেশে ডাক্তারের সংখ্যা কম। তা যদি হয় তাহলে বাড়িয়ে দিন ছাত্র ভর্তির সংখ্যা, শিক্ষক গ্রহণ করুন, আর. জি. কর, বাঁকুড়া সম্মিলনীতে সিট বাড়িয়ে দিন, এন. আর. এস. যাতে ভালো ভাবে চলে তার ব্যবস্থা করুন, আরো নতুন নতুন বাড়ি করে কলেজ তৈরি করুন, এই ভাবে সমস্যার সমাধান করুন। তারপর আরো কিছুদিন যাক, এই কলেজ কিভাবে চলে তা দেখবার জন্য আরো একটি তদন্ত কমিশন গঠন করুন। আপনারা যদি আজকে মনে করেন কলেজের ভেতরে দুর্নীতি ঢুকেছে, পরিচালনা ব্যবস্থায় ত্রুটি আছে তাহলে আঁপনাদের দরকার ছিল তদন্ত কমিশন গঠন করার। যে হাসপাতালের পেছনে অর্ধ-শতাব্দির ইতিহাস আছে, যার পেছনে বিরাট মনীষীদের

ত্যাগ, দান, আশির্বাদ আছে সেই হাসপাতালকে আপনারা আজকে আইনের জোরে কুক্ষিগত করে নিচ্ছেন। জাতীয় কল্যাণে যদি নেন, নিশ্চয় নেবেন কিন্তু সেটা নেগোসিয়েশন, বাই নেগোসিয়েশন, আলাপ আলোচনার মধ্যে হওয়া উচিত কারণ যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে বার বার ঘোষণা করা হয়েছে জনসাধারণে আশির্বাদ নিয়ে আমরা চলেছি, জনসাধারণ তো কতকগুলি মানুষকে বাদ দিয়ে নয় সেখানে যাঁরা ডাক্তার এবং পরিচালকমন্ডলির সদস্য আছেন তাঁদের সঙ্গে আলোচনা করুন, তাঁদের কি ত্রুটি বিচ্যুতি সেগুলি বুঝতে চেষ্টা করুন এবং দরদি মন নিয়ে সেগুলি অনুভব করার চেষ্টা করুন, করে তারপর কর্তব্য স্থির করুন। মাননীয় সভাপাল মহাশয়, আজকে যে আইনটি আনা হয়েছে সেটি সংখ্যা গরিষ্ঠতার জোরে বিধানসভায় পাশ করানো হয়েছে, আমরা জানি এখানে বাধা দিয়েও কিছু করতে পারব না, কিন্তু এর পেছনে যে দুরভিসন্ধি আছে আজকে প্রয়োজন আছে এই পরিষদে দাঁড়িয়ে বাইরের জনসাধারণকে তা জানিয়ে দেবার। কারণ এখানে একটা চক্রান্ত চলেছে, মানুষের কল্যাণ করবার প্রয়োজন এখানে বড় করে দেখা হয়নি। তা যদি করতে চান তাহলে আমি আবার বলব আজকে ছাত্র ভর্তির প্রয়োজনকে বিশেষ ভাবে দেখে তার সংখ্যা বাড়িয়ে দিন। কারণ আজও হায়ার সেকেন্ডারি পাশ করে ছাত্ররা ভর্তি হতে না পেরে রাস্তায় রাস্তায় ঘুর বেড়াচ্ছে। তাদের ভর্তির ব্যবস্থা করুন এবং সিট বাড়িয়ে দিন। মানুষের সত্যিকারের কল্যাণ যদি করতে চান তাহলে আপনারা বাঁকুড়া সম্মিলনীকে বাঁচানোর চেষ্টা করুন। স্যার, সেদিন আমি কাগজে পড়ছিলাম যে মন্ত্রিমহাশয় বলেছেন, 'বাঁকুড়া সম্মিলনীর অনুমোদন যদি আমি নতুন করে রিভাইব করতে না পারি তাহলে আমি পদত্যাগ করব'। আমরা তাঁর পদত্যাগ দাবি করছি না, কারণ আমি যতদূর জানি তিনি ভালো স্বাস্থ্যমন্ত্রী, তিনিই থাকুন বা যেই থাকুন কিন্তু নীতির প্রশ্ন এখানে বড় হয়ে দেখা দিয়েছে। স্যার, আজকে আমরা কোন পথে চলেছি? আজকে আমরা একটা প্রতিষ্ঠানকে নিতে চলেছি। তার সঙ্গে আলাপ আলোচনা না করে প্রস্তাব গ্রহণ করতে চলেছি রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। কাজেই এর মূল অন্তর্নিহিত উদ্দেশ্যের সঙ্গে আমি একমত নই। সেইজন্য এই বিলের আমি তীব্র বিরোধিতা করছি।

[5-35 — 5-45 p.m.]

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল যখন আমাদের মন্ত্রী মহাশয় উপস্থাপিত করলেন তখন মনে হল বিরেধী পক্ষ থেকে এই বিলকে সমর্থন

জ্ঞাপণ করা হচ্ছে এবং আমার বিশেষ কিছু বলবার প্রয়োজন হবেনা। কিন্তু ঠিক পূর্ববর্তী বিরোধীদলের বক্তা যে বক্তব্য রাখলেন তার মূল কথা হচ্ছে এই বিল তাঁরা চাননা। এই বিলের বিরোধতা করবেন। সুতরাং বিরোধী পক্ষের মনোভাব কি এটা আমার কাছে খুব বেশি স্পষ্ট নয়। মাননীয় রেবতী রমন মান্না এই হাউসে নবাগত, অনেক খবর তিনি রাখেন না, ১৯৬৫ সালের ১৫ই নভেম্বরে অধ্যক্ষ মহাশয় আপনার মনে আছে একটা স্টার্ড কোশ্চেন উপস্থাপিত করেছিলেন শ্রী শশাঙ্কশেখর সান্যাল মহাশয়। তার ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ থেকে এই অভিযোগ হাউসের সামনে এনেছিলেন যে একটা ছাত্রকে ভর্তি করার জন্য ৫ হাজার টাকা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজকে ডোনেশন দিতে হয়েছিল এবং যতীনবাবুও ঠিক অনুরূপ অভিযোগ এনেছিলেন পারসোন্যাল নলেজ থেকে এই অভিযোগ এনেছিলেন। সুতরাং দুর্নীতি চলে আসছে ডোনেশন-এর নাম করে টাকা চাওয়া এবং এই প্রশ্নোত্তরের প্রাক্তন মাননীয়া শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়কে যথেষ্ট চিন্তিত দেখা গিয়েছিল। তারপর আপনি স্যার ১৮ই ফেব্রুয়ারি ১৯৬৫ সালের অ্যাসেম্বলি প্রোসিডিংস দেখুন সেখানে শ্রী শৈলেন অধিকারী মহাশয় স্টার্ড কোশ্চেন তুলে জিজ্ঞাসা করেছিলেন ন্যাশনাল মেডিক্যাল কলেজ এবং চিত্তরঞ্জন হস্‌পিট্যাল কি সরকারের নিয়ন্ত্রণাধীনে রয়েছে? উত্তরে শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় বলেছেন, ‘‘না’’। শৈলেন অধিকারী পুনরায় প্রশ্ন করেছেন বেসরকারি কলেজগুলি ন্যাশন্যালাইজ করার সম্পর্কে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন কি? শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় উত্তরে বলেছেন, ‘‘সরকার এই বিষয়ে চিন্তা করছেন, অর্থাৎ এই ন্যাশন্যাল মেডিকেল কলেজ-এর অব্যবস্থা যা দাঁড়িয়েছিল তাতে তদানীন্তন মন্ত্রী শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়কে চিন্তা করতে হয়েছে এবং তিনি সচেতনভাবে এটা চিন্তা করেছিলেন যে এই প্রতিষ্ঠানকে ন্যাশন্যালাইজ করা প্রয়োজন এবং এই চিন্তার পিছনে রয়েছে যে ঘটনা; যে পটভূমিকা সেটা আজকে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস্-এর মধ্যে সম্পূর্ণভাবে প্রকাশ পেয়েছে। তা হচ্ছে সেন্ট্রাল কাউন্সিল অব হেলথ। ১৯৬৫ সালে ফেব্রুয়ারি মাসে তাঁরা এই অনুমোদন করেন এবং কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে জানান take over the existing private medical college during the 4th Five-year Plan এবং পশ্চিমবঙ্গে একটাই চিকিৎসা প্রতিষ্ঠান রয়েছে। এই ধরনের বেসরকারি কলেজ-এ একটি যখন যুক্তফ্রন্ট সরকার তার পরিচালনার ভার গ্রহণ করেছেন তখন বিরোধীপক্ষ থেকে আজকের স্বাস্থ্যমন্ত্রীকে অভিনন্দন জানানো উচিৎ, কারণ তাঁরা যেটা পারেনি শুধু চিন্তাই করেছিলেন, কার্য্যকর

করতে পারেননি; তা আজ ৪ মাসের মধ্যে যুক্তফ্রন্ট সরকার কার্য্যকর করতে যাচ্ছেন, এর থেকে বলিষ্ঠ নীতি যুক্তফ্রন্ট সরকার আর কি গ্রহণ করতে পারেন। রেবতী রমন বাবু বললেন যে এই প্রতিষ্ঠানকে একটা বিশুদ্ধ প্রতিষ্ঠান। কোনওরকম দুর্নীতির অভিযোগ তিনি জানেন না। আমি তাঁকে কয়েকটি কথা জানাতে চাই। এই হাসপাতালে যে সব ফ্রি বেড আছে তা নামেই নিঃশুল্ক মাত্র। সবকিছু ঔষধ কিনে দিতে হয়, ইনজেকশন ইত্যাদি সব কিনে দিতে হয়। সার্জিক্যাল এবং গাইনোকোলজিক্যাল-এ ১১।। টাকা ভর্তির জন্য ফি দিতে হয়। ফ্রি বেডেও সেখানে আজ ছাত্র, অধ্যাপক, হাসপাতাল কর্মী, সকলের বিক্ষোভ এই সমস্ত সংবাদপত্রে দাবি উঠেছে। এই হাসপাতালকে জাতীয়করণ করবার জন্য বড় বড় সম্পাদকীয় লেখা হয়েছে, চিঠিপত্র বেরিয়েছে, জনমত যথেষ্টভাবে প্রকাশ পেয়েছে। আর. জি. করা হসপিটাল গ্রহণ করা হয়েছিল। ১৯৫৮ সালের জুলাই মাসে যাঁদের হাতে ছিল তার কর্তৃত্ব ছিল। অর্থাৎ যে ট্রাস্টিজ ছিল তাঁদের মধ্যে দুই ভাগ হয়ে যায়। মামলা মকদ্দমা শুরু হয়। তখন অর্ডিন্যান্স জারি করে হাসপাতালকে গ্রহণ করা হয়। আর তারপরই হাসপাতালের কর্তৃপক্ষ তাঁরা কারা? Calcutta National Medical Institution was registered under the Societies Registration Act ১৯৬৪ সালের পর থেকে এই সোসাইটি-র কোনও অ্যানুয়াল জেনারেল মিটিং হয়নি। ১৯৬৫ সালে হয়নি, ১৯৬৬ সালে হয়নি, ১৯৬৭ সালেও হয়নি। কিন্তু নিয়মটি কি জেনে রাখুন। সেটা হচ্ছে সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট-এর 'সেকশন সিক্সটিন'-এ আছে, every society shall hold an annual general meeting at least once in every year and not more than fifteen months shall elapse between two successive annual general meetings. আমি সরকারীভাবে খোঁজ নিয়েছি আজ পর্যন্ত কোনও অডিট রিপোর্ট এরা দেন না, এরা অ্যানুয়াল জেনারেল মিটিং করেন না। অথচ সেকশন সেভেনটিন-এ আছে within 30 days after the ending of every annual general meeting, there shall be filed with the registrar. কোনও অস্তিত্ব আছে? একজিকিউটিভ মেম্বারদের নামের তালিকা ব্যালান্স শিট, অডিট রিপোর্ট কিছুই রেজিস্ট্রার অব সোসাইটিজ এর অফিসে জমা দেওয়া হয়না। একটা ডিফাইন্ড বডি এখানে কাজ চালাচ্ছে।

**বিরোধী পক্ষ ঃ** তদন্ত কমিশন বসান না।

তদন্ত কমিশন বসানোর প্রয়োজনটা কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা গোলমাল করবেন না, ওনাকে বলতে দিন।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** Sir, he is provoking me. If you cannot control him I will have to restart. এই অবস্থায় আজকে কলেজ সরকার নেওয়ার জন্য অধ্যাপকরা যুক্তফ্রন্ট সরকারকে আশীর্বাদ করছেন, ছাত্ররা আনন্দিত তাদের এই প্রতিষ্ঠান সরকারি মর্য্যাদা পেয়েছে বলে। আজকে এই কথা বলি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**ডাঃ চারুচন্দ্র সান্যাল ঃ** মাননীয় সভাপাল মহাশয়, ক্যালকাটা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ এবং হসপিটাল বিল সম্বন্ধে বলতে হয় একটা ভাল প্রস্তাব এনেছি। অথচ তাকে নিয়ে কাঁদা-কাটা হচ্ছে। যে সব কথা এখানে আলোচনা হয়েছে সে সব কথা মন্ত্রিমহাশয় বিলটি উত্থাপন করার সময় বলেন নি। তিনি নীতির দিক থেকে বলেছেন এটা নেওয়া উচিৎ। তারা খারাপ পড়ায় বা অন্যান্য ব্যাপারে নেওয়া হচ্ছে এইসব কোনও কথা তিনি বলেন নি। আজই আমার মনে হয় এইসব কথা না বলাই ভাল। বহুকাল থেকে এই প্রতিষ্ঠানটি চলে আসছে। বিপ্লব-এর দুটি দিক আছে। একটা হচ্ছে গঠন আর একটা হচ্ছে ধ্বংস। ১৯০৫ সনে যে বিপ্লব হয় তাতে একটা চেষ্টা হলো গঠনমূলনভাবে ন্যাশন্যাল কাউন্সিল অব এডুকেশন, ন্যাশন্যাল কলেজ প্রতিষ্ঠা তার থেকে হলো তার প্রিন্সিপ্যাল ছিলেন অরবিন্দ ঘোষ কলেজটা উঠে গেল। কিন্তু বেঙ্গল টেকনিক্যাল স্কুল যেটা হয়েছিল সেটা পরে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ হলো। ১৯২০ সালে আই. এম. এস. দেয় কায়েমী স্বার্থের বিরুদ্ধে একটা বিক্ষোভ হয়। মেডিক্যাল কলেজ, আই. এম. এস. ছাড়া প্রবেশ করতে পারতেন না পাড়াতে। তার বিরুদ্ধে স্যার নীলরতন, ডা. বি. সি. রায় রুখে দাঁড়ালেন। তার ফলে গড়ে উঠলো একটা জিনিস আর. জি. কর ভার্নাকুলার মেডিক্যাল স্কুলটি হলো স্যার মাইকেল মেডিক্যাল কলেজ। তারপর সেটা হল R. G. Kar Medical College অ্যাণ্ড হসপিটাল। এটা বেসরকারি ছিল আস্তে আস্তে সরকারের হাতে এসে গেল।

[5-45 — 5-55 p.m.]

১৯২০ সালে নন্ কো-অপারেশনের সময় অসহযোগ আন্দোলনের সময় তার সঙ্গে কিছু গঠনমূলক কাজ হয়েছিল, ন্যাশনাল মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যাল ছিলেন সুভাষ চন্দ্র বসু, সেটা উঠে গেল, কিন্তু অর একটা হল জাতীয় আয়ুর্বেদ

বিজ্ঞান পরিষদ, যাতে সুন্দরীমোহন দাস, কে. এস. রায় প্রমুখ ছিলেন, তিলক স্বরাজ্য ভান্ডারের ১৫ হাজার টাকা পুঁজি নিয়ে ন্যাশনাল মেডিক্যাল কলেজ হল এবং ধীরে ধীরে ডাঃ রায় প্রমুখের চেষ্টায় সেটা ক্যালকাটা ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতালে পরিণত হল। যে সব বেসরকারি প্রতিষ্ঠান বিপ্লবের সঙ্গে সঙ্গে গড়ে উঠেছিল দেশ স্বাধীন হবার পর সেগুলি স্বতঃই সরকারের হাতে এসে গলে এবং সেটা সরকারের হাতে নেওয়া কর্তব্য বলে মনে করি এবং সেই কর্তব্যের অনুরোধেই আমাদের মন্ত্রিমহাশয় এই প্রস্তাব এনেছেন। কংগ্রেসি মন্ত্রিসভার আমলে দুটোকে নেওয়া হয়েছিল তখন ন্যাশনাল মেডিক্যাল কলেজকে নেওয়ার সুযোগ হয়নি। এখন যুক্তফ্রন্টের আমলে সুযোগ এসেছে, এটা খুব ভাল সুযোগ। আমি মনে করি সরকারি পরিচালনায় এটা ভালভাবে চলবে। আমি একথা বলতে পারি এই সভার যিনি সভাপতি এই সব কয়টি বিপ্লবের পুরোভাগে তিনি ছিলেন এবং তিনি এটা জানেন এগুলি কিভাবে গড়ে উঠেছে এবং কিভাবে সরকারের পরিচালনার অধীনে এসে গিয়েছে। এই ন্যাশনাল মেডিক্যাল কলেজ যখন হয় প্রথম থেকেই আমি এই কলেজে শিক্ষকতা করেছি দু বছর এবং এই পরিষদের সভ্য ছিলাম বহুদিন। কাজেই এই কলেজ কিভাবে ধীরে ধীরে কত কষ্টে বড় হয়ে উঠেছে কিভাবে চাঁদা তুলে নানাভাবে ধীরে ধীরে বড় হয়ে উঠেছে সেটা আমি জানি। ইংরেজ তো সর্বদাই এটাকে নষ্ট করার চেষ্টা করেছে তবু বড় হয়েছে। আজকে বড় আনন্দ হয় কত বড় কলেজ হয়েছে ন্যাশনাল মেডিক্যাল কলেজ এবং তা আজকে জাতীয় সরকার এর পরিচালনাভার নিচ্ছেন—এটা কলেজের পক্ষে সৌভাগের কথা, আমাদের পক্ষেও অতি আনন্দের কথা। কিন্তু একটা কথা কেবল মনে হয় যে এই হাসপাতাল হাতে নেবার আগে যে কতগুলো পরিস্থিতি হয়েছিল যে দুর্ঘটনা ঘটে গেল সেটা খুব দুঃখের কথা। আমি শুনেছি কলেজের প্রফেসারদের এবং ডাক্তারদের অপমান করা হয়েছে, সত্য কিনা জানিনা, সংবাদপত্রে জানালাম সেদিন তাঁরা মিটিং করেছে ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন হল কি করে ডাক্তারদের সম্মান রক্ষা করা যায় সেটা আলোচনা করার জন্য। ঠিক এই রকম যদি অবস্থা থাকে তাহলে বড় দুঃখের কথা। হাসপাতাল ভাল চলবে, কলেজও ভাল চলবে, আমার মনে হয় যুক্তফ্রন্ট সরকার এ বিষয়ে বিশেষ দৃষ্টি দেবেন। আমাদের যিনি স্বাস্থ্যমন্ত্রী তিনি আপাতত চীনা মেথড বন্ধ করে দেবেন এটা আশা অন্তত যারা ডাক্তার তাদের যেন উপযুক্ত সম্মান দেখানো হয়, তাদের কাজ করার সব রকম সুযোগ সুবিধা দেওয়া হয়, এটাই আমি আশা করি।

আর একটা কথা। যতীনবাবু একটা প্রশ্ন তুলেছেন, সেটা আইনের প্রশ্ন। আমি নিজে আইন জানিনা, মন্ত্রিমহাশয় আইনজ্ঞদের পরামর্শ নিয়ে, যদি কোনও কিছু বদল করা দরকার মনে করেন তাহলে করতে পারেন, সেটা হচ্ছে তাদের কথা

টাকার দিক থেকে মন্ত্রিমহাশয় যে হিসেব দিয়েছেন। তাতে দেখছি প্রায় ২৫ লক্ষ টাকা বছরে খরচ হয়। সাড়ে চোদ্দ লক্ষ টাকা কলেজ এবং হাসপাতাল থেকে আদায় হয় এবং সাড়ে চোদ্দ লক্ষ টাকার মতো সরকার দেন। সেখানে যদি ৩০/৩৫ লক্ষ টাকা খরচ করেন তাহলে মনে হয় টাকার অভাব হয়না। এর ভেতরে ১৪ লক্ষ টাকা দিচ্ছেন এবং আর হয়ত ৭/৮ লক্ষ টাকা খরচ করতে হবে আশা করি এটা তাঁরা পারবেন। আর একটা কথা গভর্নিং বডি চেয়েছিলেন কলেজ এবং হাসপাতাল বন্ধ করে দেবেন। এটা অনেক জায়গায় হয়েছে এবং এরকম গোলমালে হয়। কিন্তু তাই বলে বন্ধ করে দেবার মনোভাব ঠিক নয়। তবে বন্ধ না করে ভালই হয়েছে এবং সরকার যে সময়মতো হস্তক্ষেপ করে বন্ধ করে দেননি সেইজন্য সরকারকে স্বাগত জানাচ্ছি। আমি স্বাস্থ্যমন্ত্রীকে চিনি, তিনি বহুদিনের নির্যাতিত কর্মী এবং স্বতঃই তাঁর এসব কলেজের উপর দরদ থাকার কথা। আমি আশা করব এটা সরকারের তরফ থেকে নেওয়া হলে সেখানে ছাত্র, শিক্ষক এবং কর্মচারিদের মধ্যে যেন বিক্ষোভ না হয় বা সেই বিক্ষোভ যেন বীভৎস আকারে দেখা না দেয় এবং সেই কলেজ এবং হাসপাতাল যে রকম সুনামের সঙ্গে চলছিল তার থেকে আরও সুনামের সঙ্গে যেন চলে। একথা বলে এই বিলকে আমি নীতিগতভাবে সমর্থন করছি।

**শ্রী রাজকুমার চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিলকে আমি স্বাগত জানাচ্ছি এবং যে নীতির উপর ভিত্তি করে এই বিল আনা হয়েছে তাকেও স্বাগত জানাচ্ছি। চারুবাবু বলেছেন স্বদেশি যুগে এবং তারপর আমাদের চেষ্টায় জাতীয় শিক্ষা প্রতিষ্ঠান স্থাপিত হয় এবং এটা তার ফল। আজকে আমার সুন্দরী মোহন দাসের কথা মনে পড়ে যিনি ভিক্ষা করে, নানা রকম ত্যাগ স্বীকার করে এই কলেজ দাঁড় করিয়েছিলেন। স্বর্গীয় এস্. এল. রায় ক্যালকাটা মেডিক্যাল স্কুল স্থাপন করেছিলেন আপার সার্কুলার রোডে এবং তাকে এই ন্যাশনাল মেডিক্যাল কলেজের সঙ্গে এক করা হয়েছে ডাঃ রায়ের চেষ্টার। তাঁরা ভিক্ষা করে এইগুলো করেছেন যেকথা চারু সান্যাল মহাশয় বলেছেন। তখন ডাক্তার, কর্মীরা টাকা পায়নি এবং অনেকে সেবাব্রত গ্রহণ করে এগুলি চালিয়ে গেছেন। কিন্তু আজকে জাতীয় সরকার

প্রতিষ্ঠিত হবার পরও যদি এই উনছবৃত্তি থাকে, ডাক্তার, কর্মীরা টাকা না পেয়ে থাকেন তাহলে তার চেয়ে দুঃখের কথা আর কিছু থাকতে পারেনা। তারপর ছাত্র-ছাত্রীদের কাছ থেকে ভর্তির সময় ৫ হাজার টাকা নেওয়া হয়েছে বলা হয়েছে। আমি নীতির দিকে যাচ্ছি না, কিন্তু এই উন্ছবৃত্তি করে আয় বৃদ্ধির প্রস্তাব এটা আমি সমর্থন করিনা। আমাদের জাতীয় সরকার হয়েছে এবং তাঁরা যখন নানা কল্যাণের জন্য, জাতির কল্যাণের জন্য টাকা খরচ করছেন তখন এদিকে কেন খরচ করতে পারবেননা? ছাত্রছাত্রীদের কাছ থেকে কেন ভর্তির সময় ৫/১০ হাজার টাকা নেওয়া হবে? ডাঃ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ন্যাশনাল মেডিক্যাল স্কুল যেটা আপনার সার্কুলার রোডে ছিল সোঁাকে এর সঙ্গে এক করে দেন এবং তখন তাঁর উদ্দেশ্য ছিল আমি দুটোকে এক করে দিচ্ছি এবং আর. জি. করের পর এটাকে সরকারি কলেজ করব। আমাদের কর্তব্য তাঁর কথা পরিপূর্ণ করা। রেবতী মান্না মহাশয় বলেছেন আমরা একটা ৫০ বছরের প্রতিষ্ঠানকে হারাতে যাচ্ছি। আমার মনে হয় তাঁর অ্যাসেসমেন্ট ঠিক হয়নি। আমরা সেই ৫০ বছরের প্রতিষ্ঠানকে আরও সুন্দর করব, আরও সুপ্রতিষ্ঠিত করব সেইজন্যই এই বিল আনা হয়েছে।

[5-55 — 6-05 p.m.]

অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে বা মেডিক্যাল প্রতিষ্ঠানে আমরা দেখতে পাই যে লক্ষ লক্ষ টাকার এনডাউমেন্ট থাকে, হাজার হাজার টাকার তো নিশ্চয়ই থাকে। কোলকাতা ইউনিভার্সিটিকে স্যার রাসবিহারী ঘোষ ও তারকনাথ পালিত মহাশয় অনেক লক্ষ টাকা সম্পত্তি দিয়ে গেছেন। কিন্তু এই প্রতিষ্ঠানটির কোনও এনডাউমেন্ট সেরকম কিছু নেই। সুতরাং হয় ভিক্ষাবৃত্তি করে চলতে হবে, না হয় সরকারের উপর নির্ভর করে চলতে হবে এ ভিন্ন উপায় নেই। কাজেই সে দিক থেকে সরকার যখন একে সরকারি কলেজ করতে প্রস্তুত হয়েছে তখন আমি বলব তাতে ভালোই হয়েছে। তারপর বর্তমান পরিচালনা সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। আমি ব্যক্তিগত ভাবে কাউকে কিছু বলতে চাই না, কিন্তু বর্তমান কর্তৃপক্ষ যতই কর্মদক্ষ হোন না কেন এর পর যখন আবার একদল কর্তৃপক্ষ আসবেন, যদি ধরেও নেওয়া যায় যাঁরা আছেন তাঁরা কর্মদক্ষ তাহলে পরবর্তী কালের লোকেরাও যে সমান কর্মদক্ষ হবেন এমন কোনও কথা নেই। আর আমরা জানি একসলিউট পাওয়ার করাপটস অ্যাবসলিউটলি। যাঁরা একবার পাওয়ার পেয়ে যান তাঁরা আমি মাথার ঠিক রাখতে পারেন না। সুতরাং আমি নীতির দিক থেকে বলব এটা সরকারি কন্ট্রোলে চলে যাওয়া উচিত। একে কেউ যে বাধা দিতে পারেন তা দেখে আমি আশ্চর্য্য হয়ে

গেলাম; কারণ আজকের দুনিয়ার হাওয়া হচ্ছে সোসাল কন্ট্রোল। এমনকি কংগ্রেস বলেছেন যে ব্যাঙ্ক ন্যাশানালাইজেশন না করে অন্তত সোসাল কন্ট্রোল করবেন। ন্যাশানালাইজেশন আর সোসাল কন্ট্রোলে কি প্রভেদ আমি জানি না। সামাজিক নিয়ন্ত্রণ আজকে দুনিয়ার সর্বত্র স্বীকৃত হয়েছে। সুতরাং আমাদের সময় এবং গভর্নমেন্ট যদি এই প্রতিষ্ঠানটির দায়িত্ব গ্রহণ করেন তাহলে সেটা খুব সুখের হবে এবং আজকের দুনিয়ায় যেটা চলেছে সেটারই পরিপোষক হবে। তাতে আমার কোনও সন্দেহ নেই। তারপর অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য মহাশয় বলেছেন এর একটা রেকারিং ও নন রেকারিং গ্রান্টের কোনও হিসাব দেন নি। আমি তাঁকে শুধু এইটুকুই বলব যে এগুলি হচ্ছে পাবলিক ইউটিলিটি ডিপার্টমেন্ট অব সার্ভিস। এতে আয় ব্যয়ের প্রশ্ন নেই। শিক্ষা প্রতিষ্ঠানের আয় তেমন কিছু হয় না। সরকার টাকা দিয়ে শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে বাঁচিয়ে রাখেন। আর রোগীদের কাছ থেকে যে টাকা পাওয়া যায় তাতে কোনও মেডিক্যাল কলেজ বা হাসপাতাল চলতে পারে না। সরকার টাকা দেন বা অন্য কোনও ভাবে টাকা যোগাড় করতে হয়। কাজেই পাবলিক ইউটিলিটি ডিপার্টমেন্টে আয় ব্যয়ের প্রশ্ন কখনও আসে না। সুতরাং সে নিয়ে উনি উদ্বিগ্ন না হলেই ভাল হয়। তারপর শিক্ষা প্রতিষ্ঠানের ফলের উপর সব সময় সব কিছু নির্ভর করেনা। ভাল ছাত্র যেখানে যাবে সেই শিক্ষা প্রতিষ্ঠানেই ফল ভাল হবে। কাজেই বন্ধুবর মাননীয় মহাশয় শিক্ষা প্রতিষ্ঠানের ফল দেখিয়ে যেটা বলেছেন আমি তাঁর সেই অ্যাসেসমেন্টের সঙ্গে একমত নই।

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি তা বলেন নি, উনি বলেছেন ভাল ছাত্র যেখানে যায় না সেখানে ভাল ফল হয়েছে

**শ্রী রাজকুমার চক্রবর্তী ঃ** যাই হোক, আমি সে নিয়ে আর বিস্তারিত আলোচনা করছি না। তবে আজকের দুনিয়ার হাওয়া হচ্ছে সোসাল কন্ট্রোল বা ন্যাশানালাইজেশন, এটা কেউ বন্ধ করে রাখতে পারবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরলা ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিল আলোচনা করতে গিয়ে আমি কয়েকটি কথা বলব। সব হাসপাতাল জাতীয়করণ হোক তার চেয়ে বড় কিছু নেই, তবে এই প্রসঙ্গে আমার মনে যে কথাটা আসছে সেটা হচ্ছে যে এই কয়েকদিন আগে আমরা ডেফিসিট বাজেট বা ঘাটতি বাজেটের কথা শুনলাম, এখন এই সময় যে জিনিসটা চলছে—হতে পারে হয়ত কয়েকটা গোলমাল হয়েছে,

যেটা হওয়া উচিত নয়, তবে তারজন্য সরকারের অধিকার ছিল তদন্ত কমিশন বসাবার বা কোনও রকমে চেষ্টা করার যাতে করে অ্যাডমিনিসট্রেশন যেটা হয়েছিল সেটা কারেক্ট করা যায়। কিন্তু ঠিক এই পরিস্থিতিতে যেখানে আমাদের টাকার ঘাটতি সেখানে এটা নেওয়া কতখানি যুক্তিসঙ্গত হল তা আমি বুঝতে পারছি না। তারপর আর একটা কথা আমাদের ভাবতে হবে। আমাদের এখনও অনেক হাসপাতালের দরকার। শহরের একটা হাসপাতাল যেটা বেসরকারি ভাবে চলছিল সেটার দিকে নজর না দিয়ে যদি বাইরে—উত্তরবঙ্গে হাসপাতালের কি ব্যবস্থা হয়েছে জানি না, হাসপাতাল খোলবার দিকে যদি চেষ্টা করতাম তাহলে আমরা বেশি স্টুডেন্টও নিতে পারতাম এবং আমাদের পেসেন্টদেরও সুবিধা হত। উত্তরবঙ্গের হাসপাতালের ব্যবস্থা যেমন বর্তমানে কি হয়েছে আমাদের জানা নেই।

আমাদের দেশে ডাক্তারের অত্যন্ত অভাব। গ্রামে কোনও ডাক্তার যাচ্ছে না। আমরা যদি গ্রামে একটা হাসপাতাল করতে পারতাম এবং কলেজ করতে পারতাম তাহলে গ্রামে ছেলেরা সেখানে বেশি যেত এই ডাক্তারদের গ্রামে পাঠানো আমাদের পক্ষে শক্ত হত না। হঠাৎ নুতন করে—যে হাসপাতাল আছে, যে কলেজ ভাল চলছে সামান্য ত্রুটি-বিচ্যুতির জন্য এটাকে নেওয়া হচ্ছে। এই ত্রুটি-বিচ্যুতি কোথায় নেই? সব জায়গায় দেশের যে কোনও প্রতিষ্ঠানের দিকে তাকানো যায় দোষ দেখা যাচ্ছে। কিন্তু এখনই তাঁদের ন্যাশানালাইজেশন করার মতো ক্ষমতা আমাদের সরকারের আছে কিনা সেটা ভেবে দেখা দরকার, এটা আমার মনে হয়। সে জন্য আমার মনে একটা সন্দেহ এসেছে যে এটা কি সত্যিই জনকল্যাণ স্বার্থে করা হচ্ছে না এর মধ্যে রাজনৈতিক কোনও চাল আছে, কারণ এটা যদি সাধারণের কল্যাণের জন্য হত তাহলে এটাই আমাদের ভাবা উচিৎ ছিল যে বাইরে একটা হাসপাতাল হোক, কলেজ হোক। আমাদের বাঁকুড়া সম্মিলনী হাসপাতালের গোড়াতে যদি আমরা আর একটু মন দিতে পারতাম এবং আরো কিছু টাকা দেওয়া যেত তবে সেখানে আরো বেশি সুব্যবস্থা হতে পারতো সেদিকে সরকার কি নজর দিয়েছেন বা কতটা দিয়েছেন তা আমি জানি না। হঠাৎ এই ন্যাশনাল মেডিক্যাল হাসপাতালের উপর একটু বিশেষ নজর চলে এল বলে মনে হয় নাকি? রেজাল্ট সম্পর্কে একজন সদস্য বিশেষভাবে বললেন। সত্যি কথা এই রেজাল্ট যদি নেক্সট টু মেডিক্যাল কলেজ হয় তাহলে আমরা সেখানকার অধ্যাপকদের অভিনন্দন জানাব। কারণ আমরা খুব ভাল করে জানি যে যখন ছেলেমেয়েরা কোথাও স্থান পায়না তখন তাঁদের আমরা অগতির গতি ঐ ন্যাশান্যাল মেডিক্যাল কলেজে পাঠিয়ে দেই। সব সময় যে সব ছেলেরা

সেকেন্ড ডিভিসনে পাশ করে আমাদের কাছে আসে আমরা তাদের বলি দেখ তোমাদের কোথাও কিছু হবে না যাও ঐ ন্যাশন্যাল মেডিকেল কলেজে হয়ত ওখানে তোমাদের ভর্তি করতে পারে। এটা হয়ত ঠিক কথা কিছু ডোনেশন তোমাদের দিতে হতে পারে কিন্তু এটা তো তাঁরা নিজেদের জন্য নিচ্ছে না। একটা হাসপাতালকে একটা কলেজকে ঠিকমতো চালনা করতে গেলে টাকার অনেক দরকার হয়। সরকারের কাছে আর পেসেন্টের কাছে তার কতটুকুই বা পাওয়া যায়। সে জন্য ডোনেশন বাবদ যদি তাদের কাছ থেকে কিছু নেওয়া যায় তাহলে দুর্নীতির কথা কেন উঠলে আমি জানি না। মানুষ আর আজকাল সেই রকম ডোনেশন দেয়না। কাজেই বাপ মায়ের যদি ক্ষমতা থাকে ২/৩ বা ৪/৫ হাজার টাকা দিয়ে ছেলেমেয়েদের ভবিষ্যৎ গড়তে পারে তাতে কি দোষ হয়েছে? তারপর শুনে আমার একটু আশ্চর্য লাগল গত বছর না কবে আমার ঠিক মনে নেই, ওখানে রেজাল্ট খুব ভাল হয়েছিল। ঐ সব ছেলেরা হয়ত অনেক অভাব-অভিযোগের মধ্যে থাকতে পারে কিন্তু পড়া-শুনার দিক থেকে তারা খুব ভাল রেজাল্ট করছে। কাজেই এ থেকে বোঝা যাচ্ছে যে ঐ সব ডাক্তাররা ঠিক টাকার লোভে ওখানে যায়না। তাঁদের একটা আলাদা দৃষ্টিভঙ্গি আছে। এঁরা স্টুডেন্টদের মন দিয়ে পড়ান এবং সে জন্যই সেখানে ভাল রেজাল্ট হয়েছে। ওখানকার স্টুডেন্টরা কি করে এত ভাল রেজাল্ট করতে পারে সেটা ভাববার বিষয়। কেন না ওখানে প্রথম শ্রেণীর স্টুডেন্টরা কমই ভর্তি হয় এটা আমি চিরকাল দেখে এসেছি। যাই হোক, ন্যাশানালাইজেশন করার কথা কেন বলছেন আমি জানিনা। আমার অনুরোধ এইটুকু যে এটা যখন করছেন করুন কিন্তু আমাদের গ্রামের কথা ভুলবেন না। কারণ সব চেয়ে বেশি সংখ্যার লোক গ্রামে থাকে এবং সেজন্য সেখানে বিভিন্ন জায়গায় কলেজ এবং হাসপাতাল গড়ে উঠা প্রয়োজন বলে মনে করি সেইটুকু মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধই করব যে তিনি যেন এদিকে একটু লক্ষ্য রাখেন যাতে আরো অনেক কলেজ হতে পারে। কারণ আমাদের গ্রামে বলুন ডাক্তারের দরকার এবং সে দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে।

[6-05 — 6-15 p.m.]

আর একটা কথা শুনলাম ওষুধ ফ্রি বেডে কিনতে হয় বললেন, শুধু ওই একটা হাসপাতালের কথা কেন বললেন জানিনা, ফ্রি বেডে কস্টলি মেডিসিন চিরকাল যোগাতে হয়। পেইং বেডের কথা ছেড়ে দিন সেখানে কটা লোক যায়। সব সময়

ফ্রি বেডেই লোক যায় বেশি। শুধু দু-একটা মেডিসিন ছাড়া সব কিছুই কিনে দিতে হয়। এটা নতুন নয়। উন্নতির কথা বলা হয়েছে। আমি ভাল করে আর. জি. কর মেডিক্যাল কলেজকে লক্ষ্য করেছি এই ক'বছর ন্যাশানালাইজ হওয়ার এবং অনবরত যাতায়াতের ফলেও আমি ডিফারেন্স কিছু বুঝতে পারি না। ডিফারেন্স তো দেখছি সরকারের কিছু বেশি টাকা খরচা হচ্ছে। ধর্মঘটের নজির দেখিয়েছেন, ধর্মঘট কোথায় না হয়। সব জায়গায় তো হচ্ছে। ধর্মঘট হলেই যদি কেড়ে নিতে হয় তাহলে তো সব প্রতিষ্ঠানকেই কেড়ে নিতে হয়।

আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাব এর পরে গ্রামে যাতে Institution হয় তার ব্যবস্থা করবেন। ডাক্তাররা অধিক পারিশ্রমিক পেলে গ্রামে যাবেন যেসব ঔষধ আছে সেগুলো যাতে গ্রামে যায় তার ব্যবস্থা করুন। যা হোক Nationalise যখন হচ্ছে আনন্দের কথা আমি শুধু বলব গ্রামের কথা মনে রাখবেন শুধু শহরে জিনিস নিয়ে কাড়াকাড়ি করবেন না। একটু গ্রামের দিকে নজর দিন এই আমার অনুরোধ।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিলটি আমি সর্ব্বান্তঃকরণে সমর্থন করছি। এই হাসপাতাল এবং শিক্ষা প্রতিষ্ঠানটি আমাদের দেশের খুব দুর্দিনের সময় যখন স্বদেশি আন্দোলন চলছিল সাধারণ ছাত্র যারা নন্ কো-অপরেটিভ-এ join করেছিল তাদের স্বার্থের জন্য সুন্দরী মোহন দাস প্রমুখের দ্বারা প্রতিষ্ঠিত হয়েছিল। এবং আমাদের অভাব মেটাবার জন্য বহুলোকের ত্যাগের দ্বারা এই প্রতিষ্ঠানটি পরিচালিত হয়ে এসেছে। এবং আমি যতদূর জানি সুষ্ঠুভাবে পরিচালিত হয়ে এসেছে। কিন্তু বর্তমানে যে আর্থিক পরিস্থিতি, তাতে কোনও বেসরকারি প্রতিষ্ঠান বহুদিন ধরে সমস্ত কর্মচারিদের, রোগীদের দাবি দাওয়া মিটিয়ে চলতে পারে আমি বিশ্বাস করতে পারি না। সেইজন্য আজকে এই দিক থেকে আবশ্যক হয়েছে ছাত্রদের কাছ থেকে ৪/৫ হাজার টাকা আর্থিক সংস্থানের জন্য যেভাবে অর্থ সংগ্রহ করা হয়েছে সেটা উৎকোচ ভাবে নেওয়া হয়নি। সেটা প্রকাশ্য ভাবে নেওয়া হয়েছে তবুও আমি মনে করি এটা বাঞ্ছনীয় নয়। এই রকম এতবড় একটা প্রতিষ্ঠান এইভাবে চলতে পারে আমি মনে করিনা। আজকে যে ভাবে উচ্চস্থানে এসে দাঁড়িয়েছে তার দ্বারা একে পরিচালনা করবার কোনও ক্ষমতা বেসরকারি প্রতিষ্ঠানের নেই। সেইজন্য সরকার এই শিক্ষা প্রতিষ্ঠানকে নিজ হাতে গ্রহণ করেছেন। এটা খুবই আনন্দের কথা আমি মনে করি সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান

এমন কি Secondary School পর্যন্ত ন্যাশনালাইজ হওয়া উচিৎ। শিক্ষা ব্যবস্থা সরকার নিজের হাতে গ্রহণ করুন এটা অনেকের দাবি রয়েছে। তা না হলে আজকের দিনে শিক্ষায় সমস্ত ব্যয় সংস্থান করা কোনও বেসরকারি সংস্থার দ্বারা সম্ভব নয়। আমি এখানে আনন্দের সঙ্গে বলছি এই জনহিতকর প্রতিষ্ঠানে আমার ছোট ভাই যিনি নন্ কো-অপারেশন মুভমেন্ট-এ ছিলেন তিনি প্রথম কালের ছাত্র ছিলেন।

আমার ছোট ভাই এই প্রতিষ্ঠানে যোগদান করেছে বলেই আজকে কংগ্রেস আমলে ডাক্তার হিসাবে স্বীকৃত হয়েছে। স্বাধীনতার পূর্বে সে ডাক্তার হিসাবে আন্‌রিকগ্‌নাইজ্‌ড ছিল। এই রকম অনেকে লেখাপড়া শিখে জীবিকার সংস্থান করে চলেছে। সুতরাং জাতীয় একটা অভাব পূরণ করেছে এই কলেজ। আমি এই সঙ্গে একটা কথা বলতে চাই। আজকালকার দিনে রোগীদের বড় ভীড় হচ্ছে। মেডিক্যাল কলেজ থেকে আরম্ভ করে যে কোনও জায়গায় যাননা কেন এত রোগী যে চিকিৎসা ভাল হয়না, চিকিৎসার পরিবর্তে অচিকিৎসা হয়। আমার একটি ছাত্র মেডিক্যাল কলেজ থেকে পাশ করে গভর্নমেন্ট সার্ভিস নিয়েছে। আমি তাকে বলেছিলাম ভাল করে রোগী পরীক্ষা করবে। সে বললে স্যার, কি করে করব? এক ঘন্টায় ৩০০ রোগীকে দেখতে হবে, একজন রোগীকে যদি আমি পাঁচ মিনিটও সময় দিই তাহলে এক ঘন্টায় মাত্র ১২ জন দেখা যাবে, যেমন তেমন করে দেখতে গেলেও, আর ভাল করে দেখতে গেলে আরও সময় দরকার। সুতরাং চিকিৎসার বদলে অ চিকিৎসাই হচ্ছে। সেজন্য আমার কথা হচ্ছে যেমন অন্যান্য স্বাধীন দেশে আছে চিকিৎসকের সংখ্যা বাড়ানো দরকার। কাজেই আমাদের অনেক জাতীয় প্রতিষ্ঠান করতে হবে যাতে মাথা পিছু ডাক্তার সংখ্যা বাড়ানো যায়। যেমন আছে ১৪০ জন প্রতি এক জন করে ডাক্তার ইংলন্ডে। আমাদের এখানে ৬/৭ হাজার জন প্রতি একজন করে ডাক্তার। কাজেই আমাদের এখানে ডাক্তারের সমস্যা রয়েছে, এই প্রতিষ্ঠান জাতীয়করণ করলে সমস্যার সমাধান হবেনা। এদিকে তাঁদের দৃষ্টি আকর্ষণ করে আমি এই বিলকে সমর্থন জানাচ্ছি।

**ডাঃ জানকীবল্লভ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রতিষ্ঠান আজকে জাতীয় জীবনের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত, এটা আমাদের মাননীয় চারুচন্দ্র সান্যাল মহাশয় ভাল করে প্রমাণ করে দিয়েছেন। সুতরাং আজকে যদি জাতীয় সরকার এটা গ্রহণ করে তাহলে ভাল হবে। নীতিগত ভাবে এ সম্বন্ধে বিরোধী পক্ষের মধ্যে দুটি মত রয়েছে। অনেকে বিলটাকে সমর্থন করেছেন আর যাঁরা বিলটাকে সমর্থন

করেননি তাদের কথা হচ্ছে এটা রাজনৈতিক চক্রান্ত। আমি পাঁক ঘাঁটতে চাইনা, আমার তা না হলে সব খবরই জানা আছে। আমি শুধু একথাই বলতে চাই কলেজে ভর্তির ব্যাপারে কোন কোন ছাত্র আবেদন করেছিল এবং কারা ভর্তি হয়েছিল সেটা রেজিস্টার দেখুন রেকর্ড উপস্থিত করলেই বুঝা যাবে। শ্রী মহেন্দ্র সরকার এই কলেজের প্রিন্সিপ্যাল, তিনি সমস্ত লিস্ট নিয়ে রাইটার্স বিল্ডিংসে মুখ্যমন্ত্রীর ঘরে গিয়ে বসতেন এবং সেখানে বসে তিনি পেট্রোনেজ বিলি করতেন, সেটা আমি কাগজে কলমে প্রমাণ করে দিতে পারি। সেজন্যই আজকে তাঁদের ঝাল হচ্ছে, রাজনৈতিক অভিসন্ধি নিয়ে এই সব কথাগুলি বলছেন। জাতীয় প্রতিষ্ঠানকে আজকে এই সরকার নিচ্ছেন, কংগ্রেস পক্ষ যখন টাকার স্বাচ্ছন্দ্য ছিলনা তখনও আর. জি. কর নিতে বাধ্য হয়েছিলেন। আজকে এটাকে নেওয়া সরকারের কর্তব্য যত মেডিক্যাল কলেজ আছে সেগুলি জাতীয়করণ করা। আজকে কর্তব্যের অনুরোধেই এই কলেজকে জাতীয়করণ করা হচ্ছে। সুতরাং আমি আজকে এই বিলকে পূর্ণ সমর্থন জানাচ্ছি, আর বেশি সময় নিতে চাইনা।

**শ্রী নির্মল বসু :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিলের সমর্থনে বিলের পক্ষে যে সব যুক্তি উত্থাপিত হয়েছে তার আমি পুনরাবৃত্তি করতে চাইনা। এই যে জাতীয় ন্যাশনাল মেডিক্যাল কলেজ এর জন্য সরকার অনেক টাকা খরচ করছিলেন, শুনছিলাম সাড়ে চৌদ্দ লক্ষ টাকা করে দিতেন' যে প্রতিষ্ঠানের পিছনে সরকার এত টাকা খরচ করতেন, সেই প্রতিষ্ঠানে সাধারণ গরিব ছাত্র ভর্তি হতে পারতনা, এই স্বীকার করেছেন, যদিও এটাকে ঘুষ বলতে রাজী হচ্ছেননা, বড়লোকের ছেলেরাই এখানে ভর্তি হতে পারত।

[6-15 — 6-25 p.m.]

যারা ৫/৬ হাজার টাকা ডোনেশন দিচ্ছে তারাই ভর্তি হচ্ছে। আমি ঘুষ বলছি না, কিন্তু দেখছি সেই ডোনেশন দিয়ে তবে ভর্তি হচ্ছে। (জনৈক সদস্য : গত দুবছর এটা বন্ধ হয়েছে) আগে চলছিল এবং এখনও চোরা পথে আসবার সুযোগ রয়েছে। আমার বক্তব্য হচ্ছে সাধারণ করদাতাদের এই বিপুল টাকা যখন খরচ হচ্ছে সেখানে এরকম ডোনেশনের মাধ্যমে ভর্তি হবার ব্যবস্থা থাকা উচিত নয়। যদি সরকারি পরিচালনায় আসে তাহলে সাধারণ গরিব ছাত্ররা ভর্তি হতে পারবে যোগ্যতার বিচারে। তারপর এই পক্ষের অনেকে বিস্মিত হয়েছেন এই দেখে যে, এই বিলের আলোচনায় কংগ্রেস পক্ষে ২টি মত কেন? অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য

এবং চারুচন্দ্র সান্যাল মহাশয় এই বিলকে পুরাপুরি সমর্থন করলেন এবং রেবতী মান্না ও সরলা ঘোষ প্রকারান্তরে এই বিলের বিরোধিতা করলেন। এতে বিস্মিত হবার কিছু নেই, কংগ্রেসের চেহারাই তো এই। এখানে মেডিকেল কলেজের আলোচনায় যা হচ্ছে একটা ইনডাস্ট্রির আলোচনা এলে ঠিক একই ব্যাপার হোত। এখানে আমরা জাতীয়করণের মূল প্রশ্নে বির্তক তুলছি। আজকে এ. আই. সি. সি-র অধিবেশনে বা লোকসভায়, রাজ্যসভায় যা দেখছি এখানেও তাই দেখছি। বাবুভাই চিনাই বলেন প্রাইভেট সেক্টর ভাল, আর আরএকদল বলেন পাবলিক সেক্টর ভাল। এখানে বক্তৃতা শুনলাম যদি ব্যক্তিগত উদ্দ্যোগে বেসরকারি প্রতিষ্ঠানের হাতে মেডিকেল কলেজ থাকে তাহলে ভাল হয় এবং রেবতীবাবুর বড় যুক্তি হচ্ছে রেজাল্ট ভাল হচ্ছে। তাহলে আমরা কি এই যুক্তিই দেব যে সরকার যেন নূতন কারখানা না নেন কারন প্রাইভেট ইনডাসট্রিয়ালিস্টদের হাতে কারখানা থাকলে ব্যবসায় এত মুনাফা হচ্ছে, আর সরকার নিলেন তো মুনাফা কমে গেল। এই যুক্তিই কি আমরা দেব? এই যুক্তি মানে জাতীয়করণের বিরোধিতা করা, সমাজতন্ত্রের বিরোধিতা করা, জাতীয় ঐতিহ্যপূর্ণ যে মেডিকেল কলেজ সেটা সরকারের হাতে নেওয়ার বিরোধিতা করা এবং এর অর্থ হোল চাকাকে উল্টে দেওয়া, গঙ্গার জল উল্টে দেওয়া। এটা সম্ভব নয়। আমি মনে করি শুধু মেডিকেল কলেজ নয়, প্রত্যেকটি স্কুল, কলেজ, শিক্ষা এবং স্বাস্থ্যের সঙ্গে যুক্ত সমস্ত প্রতিষ্ঠান সরকারের হাতে নেওয়া উচিত সামর্থ্য মতো। আজকে কিছু নেবেন, কালকে কিছু নেবেন এইভাবে সমস্ত প্রতিষ্ঠান নেওয়া উচিত।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আনন্দের কথা আজকে যে বিল উত্থাপিত হোল তার সমর্থন এমন কি বহু বিরোধীপক্ষের সদস্যদের কাছ থেকেও পাওয়া গেছে। একটি প্রশ্ন কোনও কোনও সদস্য করেছেন এবং বিশেষ করে শ্রদ্ধেয় রেবতী মান্না অন্য রকম কয়েকটি কথা বলেছেন। তিনি এর পেছনে রাজনৈতিক দুরভিসন্ধি আবিস্কার করেছেন। এটা অনেকখানি মনগড়া ব্যাপার। কোন রাজনৈতিক দুরভিসন্ধি এই ন্যাশনাল মেডিকেল কলেজ এবং হাসপাতালের কর্তৃত্বভারের পেছনে নেই। আমি পরিস্কারভাবে একথা ঘোষণা করেছি যে, নীত্তিগত কারণে এবং আর্থিক চিত্রের কথা যা বলেছি সেই দায় দায়িত্বের কথা বিবেচনা করে আমরা এটা বিবেচনা করৈছি। সরলা ঘোষ সন্দেহ প্রকাশ করেছেন এবং মান্না মহাশয় বলেছেন স্ট্রাইক-টাই যেন কারণ। অর্ডিন্যান্স মারফত এর পরিচালনাভার যে গ্রহণ করা হয়েছে তার কারণ হচ্ছে আইনসভার জন্য আমরা অপেক্ষা করতে

পারিনি। অবশ্য অপেক্ষা করতে পারলে ভালই হোত। আমরা সাধারণভাবে অর্ডিন্যান্স মারফত কিছু করার বিপক্ষে এবং সেকথা যুক্ত ফ্রন্টের শরিকরা ঘোষণা করেছেন। কাজেই আমরা সেই রাস্তা নিতে চাইনা। কিন্তু যেহেতু ন্যাশনাল মেডিকেল কলেজ বন্ধ করে দেওয়া হোল এবং গভর্নররা শুধু বললেন না, তাঁরা জানালেন হাসপাতাল বন্ধ করে দিতে হবে তখন অনন্যোপায় হয়ে আমাদের অর্ডিন্যান্সের রাস্তা নিতে হয়েছে।

এটা আমরা নিতে চাই নি, তা সত্বেও এই কারণে নিতে হয়েছে। সুতরাং সে দিকের কথা আমি মাননীয় সদস্যদের ভাবতে বলছি। তারপর এটাও বলেছেন যে আর. জি. করকে আরো ভাল করা যেতে পারত কিন্তু টাকা কোথায়? আর. জি. কর আরো ভাল করা যেত, বাঁকুড়া সম্মিলনীর জন্য কি আমরা করছি এ সমস্ত প্রশ্ন উঠেছে। মাননীয় সভাপাল মহাশয়, বাঁকুড়া সম্মিলনী কলেজের জন্য কি পরিমাণ অর্থ শুধু বরাদ্দ নয়, খরচ করেছি এই ৩/৪ মাসের মধ্যে আরো কিছু সময় পেলে তার রির্পোট দিতে পারতাম। আর আর. জি. কর মেডিক্যাল কলেজের উন্নতি কল্পে কি পরিমান অর্থ স্যাংশন করা হয়েছে এবং খরচ করা হচ্ছে কি পরিকল্পনায় তারও রির্পোট দিতে পারতাম। বাজেট আলোচনার সময় বা এখানে এপ্রোপ্রিয়েশন বিলের আলোচনার সময় সুযোগ পেলে সে রির্পোট দেব। স্যার ৩/৪ মাসে এর চেয়ে বেশি বোধহয় করার ক্ষমতা জানি না অন্য কোনও সরকারের আছে কিনা বা করতে পারতেন কিনা, তবে আমার ধারণা এর চেয়ে বেশি করা যায় না। তারপর বাঁকুড়া সম্মিলনী কলেজের যে অনুমোদন অনেকদিন আগে চলে গেছে ইনডিয়ান মেডিক্যাল কাউন্সিলের আমরা সেই অনুমোদন যাতে বাঁকুড়া সম্মিলনী কলেজ লাভ করে তারজন্য যে সমস্ত বিশেষ ব্যবস্থা গ্রহণ করা দরকার সেগুলি আমরা করছি এবং কিছুদুর আমরা অগ্রসর হয়েছি। আমার নিজের দৃঢ় বিশ্বাস আছে যে আগস্ট মাসের মধ্যে আমরা সেই সমস্ত ব্যবস্থা পূর্ণ করতে পারব যাতে ইনডিয়ান মেডিক্যাল কাউন্সিলের যে রেকগনিশন সেটা পাওয়া যায়। আমি সে দিকে তাকিয়ে যেটা শ্রদ্ধেয় মান্না মহাশয় বলেছেন যে আমি আইন সভায় ঘোষনা করেছি—সে ঘোষণা এখানেও করছি, যদি অনুমোদন লাভের জন্য নুন্যতম ব্যবস্থা আমরা করতে না পারি তাহলে আমি পদত্যাগ করব। পদত্যাগ করার উদ্দেশ্য অন্য কিছু নয়, ভাবব করতে পারি নি, চেষ্টা করেছিলাম, পারলাম না, শুধু শুধু পদ আঁকড়ে থেকে তো কোনও লাভ নেই, অন্য কেউ ভাল করতে পারলে করবেন। সুতরাং পদের মোহ নেই বলেই আমি সেখানেও বলেছি এখানেও বলছি। তবে

কোন দাম্ভিকতা এর মধ্যে নেই সেকথা আমি বলতে পারি। তাছাড়া আর্থিক দায়-দায়িত্বের কথা যেটা বলা হয়েছে যে এটা না করে আরো ভাল করা যেত—সরলা ঘোষ মহাশয়া বলেছেন আমরা মফঃস্বলে হাসপাতাল করতে পারতাম, মেডিক্যাল কলেজ করতে পারতাম। সেদিকে না গিয়ে আমরা যেটা চালু অর্থাৎ ন্যাশানাল মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিট্যাল সেটা নিলাম কেন? স্যার. আমি আর্থিক দায়-দায়িত্বের একটা চিত্র আগেই তুলে ধরেছি এবং এখন তারই একটা জের ধরে বলছি যে ১৯৬৬/৬৭ সালে যেখানে ১৪ লক্ষ ৬৭ হাজার টাকা আমরা অনুদান দিয়েছি তারপরেও ওঁদেরই বাজেটে অ্যানটিসিপেটেড ডেফিসিট দেখানো হচ্ছে কলেজ অ্যাকাউন্টে ১৬ লক্ষ ১৮ হাজার টাকা এবং হাসপাতাল অ্যাকাউন্টে ১১ লক্ষ ৪৯ হাজার টাকা। মোট ২৭ লক্ষ ৬৭ হাজার টাকা। এটা দেবেকে? ডোনাররা যেমন ডোনেশন দিতেন এখন সেটা আর নেই। আর এটা ঠিক কথা, যখন বার বার এখান থেকে সেই ক্যাপিটেশন ফি বা ডোনেশন এই সমস্ত ব্যাপারে প্রবল ভাবে জনমত গড়ে উঠতে আরম্ভ করলো এমন কি এই সমস্ত ডোনেশন কলেজগুলিতে যাতে ডোনেশন নেবার সুযোগ না দেওয়া হয় এরকম সর্বভারতীয় ভিত্তিতে জনমত গড়ে উঠতে আরম্ভ করলো তার ফলে কতগুলি সিদ্ধান্ত সেখানে কেন্দ্রীয়ভাবে গ্রহণ করা হল। যার ফলে এই অবস্থায় অনেকেরই অর্থ সাকুল্য কমে যেতে আরম্ভ করেছে ন্যাশানাল মেডিক্যাল কলেজেরও কমতে আরম্ভ করেছে। সুতরাং এই যে ডেফিসিট বা ঘাটতির বোঝা এটা দেবে কোথা থেকে? অবশেষে সরকারের ঘাড়েই এসে পড়েছে। কারণ হাসপাতাল বা মেডিক্যাল কলেজ যদি চালাতে হয় তাহলে সমস্ত ঘাটতির বোঝা কমবেশি সরকারকেই নিতে হয়। পুরানো বিভিন্ন নজীর টেনে এনে স্বপক্ষে বলা যায়। তাই যদি অবস্থা হয় তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে অ্যানটিসিপেটেড ডেফিসিট বাজেটের কথা বললাম এবং আর্থিক মেমোরানডামের উপর যে অঙ্কের কথাটা উল্লেখ করেছি তাতে খুব বেশি পার্থক্য দেখা দেয় না। সেদিকে তাকিয়ে মাননীয়া সরলা ঘোষ এবং মাননীয় মান্না সাহেবকে ভাবতে বলছি যে আর্থিক কোনও সুযোগ সুবিধা—এদিকে টাকা অন্য দিক থেকে টেনে নিয়ে এসে মফঃস্বলে হাসপাতাল বা মেডিক্যাল কলেজ করবার জন্য আমরা ইনভেস্ট করতে পারতাম এরকম মনে করার কোনও কারণ নেই।

[6-25 — 6-35 p.m.]

এই আর্থিক দুরবস্থার মধ্য দিয়ে আমাদের চলতে হবে। এ কথা ঠিক যে জনস্বাস্থ্য খাতে আমরা আকার যদি বাড়াতে না পারি তাহলে জনস্বাস্থ্য খাতে

আমাদের উল্লেখযোগ্য অগ্রগতি নিশ্চয়ই হবে না। আমরা তার নিশ্চয়ই চেষ্টা করব এবং বাজেট তৈরির যে প্রচলিত প্যাটার্ন সেই প্যাটার্নটার কিছুটা অন্তত বদলাবার চেষ্টা করব অর্থাৎ উন্নয়ন মূলক খাতে বেশি ব্যয় বরাদ্দ এবং আনপ্রোডাক্টিভ খাতে কম ব্যয় বরাদ্দ যাতে ধরা হয় সেদিকে আমরা চেষ্টা করব। জনসেবা মূলক খাতে, জনস্বাস্থ্য মূলক খাতে, শিক্ষাখাতে ইত্যাদি এগুলি নিশ্চয়ই উন্নয়ন মূলক খাতে পড়ে এবং এগুলিতে উল্লেখযোগ্য ব্যয় বরাদ্দ বাড়াতে হবে। সেদিকে আমরা নজর দিয়েছি এবং চেষ্টা করছি তবে আমাদের দিক থেকে চেষ্টার কোনও ত্রুটি নেই, কোন ঐকান্তিকতার অভাব নেই একথা বলতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ে দু'একটা কথা বলব। সেটা হচ্ছে ছাত্র ভর্তি সম্পর্কে অনেকে অনেক কথা বলেছেন যে ওখানে ছাত্র ভর্তি যেন সংকুচিত না হয়। আমি মাননীয় সদস্যকে একথাই বলতে চাই যে ছাত্র সেখানে ২ শত ভর্তির ব্যবস্থা করা হয়েছে। আগে ১৯৮ ছিল এখন ২ শত ছাত্র ভর্তির ব্যবস্থা হয়েছে, তাও খানিকটা নীতি গর্জিতভাব বলা যেতে পারে। এইভাবে ছাত্র ভর্তির ব্যবস্থা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ করা হয়েছিল, আমরা সেটাকে স্বীকার করে নিয়েছি এবং ১৯৮ জনই সেখানে ২ শত ছাত্র সেখানে ভর্তি করা যাবে। প্রথম কথা হচ্ছে আমরা এটা কমাইনি। দ্বিতীয় কথা, অন্যান্য যে সমস্ত কলেজ আছে যেমন কলকাতায় ৩টি মেডিক্যাল কলেজ আছে। গতবার পর্যন্ত সেখানে ১২৫টি ছাত্র ভর্তির ব্যবস্থা ছিল আমরা সেখানে ৩০টি সংখ্যা বাড়িয়েছি অর্থাৎ ১৩৫টি করা হয়েছে তাহলে আমাদের বিভিন্ন কলেজে ছাত্র ভর্তির সংখ্যা বেড়েছে। তৃতীয়তঃ আর একটি কথা আমার বিবেচনাধীন আছে, তবে এই হাউসের সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে উত্তরবঙ্গে বিশেষ করে জলপাইগুড়িতে যদি ঐ রকম কোনও জায়গা থাকে সেখানে যাতে আরো ৫০টি Pre-medical ছাত্র ভর্তি হতে পারে সেই রকম সুযোগ সৃষ্টির কথাও আমরা ভাবছি এবং ভাবছি এই জন্য বলছি কারণ ইচ্ছা থাকলে অনেক সময় হয়না। প্রয়োজনীয় ব্যবস্থা যদি আমরা এর মধ্যে করে উঠতে পারি তাহলে এই ছাত্র ভর্তির ব্যবস্থা হবে এই ভরসা আমি সদস্যদের এখানে দিতে পারি। সেজন্য এই উদ্দেশ্যে ক্যাবিনেট-এ আমরা আলোচনা করেছি এবং শুধু তাই নয়, সামনের ১৮ তারিখে সেখানে বেঙ্গল ইউনিভার্সিটি-র ভাইস চ্যান্সেলর এবং জলপাইগুড়ি কলেজের প্রিন্সিপ্যাল এবং এখানকার ক্যালকাটা ইউনিভার্সিটি-র ভাইস চ্যান্সেলর এবং এডুকেশন মিনিস্টার এবং সেক্রেটারি এবং আমার দপ্তরের সেক্রেটারি এবং আমি একত্রে সেখানে বসেছি উপায় উদ্ভাবনের জন্য যাতে করে ৫০ টি ছাত্র প্রি-মেডিক্যাল

কোর্স-এ বিশেষ করে আমরা জলপাইগুড়ি কলেজে করতে পারি যদি সম্ভবপর হয় তবে আমরা নিশ্চয়ই করব এবং আমরা তার জন্য চেষ্টা করছি।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** *এই প্রি-মেডিক্যাল পূর্বে কোথায় ভর্তির ব্যবস্থা হচ্ছে।*

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** সেটার জন্য কোলকাতা মেডিক্যাল কলেজের সঙ্গে আমরা পরামর্শ করছি ধরুন হয়ত গড়ে তুলতে পারলাম বা MBBS কোর্স বাড়িয়ে যে সমস্ত ব্যবস্থা করা দরকার সেটা জলপাইগুড়িতে হোক, আর শিলিগুড়িতেই হোক সেটা নিয়ে মতভেদ কিছু আছে আমরা তা নিয়ে আলোচনা করছি। শিলিগুড়িতে একটা কন্‌ফারেন্স করেছিলাম। সেখানে অর্থাৎ উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ-এর জায়গায় যেখানে দীর্ঘকাল ধরে মতভেদ বলে এসেছে সেগুলি মিমাংসার জন্য এঁদের আমরা কমিটেড করি। ওয়েস্ট দিনাজপুর এবং মালদহে বিভিন্ন মতামতের দল, বিভিন্ন যে সমস্ত রাজনৈতিক সমাজসেবা প্রতিষ্ঠানের প্রতিনিধি এবং স্থানীয় ব্যক্তি আছে তাঁদের সঙ্গে মিট করে তাঁদের মতামত নেব-এ ব্যাপারে আমি কমিটেড আমার বিভিন্ন কাজের চাপের জন্য আমি এখনও মালদহে এবং দিনাজপুরে সেই প্রোগ্রাম নিতে পারিনি। তাঁদের একটা মতামত নেব এবং তারপর ঠিক করে ফেলতে পারব। আমি আশা করছি যত তাড়াতাড়ি সম্ভব উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ-এর স্থান নির্বাচন সংক্রান্ত ব্যাপারে যে জটিলতা আছে সেই জটিলতা কাটিয়ে উঠতে পারব এবং ২৮ মাইল দূরে হবে না ২৯ মাইল উত্তরে হবে কি ২৮ মাইল দক্ষিণে হবে এই নিয়ে বিরোধের ফলে যাতে মেডিক্যাল কলেজ প্রতিষ্ঠার প্রশ্ন ঝুলে না থাকে এবং কোনও রাজনৈতিক দলের এটা যাতে হাতিয়ার না হয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কি না আমি জানিনা, দলীয় রাজনীতির সঙ্গে যদি ভালভাবে যুক্ত থাকেন তাহলে জানতে পারবেন অনেক জায়গায় দেখানো হচ্ছে যে—'আচ্ছা, শিলিগুড়িতেই করব, ওহে ভোটটা দিও, জলপাইগুড়িতেই করব ওহে ভোটটা দিও ইত্যাদি এইভাবে দীর্ঘকাল ধরে ঝুলে আছে এবং সেই ঝুলে যাতে না থাকে—কোনও রাজনৈতিক দল, আমি কংগ্রেস বলেই বলছিনা কোনও রাজনৈতিক দল যাতে তাঁরা এ রকমভাবে ঝুলিয়ে না রাখে এবং কোনও রাজনৈতিক দলের অস্ত্র হিসাবে এগুলিকে ব্যবহার করতে না পারে সেদিকে আমরা নিশ্চয়ই দৃষ্টি দেব।

অবিলম্বে স্থান সংক্রান্ত নির্বাচনের চরম সিদ্ধান্ত বা চূড়ান্ত সিদ্ধান্ত আমরা নেব। যতদিন তা না নিতে পারছি একটা সমস্যা হচ্ছে যে ৫০ জনকে ভর্তি করব এম.বি.বি.এস. কোর্সের প্রি-মেডিক্যাল ক্লাস-এ এক বছর বাদে যদি অ্যারেঞ্জ করতে

না পারি তাহলে কি করব? বাড়ি তৈরি দরকার পড়বে, হস্টেল দরকার পড়বে আরও অন্যান্য ইকুইপমেন্টে-র দরকার পড়বে তাহলে কি করব? তখন সে জায়গায় যাতে অন্তত ক্যালকাটা ইউনিভার্সিটি রক্ষার জন্য আসেন সেইজন্য তাদের সঙ্গে আলাপ আলোচনা করছি। যাতে ৫০ জন ছাত্রকে বিভিন্ন মেডিক্যাল কলেজ-এ ছড়িয়ে দিয়ে তাদের এম.বি.বি.এস. কোর্স-এ পড়াবার ব্যবস্থা করতে পারি সেইজন্য তাদের সঙ্গে আলাপ আলোচনা করার দরকার আছে বলে মনে করি। এবং ১৮ তারিখে সেইজন্য কনফারেন্স ডেকেছি। ইতিমধ্যে এই বিষয় নিয়ে ক্যাবিনেট-এ আলাপ আলোচনা করছি। সুতরাং আজকে যে সমস্ত প্রশ্ন উঠেছে যে যুক্তফ্রন্ট সরকার ছাত্র ভর্তি সংকুচিত করছেন এই রকম ইঙ্গিত করেছেন আমি বলছি সে কথা ঠিক নয়। সংকোচ আমরা করছি না আমরা বাড়াতে চেষ্টা করছি।

আমি তিন মাস, সাড়ে তিন মাসে দুটো জেলা ছাড়া সমস্ত জেলায় ঘুরেছি। বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে ঘুরেছি। আগেও ঘুরতাম আরও ঘুরেছি এই দায়িত্বে আসার পর এবং আমার মনে হয়েছে আজকে মফস্বলে যদি চিকিৎসার সুযোগ অবারিত করতে হয়। একটা ভাল চিকিৎসার সুযোগ যদি সাধারণ মানুষের জন্যে বন্দোবস্ত করতে হয় তাহলে সেখানে ডাক্তার আরও তৈরি করতে হবে, নার্স আরও তৈরি করতে হবে। ডাক্তারদের মফস্বলে যে সেবা আছে সেই সেবা পাবার জন্যে আমাদের বিভাগের ধরণের নীতি ঠিক করে নেওয়া দরকার। কোনও নীতি বা ব্যবস্থাপনার কল্যাণে যদি দেখি মফস্বলে ডাক্তাররা যাচ্ছেন না তবে সেগুলো বদলানো দরকার। আমরা সমস্ত জিনিসটা রিভিউ করে দেখছি। আমরা চাই বাংলা দেশের অন্তত সাধারণ মানুষ তারা স্বাস্থ্য সংক্রান্ত মিনিমাম সুযোগ যাতে পায় এবং আমরা সেটা করবার চেষ্টা করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি অবশ কিছুটা ডিগ্রেসন হয়ে গিয়েছি। ওদের বলার দরুন করতে হয়েছে। আমি আবার বিলের ব্যাপারে ফিরে আসছি। এই বিলের ব্যাপারে ফিরে আসতে আমি একটা কথা বলতে চাই প্রিয়াম্বল সম্বন্ধে মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় যেটা বলতে চেয়েছেন—একথা ঠিক আমি লেম্যান আইনজ্ঞ নই। কিন্তু আইনজ্ঞ যাঁরা আছেন তাঁদের সঙ্গে পরামর্শ করে প্রিয়াম্বল রচনা করা হয়েছে। অধ্যক্ষ মহাশয় সাধারণভাবে বোঝা যায় পরবর্তীকালে প্রপার্টি হলে কি ইন্ডিকেট করে। কোনও কোনও জিনিসগুলো যার বিস্তৃত উল্লেখ করছি এবং গোটা বিলটি অখণ্ড আইনে পরিণত হবে প্রিয়াম্বল থেকে আরম্ভ করে শেষ

পর্যন্ত ফাইন্যানসিয়াল মেমোরান্ডাম পর্যন্ত। যখন একটি আইনে পরিণত হবে তখন আমার মনে হয় আইনগত জটিলতা দেখা দেবে না। দেখা না দেওয়াই স্বাভাবিক। প্রিয়াম্বল-এ ত্রুটির আশঙ্কা করেছেন এবং আমাদের সতর্ক করে দিয়েছেন তাঁর সেই সতর্ক করে দেওয়ার জন্যে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তবে আমার মনে হয় সেই রকম আশঙ্কা করাতে কোনও কারণ নাই। এই কথা বলে আমি আশা করব যে এই বিল যেটা উত্থাপিত হয়েছে সেটা আপনারা সবাই সমর্থন করবেন।

**মিঃ চেয়ারম্যান :** আপনি অ্যামেন্ডমেন্ট মুভ না করেও বক্তৃতা দিতে পারেন।

The motion of Shri Nani Bhattacharya that the Calcutta National Medical College and Hospital Bill, 1967, as passed by the Assembly, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 2 to 5

The question that clauses 2 to 5 do stand part of the Bill was then put and agreed to.

[6-35 — 6-45 p.m.]

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য :** তাহলে আমি মুভ করছি না। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে রুলগুলি যখন গভর্নমেন্ট করবেন তখন সেগুলি বিধানমন্ডলির সামনে রাখতে হবে। আমি একথা এজন্যই বলছি স্টেট গভর্নমেন্ট যেটা করবেন সাধারণত সেটাতে মন্ত্রিমহাশয়ের খুব বেশি হাত থাকে না। সাধারণ নিয়ম হচ্ছে এই যে এই রুলগুলি তৈরি হয় বিভিন্ন বিভাগ থেকে, আমি শুধু স্বাস্থ্যবিভাগের কথা বলছি না। সাধারণভাবে প্রশাসনিক সুবিধা কিসে হবে সেদিকে লক্ষ্য রেখেই এগুলি করা হয় কিন্তু সাধারণ মানুষের কি সুবিধা হবে সেটা যে একেবারে লক্ষ্য করে না তা নয়, তাদের প্রধান লক্ষ্য হচ্ছে প্রশাসনিক সুবিধার দিকে। বিধানমন্ডলিতে যদি এগুলি দেওয়া হয় তাহলে সাধারণ মানুষের সুবিধা অসুবিধার দিকটা বিবেচনা করার সুবিধা হয়। পাশ্চাত্য জগতে নানা প্রকারের আলোচনা হচ্ছে, তাঁরা বলছেন যাঁরা [illegible] তাঁরা বলছেন গভর্নমেন্টের হাতে রুল মেকিং পাওয়ার দেওয়া হচ্ছে খুব বেশি আজকাল, তার ফলে ব্যুরোক্রেসির যারা সদস্য অর্থাৎ পারমানেন্ট অফিসারদের হাতেই ক্ষমতা বেশি চলে যাচ্ছে মন্ত্রীরা প্রশাসনিক ব্যাপারে খুঁটিনাটি

জানে না, এবং না জানার সুযোগ নিয়ে অনেক সময় দেখা যায় প্রশাসনের নামে অনেক সময় নানা রকম অসুবিধার সৃষ্টি করা হচ্ছে সাধারণ মানুষের। সেজন্য যে রুল করা হবে, সেই রুলগুলি যদি বিধানমন্ডলির সামনে আনা হয় তাহলে সব দিক বিবেচনা করে বিধানমন্ডলি স্বীকার করে নিতেও পারে কিংবা পরিবর্তন করতেও পারে। সেকথাই আমি বলতে চাইছিলাম আমার অ্যামেন্ডমেন্টে যেটা আমি মুভ করলাম না। রুল ৬(৩) এ আর একটা রয়েছে যে পর্যন্ত রুল তৈরি না হয় সেই পর্যন্ত বর্তমানে যে সমস্ত সুযোগ সুবিধা কর্মীরা পেয়ে থাকে তাই যেন পায়। কিন্তু যখন রুল তৈরি করবেন এমন রুল যেন করেন যাতে বর্তমানে সুযোগ সুবিধা যা পাচ্ছে তা কমে না যায়। রুলগুলি এমন হবে যাতে বর্তমান সুযোগ সুবিধা তাদের কমাবার সুযোগ না থাকে। "Provided that no rules shall be made that are prejudicials to the terms and conditions of service of the employee in service immidiately before the appointed day."

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সংশোধনী আকারে প্রস্তাবের উপর যা বলছিলেন তার সম্পর্কে আমি একথা বলতে চাই—এখানে যে সমস্ত স্ট্যাটুটারি অ্যাক্ট বা স্ট্যাটুটারি যে রুলস্ তা সব জায়গায়ই লে করা হয় হাউসে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** আমি লে করার কথা বলছিনা, অ্যাপ্রুভ্যালের কথা বলছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা যাতে পান তার ব্যবস্থা আছে।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** সাধারণত লে করি, যদি মাননীয় সদস্য মনে করেন যে এই রুলস্‌গুলি ক্ষতিকর, সেটা পয়েন্ট আউট করতে পারেন, আলোচনা করা যেতে পারে, সেটা রেক্টিফাই করা যেতে পারে। আমি আশা করব, যেখানে বিশেষত একটা ট্রান্‌জিশনাল অবস্থার মধ্য দিয়ে চলেছে, এই অবস্থায় টেক ওভার-এর প্রশ্নে যদি রুল তাড়াতাড়ি করতে হয় এবং বিধানমন্ডলির সামনে আনতে হয় তাহলে ওদিকে অচলাবস্থার সৃষ্টি হবে এবং বিধানমন্ডলিকেও খুব অসুবিধায় ফেলা হবে বলে মনে করি।

সেই জন্য আমি আশা করব যদি আমরা এটা লে করি বা লে করার যে ব্যবস্থা আছে সেটা করি তাহলে তাঁরা সেটা সমর্থন করে যাবেন, এবিষয়ে আর

কোনও প্রস্তাব দেবেননা। তারপর, ৬ (৩) সম্বন্ধে যা বলা হয়েছে তাতে আমি একুটু বলতে পারি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও লক্ষ্য করেছেন আমরা রুলস্ তৈরি করব এবং যে প্রতিশ্রুতি আমি অ্যাসেম্বলিতে বলেছি সেই প্রতিশ্রুতি আমি এই পরিষদেও দিচ্ছি যে, যে সমস্ত সুযোগসুবিধা কর্মচারিরা পেয়েছেন বা পাচ্ছেন এই টেকওভারের আগেরদিন পর্যন্ত তার ক্ষতি আমরা করব না। আমরা যখন রুলস তৈরি করব তখন একটা অপশন দেব, সে কর্মচারী হন, স্টাফ হন, ডাক্তার হন তাঁদের এই অপশন দেব যে, পুরানো সার্ভিস কন্ডিশন যেটা টেকওভারের আগেরদিন পর্যন্ত চালু ছিল হয় সেটা তাঁরা পছন্দ করবেন, নাহলে সরকার টেকওভার করে যেটা করবেন সেটা পছন্দ করবেন। এই স্বাধীনতা তাঁদের দেওয়া হবে এবং সেইভাবে রুলস্ করব। একথার পর নিশ্চয়ই আর কোনও আপত্তি বা আশংকার কারণ থাকতে পারেনা যে, যে সমস্ত নার্স বা ডাক্তার সেখানে কাজ করছেন এবং পুরানো সার্ভিস কন্ডিশন অনুসারে যে সমস্ত সুযোগ সুবিধা তাঁরা পাচ্ছেন তার উপর হস্তক্ষেপ করা হবে। তাঁদের উপর কোনও রকম হস্তক্ষেপ করা হবে না, তাঁদের অপশন দেওয়া হবে যে তাঁরা কি করবেন, না করবেন। কাজেই তাঁদের ক্ষতির কোনও কারণ নেই এই হোল আমার বক্তব্য।

The question that Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7**

The question that Clause 7 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 1. Preamble and the Title**

The question that Clause 1, Preamble and the Title do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Calcutta National Medical College and Hospital Bill, 1967, as settled in the Council be passed.

**শ্রী [illegible] সিনহা :** মাননীয় পরিষদপাল মহাশয়, আমি এই বিলে বিশেষ কিছু বলবনা ২/১টি কথা ছাড়া। প্রথম কথা হচ্ছে এই বিধেয়ক অল্প সময়ের

মধ্যেই আইনে পরিণত হতে যাচ্ছে। কিন্তু আমরা যাঁরা এধারে বসি তাঁরা এই বিধেয়কের সমস্ত ধারা মেনে নিতে পারছিনা এবং নির্ভুল হয়েছে বা ঠিক হয়েছে একথা মনে করছি না। তারপর যে পদ্ধতিতে এই ধারা সন্নিবেশিত হয়েছে অর্থাৎ ড্রাফটেড হয়েছে সেটাও সর্বত্র মেনে নিতে পারছিনা এবং সেইজন্যই আমাদের পক্ষে এই বিধেয়ক সমর্থন করা সম্ভব হচ্ছে না। তবে আমরা এর বিরুদ্ধে ভোট দিচ্ছিনা এবং আমরা যে সংশোধনী প্রস্তাব আনিনি তার কারণ হচ্ছে এটা একটা অর্ডিন্যান্স বিল। এটা একটা আরোগ্যশালা এবং শিক্ষায়তন সংক্রান্ত বিষয় কাজেই কোনও রকম ডেডলক সৃষ্টি হয় সেটা আমরা চাইনা। বিল যখন প্রকাশিত হয় তখন যে রিজনস্ অ্যান্ড অবজেক্টস্ দেওয়া হয়েছে তাতে দেখছি ছাত্র এবং নন-মেডিক্যাল এমপ্লয়িজদের গোলযোগের ফলে হাসপাতল এবং শিক্ষায়তন চালানো দুরুহ হয়েছে। আজকে যদিও আমরা বিরুদ্ধে ভোট দিচ্ছি না, কিন্তু আমরা জানি, আমার সুদৃঢ় বিশ্বাস এবং সংবাদপত্রে যা আছে সেটা হচ্ছে এই, যে গোলযোগের সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে সে সমস্ত রাজনৈতিক দল যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন করছে সেই সমস্ত রাজনৈতিক দলের অনুগামীদের উত্তেজিত করে এবং তাদের সমর্থন জানিয়ে আমি সরকার বলছি না এই কান্ড করা হয়েছে। আজকে এই বিল যদি পাশ না হয় তাহলে হয়ত ইচ্ছাকৃতভাবে যারা এই গোলযোগের সৃষ্টি করেছিলেন এবং যারা পোষকতা করেছিলেন তাঁরা জটিল অবস্থা সৃষ্টি করবেন। কিন্তু আমরা সেটা চাইনা এবং সেইজন্যই আমরা এর বিরুদ্ধে ভোট দিচ্ছি না।

[6-45 — 7-00 p.m.]

আর একটা কথা অবজেকটস অ্যান্ড রিজিনসে বলা হয়েছে, কেন্দ্রীয় সরকারের সুপারিশে এটা করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের সুপারিশ এসেছে কোথা থেকে সেন্ট্রাল কাউন্সিল অব হেল্‌থ থেকে। সেন্ট্রাল কাউন্সিল অব হেল্‌থ যখন এই সুপারিশ করেন সরকার তার আগেই একটা কমিটি করেছিলেন আমি অবজেকটস অ্যান্ড রিজিনস থেকে দেখতে পাচ্ছি যে তাতে কয়েকটা রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীরা এবং অন্যান্য কয়েকজন ছিলেন। কিন্তু তাঁরা প্রত্যেক মেডিক্যাল কলেজে গিয়ে গিয়ে অনুসন্ধান করেন নি, তাঁরা ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলকে এই অনুসন্ধান করতে বলেছিলেন। ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল আবার ৩ জন চিকিৎসা বিশেষজ্ঞকে এই কাজে নিযুক্ত করেছিলেন। তাঁরা হচ্ছেন ডাঃ সি. এন. চন্দ্রচুড় (পুনা), ডাঃ ভি. ডি. পটবর্ধন (বম্বে), ডাঃ কে. সি. নাম্বিয়া (মাদ্রাজ)। তাঁরা এই সমস্ত বেসরকারী

মেডিক্যাল কলেজ-ভারতবর্ষে ৯টি, ঘুরে ঘুরে দেখেছিলেন। তাঁদের সুপারিশ হচ্ছে only 2 colleges—one at Udipi and other at Calcutta have got sufficient equipment and satisfying the standard lend down by the medical council of India. তাহলে এই কলেজের বিরুদ্ধে তাঁরা কোনও মত দেন নি এবং তাঁরা টেকওভারের যে সুপারিশ করলেন সেই চিঠি থেকে দেখা যায় ঐ দুটি কলেজ বাদ দিয়ে বাকি কলেজগুলিকে। সুতরাং সেন্ট্রাল কাউন্সিল অব হেল্‌থ বা কেন্দ্রীয় সরকার যাই সুপারিশ করুন না কেন যার উপর ভিত্তি করে সেই সুপারিশ অর্থাৎ ইন্সপেকশন বাই ইন্সপেকটর্স অ্যান্ড রিপোর্ট সেই ভিত্তি যদি চলে যায় তাহলে সেটা ভিত্তিহীন সুপারিশ। সুতরাং এই সুপারিশের বিশেষ কোনও দাম নেই। তাছাড়া ছাত্র গোলযোগে সরকারের উচিত ছিল কলেজ কর্তৃপক্ষকে সহায়তা করা, সেই অজুহাতে কলেজ নিয়ে নেওয়াটা কতখানি সমীচীন কাজ হয়েছে সেটা বিবেচ্য কথা। তবে হাই-কোর্টে মকদ্দমা হচ্ছে কাজেই সে সম্বন্ধে বিশেষ কিছু বলতে চাই না। সাব জুডিস ম্যাটার সম্বন্ধে বলা আমার রীতি নয়। তবে তাতে দেখা যাচ্ছে ছাত্রদের অভিযোগ এবং নন-মেডিক্যাল স্টাফেদের অভিযোগ। ছাত্র অভিযোগের মূল ছিল হোস্টেল। এঁরা ৫ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় করে হোস্টেল করছেন। তারমধ্যে সেন্টার অর্থাৎ ইউ. জি. সি. দিয়েছেন ৫০ হাজার টাকা আর ৩ লক্ষ ৫০ হাজার টাকা এঁরা ব্যয় করছেন। করে হোস্টেল প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। সুতরাং এ অভিযোগ থাকবে না। আরো কয়েকটি ছাত্রদের অভিযোগ এঁরা মীমাংসা বা মিট করবার জন্য সাধ্যমত চেষ্টা করেছেন, সরকারের সহায়তা পেলে তা আরো তাড়াতাড়ি হয়ে যেতে পারতো। তাছাড়া নন-মেডিক্যাল স্টাফদের মেনলি ক্লাস ফোর স্টাফদের অভিযোগ যে সরকার জানুয়ারি মাস থেকে যে ১০ টাকা ডি. এ. দিয়েছেন সেটা তাঁরা পাচ্ছেন না। কিন্তু তাঁদের বেতন এবং অন্যান্য দিকে অন্যান্য মেডিক্যাল কলেজ যে হারে আছে সেই হারেই তাঁরা পেয়ে যাচ্ছেন। এটাই হচ্ছে আমার ইনফরমেশন, শুধু এই ১০ টাকাটা এঁরা দিতে পারেন নি। সরকারের উচিত ছিল এগিয়ে গিয়ে এই ১০ টাকা যাতে দেওয়া যায় তারজন্য সাহায্য করা কলেজটাকে টেনে নেওয়া নয়। কারণ আজকে আমরা পশ্চিমবঙ্গের রাজস্বের অবস্থার কথা জানি। সুতরাং বেসরকারি প্রচেষ্টার শিক্ষা এবং স্বাস্থ্যের ব্যবস্থা যতটা করা যায় সেটা যদি সাব স্ট্যানডার্ড না হয়, ক্ষতিকর না হয় তাহলে সেটা গ্রহণ করা উচিত। জনসাধারণ উদ্বুদ্ধ হয়ে সেক্ষেত্রে সাহায্য করতে এগিয়ে আসবেন। স্যার, বহু চেষ্টায় এই কলেজ আজকে এই অবস্থায় এসেছে। আজকে

ওঁরা যাই বলুন না কেন, এই কলেজকে এই অবস্থায় আনার জন্য যাঁরা দায়ী বা যাঁদের প্রচেষ্টায় কলেজটা আজকে এই অবস্থায় এসেছে আমি বিশ্বাস করি বাংলাদেশের মানুষ তাঁদের শ্রদ্ধাভরে স্মরণ করবে। তবে একটা কথা টু বি ফেয়ার টু মাই মিনিস্টার সেটা বলব, ওঁরা কোন দোষত্রুটির কথা বলে কলেজটা নিচ্ছেন না। কারণ প্রি অ্যাম্বেলেও পাচ্ছি না, অবজেকটস অ্যান্ড রিজিনসেও নেই। দোষত্রুটির কথা ওঁরা কিছু বলেন নি। সেন্ট্রাল গভর্নমেন্টের সুপারিশের কথা নিয়ে তো বললামই . আর ঐ স্ট্রাইক এই দুটো এবং বেটার ম্যানেজমেন্ট-এর জন্য এই কথাই বলেছেন।

এই সব কারনে আজকে আমি এই বিলকে সমর্থন করতে পারছিনা। তারপর এদের যে কথা নির্মলবাবু বললেন যে সংশোধনী আনতে চেয়েছিলেন এখানে সে সম্বন্ধে একটা কথা আছে সেটা হচ্ছে যে বহু অস্থায়ী কর্মী আছেন—সে ডাক্তার হোক বা নাই হোক এই অস্থায়ী কর্মীদের চাকুরির স্থায়িত্ব সম্বন্ধে যেন কোনও ক্ষতি না হয়, মন্ত্রী মহাশয়ের কাছে এই আশ্বাস প্রার্থনা করছি। একথা বলে আমরা কি অবস্থায় এবং কেন এই বিল সমর্থন করতে পারছি না এবং বিরুদ্ধেও ভোট দিচ্ছি না একথা জানিয়ে দিলাম।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা ঠিকই যে আইনের কোথায় অব্যবস্থা, দুর্নীতি, অমুক-তমুক ইত্যাদি এসবের উল্লেখ নেই এবং তার জন্য আমরা টেকওভার করছি। এই অব্যবস্থার উল্লেখ নেই। মাননীয় সদস্য নতুন পয়েন্টে বলেছেন বলে আমাকে বলতে হচ্ছে। আমি নিজের বক্তব্যে কোথাও বলিনি এবং সে জন্য ঐ তদন্ত কমিশন ইত্যদির কথা উঠেছে। সেটা আমরা মেনে নেইনি। এর আগেও মিঃ মান্না বলেছিলেন এই তদন্ত কমিশনের কথা এবং আগেও যখন গভর্নিং বডি একটা চিঠি দেয় তখন ওরাও বলেছিলেন যে তদন্ত হোক। আমি সেই সময়ে তাদের তদন্তের প্রশ্নে বলেছিলাম যে সমস্ত অভিযোগ-টভিযোগ আছে সেগুলি আলাদা কথা, কিন্তু আমরা তো কোনও অভিযোগ করিনি। তদন্ত যে কোনও সময়ে হতে পারে, টেকিংওভারের প্রোসেসের সময় হতে পারে কিন্তু আমার বক্তব্য সেটা নয়। আমার বক্তব্য হচ্ছে যে নীতিগত কারণে এবং যে আর্থিক দায়দায়িত্ব ক্রমাগত বেড়ে যাচ্ছে এই মেডিক্যাল কলেজ হাসপাতাল সংক্রান্ত ব্যাপারে সেই জন্য এটা আমাদের নিতে হচ্ছে। তারপর যে সমস্ত অভিযোগ আছে সেগুলির তদন্ত যে কোনও সময়ে হতে পারে। কিন্তু একটা কথা যেটা আমাদের মাননীয় সদস্য রবিন্দ্রলালবাবু বললেন, হয়ত তিনি পুরো খবর রাখেন না, সেজন্য আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে অথবা ওখানে একটা কথা আছে যে—

ন ভুত্ সত্যং যত্ ছলেনানুবিদ্ধম্

অর্থাৎ ছল মিশ্রিত সত্য আছে, সেটা সত্য নয়। এখানে ছল থাকতে পারে। কিন্তু ব্যাপারটা হচ্ছে এই যে উনি যে কমিটির কথা বলেছেন সেই কমিটিটা একটা অন্য ধরনের ব্যাপার। সেখানে তাঁরা বলেছেন কোনও কোনও ইন্ডিয়ান মেডিক্যাল কলেজের ব্যাপারে যে ফর্ম টাইম টু টাইম তাঁরা দেখেন যে স্ট্যান্ডার্ড মেডিক্যাল কলেজের ঠিক থাকছে কি না, অর্থাৎ ঠিক স্ট্যান্ডার্ড-এ চলছে কিনা, কি সুবিধা-অসুবিধা আছে এগুলি দেখেন, দেখে তার সুপারিশ তারা পাঠিয়ে দেন এবং ডোনেশন মেডিক্যাল কলেজ যেগুলি অর্থাৎ যেগুলি ডোনেশন বা ক্যাপিটেশন ফি নিয়ে চলে সে সম্বন্ধে যে সমস্ত অনুসন্ধান করেছেন সেই অনুসন্ধানের রিপোর্ট তাঁরা দিয়েছিলেন এবং সেই অনুসন্ধানের রিপোর্টের মধ্যো এটা বলেছিলেন যে ২ টো কলেজ ভালভাবে চলছে কিন্তু রিপোর্টে কোথাও বলেন নি যে এগুলি টেকওভার করা যেতে পারে অথবা টেকওভার কর বা করো না। কোনও জায়গাতে তাঁরা সুপারিশ করেনি বা টার্মস অব রেফারেন্সের মধ্যে কোথাও সুপারিশের কথা ছিলনা যে ডোনেশন কলেজগুলির কথা বলেছেন। সুতরাং যে সেন্ট্রাল কাউন্সিল অব হেল্‌থ করেছি যার চেয়ারম্যান হচ্ছেন ইউনিয়ন হেল্‌থ মিনিস্টার এবং প্রত্যেকটি রাজ্যের মিনিস্টার সেই কমিটির মেম্বার এবং তাঁরা ১৯৬৩ সালে বসে একটি কমিটি তৈরি করেন। সেই কমিটির সদস্য হচ্ছেন মহারাষ্ট্র, রাজস্থান, অন্ধ্রপ্রদেশ, মহীশুর, মাদ্রাজ, কেরল, পাঞ্জাব, বিহার এবং এদের স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীরা। তাঁরা যেমন এই কমিটির সদস্য তেমনি প্রেসিডেন্ট কাউন্সিল অব ইন্ডিয়া তারপর ডাইরেক্টর জেনারেল অব হেল্‌থ সার্ভিসেস তার সদস্য। এদের এই প্রবলেম সম্বন্ধে, এই প্রাইভেট মেডিক্যাল কলেজের যে সমস্ত সমস্যা যে সম্পর্কে তাঁদের তদন্ত করে রিপোর্ট দিতে বলা হয় এবং সেই কমিটি পরবর্তীকালে শ্রীনগরে নভেম্বর মাসে ১৯৬৪ সালে যখন আবার সেই সেন্ট্রাল কাউন্সিল অব হেল্‌থ এর বৈঠক বসে। সেখানে ইউনিয়ন মিনিস্টার চেয়ারম্যান এবং সমস্ত রাজ্যের হেল্‌থ মিনিস্টার এই সমস্ত মেম্বাররা যখন সেখানে বসেন তখন তাঁরা সুপারিশ করেন যে চতুর্থ পাঁচসালা পরিকল্পনার সময়ে প্রাইভেট মেডিক্যাল কলেজগুলিকে যাতে সরকার নিজের পরিচালনায় নিয়ে আসেন সেইভাবে অ্যাকশন ইনসিয়েট করবেন এবং উদ্যোগী হবেন, সেই ধরণের পদক্ষেপ তারা নেবেন সেই সুপারিশ করেন। আর একটি সুপারিশ করেছেন বলে মনে হয় সেটা হচ্ছে এই যে নুতন করে অন্য কোনও লোককে প্রাইভেট মেডিকেল কলেজ খোলার আর সুযোগ যেন না দেওয়া হয়। সেটা ইউনিভার্সিটিকে সেই ধরণের কথা বলুন, সরকারের

বলেন যেন সেটা দেখেন যাতে নুতন করে প্রাইভেট মেডিক্যাল কলেজ না গড়ে ওঠে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি গুরুতর বলেই একটু সময় নিতে হল। ৪ঠা ফেব্রুয়ারি, ১৯৬৫ সালে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমরা যে চিঠি পাই, বিভিন্ন রাজ্য সরকারও একই চিঠি পান, তাতে কি কি সুপারিশ করা হয়েছিল, আমি সেটা বলছি। কোট করলে লে করতে হবে, অবশ্য লে করতে আমার কোনও আপত্তি নেই, আমি শুধু জিস্টটা বলছি। এই চিঠিতে দুটি বিষয়ে কেন্দ্রীয় সরকার সুপারিশ করেন। একটি হচ্ছে, নুতন করে প্রাইভেট মেডিক্যাল কলেজ যাতে গড়ে না ওঠে এবং তার জন্য সরকার যেন কোনও মঞ্জুরী না দেন এবং ইউনিভারসিটি যেন তাকে অনুমোদন না করেন—এই সুপারিশ তাঁরা করেন এবং ২ নম্বর বিষয়ে তাঁরা বলেন, যে সমস্ত প্রাইভেট মেডিক্যাল কলেজ আছে, সেগুলো যাতে টেকওভার করা হয় এবং সেই টেকওভারের জন্য অ্যাকশন ইনিসিয়েট যেন রাজ্য সরকারগুলি করেন। পরিচালনা ভাল না খারাপ, তাঁরা সেকথা বিবেচনা করেন নি। সেই চিঠিতে একথাটাও বলা হয়, কেবল লিগ্যাল ইমপ্লিকেশন দেখ। তাহলে ফাইনিয়ানসিয়াল ইমপ্লিকেশনের কথা বলছেন না, পরিচালনা ভাল থাকলে নিও না, এরকম কথাও বলছেন না বা পরিচালনা ব্যবস্থা খারাপ হলে নিও, এই রকম ধরণের সুপারিশও সেই চিঠির মধ্যে নেই এবং সেই চিঠিতে একমাত্র লিগ্যাল ইমপ্লিকেশনের কথা দেখার জন্য বলা হচ্ছে এবং সেই প্রাইভেট মেডিক্যাল কলেজ টেকওভার করার ব্যাপারে এ্যাকসান ইনিসিয়েট করার সুপারিশ করতে বলা হচ্ছে। এই হচ্ছে সেই চিঠির সুপারিশ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথাগুলো মাননীয় সদস্যদের মনে রাখা দরকার বলে মনে করে রাখলাম। সুতরাং এটা মনে করার কারণ নেই যে ধারণাটা সঞ্চারিত হতে পারে, মাননীয় রবীন্দ্রলাল সিনহা মহাশয়ের বক্তৃতা থেকে বেরোল যে, বোধ হয় ব্যাডলি ম্যানেজড মেডিক্যাল কলেজ তাই টেকওভার করা হয়েছে। যে সুপারিশ কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বা বিভিন্ন বিশেষজ্ঞ কমিটির তরফ থেকে করা হয়েছিল, তাতে ব্যাডলি ম্যানেজড বলে নয়, প্রাইভেট মেডিক্যাল কলেজ এর ব্যাপারে সুপারিশ করা হয়েছিল।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আমি সেকথা বলিনি। ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন যে স্পেশালাইজড কমিটি নিযুক্ত করেছিলেন, তাঁদের রেকোমেনডেশনের কথাই বলেছি।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আমি তো কোন জায়গায় খারাপ ভাবে চলছে বলি নি আমি তো আমার প্রারম্ভিক বক্তৃতায় বলি নি যে, ছাত্ররা ক্রমাগত ফেল কর যাচ্ছে, দুর্নীতির চরম সীমায় উঠে যাচ্ছে, অভিযোগ নানা রকম আছে, তদন্তের প্র পরে দেখা যাবে, সেটা আলাদা কথা। কিন্তু আমি তো কোথাও বলিনি, সেই জ ন্যাশনাল মেডিক্যাল কলেজ টেকওভার করা হচ্ছে। এটা তো আমি কোথাও বলি এবং সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা কথা বলি যে আপনি নিশ্চয় সংবিধা দেখেছেন যে, ৩১ এ ওয়ান (বি) তে কি আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেখু লেখা আছে, "The taking over of the management of any property by the state for a limited period either in the public interest or in order to secure the proper management." দুটো কারণে করতে পারি একটা কারণে করতে পারি যে in order to secure the proper management of the property. আর করতে পারি ইন দি পাবলিক ইনটারেস্ট। কিন্তু আমরা বলেছি, পাবলিক ইনটারেসট-এ আমরা নিচ্ছি। আমরা গোটা আইনের আরম্ভ থেকে শেষ পর্যন্ত প্রিঅ্যামবল থেকে আরম্ভ করে শেষ পর্যন্ত পাবলিক ইনটারেস্টের দিকেই লক্ষ্য দিয়েছি—এটা নিশ্চয় মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি এবং মাননীয় সদস্যরা লক্ষ্য করেছেন। সেই সমস্ত দিকের কথা বিবেচনা করলে আমি বলব মাননীয় রবীন্দ্র লাল সিনহা মশাই যে সংশয় করেছেন, সেটা দূর হয়ে যাবে।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই। সেটা হচ্ছে যে, আমার কাছে ছাঁটাই হবে না ভরসা চেয়েছেন, সেই বিষয়ে। আমরা এই পর্যন্ত কাউকে ছাঁটাই করি নি, ছাঁটাইয়ের ব্যবস্থা আমরা করছি না। ৩০ শে জুন ২৯ জন ডাক্তারের কাজের মেয়াদ শেষ হয়ে যাচ্ছিল। আমরা তিন মাসের জন্য তাঁদের এক্সটেনশন দিয়েছি। মাননীয় সদস্যদের কাছে আমি এই তথ্যটি পরিবেশন করলাম।

The Motion of Shri Nani Bhattacharya that the Calcutta National Medical College and Hospital Bill, 1967, as settled in the Council, be passed, was then put and agreed to.

## Adjournment

The Council was then adjourned at 7 p.m. till 3 p.m. on Friday, the 14th July, 1967, in the Legislative Buildings, Calcutta.

**Members' Absent**

Shri Snehangshu Kanta Acharyya,

Dr. Anil Chandra Banerjee,

Shri Dhirendra Nath Bhattacharya,

Shri Amar Prassad Chakrabarty,

Shri Pijush Chandra Ghose,

Shri Ashutosh Ghosh,

Shri Nar Bahadur Gurung,

Shri Kedar Nath Mookerjee,

Shri Sudhindra Nath Mukherjee,

Shri R.S. Prasad, and

Shri Amulya Chandra Sirkar.

## COUNCIL DEBATES

### Friday, the 14th July 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Friday, the 14th July 1967, at 3 p.m. being the Tenth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman** (Dr. Pratap Chandra Guha Ray) was in the Chair.

### Starred Questions
### (to which oral answers were given)

### Posts of Senior Lecturers

***87. Shri Nirmalya Bagchi** : (a) Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state with reference to the Government letter No. 1601-Edn (G)/G-9A-10/52Pt, dated 11th May, 1964, if before the revision of pay scales in 1966, the Government gave an assurance to the West Bengal College and University Teachers' Association that posts of Senior Lecturers would be created in sponsored colleges in line with U.G.C. rules?

(b) If the answer to (a) be in the affirmative, will he be pleased to state if the recommendation made by the Governing Body of Krishnanath College, Berhampore, for the creation of the post of a Senior Lecturer in Sanskrit was accepted by the Government and if not, the reasons thereof ?

**Shri Jyoti Bhusan Bhattacharya** : (a) A deputation of the West Bengal College and University Teachers' Association was

informed that posts of Senior Lecturers would be created in sponsored colleges.

(b) No such recommendation appears to have been received by Government.

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রি মহাশয় জানাবেন কি স্পনসর্ড কলেজে সিনিয়র লেকচারার নিয়োগ করার কি শর্ত এবং যোগ্যতা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা এখনই বলতে পারছি না, সিনিয়র লেকচারার-এর ব্যাপারে একটা হচ্ছে এই যে ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনের নিয়মানুসারে যা করতে হয় তার মধ্যে আছে বোধহয় ২০ পারসেন্ট, যারা অধ্যাপক আছেন তাদের মধ্য থেকে অ্যাপয়েন্ট করতে হয়। কিন্তু যোগ্যতার শর্ত হিসাবে সমস্ত তথ্য যদি মাননীয় সদস্য চান তাহলে নোটিস দিলে উপস্থিত করব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** স্পনসর্ড কলেজে সিনিয়র লেকচারার নিয়োগের ব্যাপারে ইউ জি সি-র যে সমস্ত নিয়ম কানুন আছে সেগুলি কি লঙ্ঘন করা হয়েছে?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** সে তথ্য আমার কাছে নাই।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** অনুসন্ধান করে পরবর্তীকালে হাউসকে জানাতে পারেন কিনা?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ, জানাতে পারি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয় কি জানেন যে ইউ জি সি-এর গ্রান্ট গ্রহণ করার শর্ত ছিল এই যে পশ্চিমবঙ্গ সরকার ইউ জি সি-এর নিয়ম কানুন মেনে চলবেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এইরকম প্রতিশ্রুতি দিয়েছিলাম যে মেনে চলব।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** যদি দেখাতে পারি যে সিনিয়র লেকচারার-এর ব্যাপারে এই রুল মানা হয়নি তাহলে কি তার ব্যবস্থা করবেন?

**শ্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** নির্দিষ্ট তথ্য সমেত এ জিনিস দিলে তার প্রতিকারের ব্যবস্থা করা হবে।

**শ্রী নির্মাল্য বাগচী** : আপনি বি-এর উত্তরে বলেছেন ইট অ্যাপিয়ার্স দ্যাট কোনও চিঠিপত্র পাননি, ওঁর ডিপার্টমেন্ট থেকে কি চিঠিপত্র বেমালুম লোপ পেয়ে যাচ্ছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : লোপ পেয়ে যাচ্ছে বলে জানা নাই।

**শ্রী নির্মাল্য বাগচী** : কৃষ্ণনাথ কলেজের সঙ্গে যে সমস্ত করেসপনডেন্স করেছেন ১৯৬২ সাল থেকে সেই সমস্ত আপনাকে দিতে চাই। (মাননীয় সদস্য তখন তাঁর হাতের কাগজ সভার অধ্যক্ষ মহাশয়ের নিকট পেশ করিলেন।)

**শ্রী নির্মল ভট্টাচার্য্য** : মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে বেহালা কলেজে, বাসন্তী দেবী কলেজে এবং হাবড়া কলেজে—এই তিনটি কলেজে সিনিয়র লেকচারার-এর সংখ্যা যা হওয়া উচিত টোটাল সংখ্যা অনুযায়ী, তার চেয়ে অনেক কম আছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিশেষ প্রশ্নের উত্তরে আমি ওই কয়টি কলেজের তথ্য বলতে পারব না। তবে আপনার অনুমতি নিয়ে এই সভাকে জানাচ্ছি মাননীয় সদস্যের কাছ থেকে এই প্রশ্ন পাবার পর এবং তার আগে এ সম্পর্কে কিছু কিছু আলোচনা করেছি এবং দেখেছি এই ব্যাপারে অসঙ্গতি রয়েছে এবং কোনও একটা দপ্তরে সরকার ভুল করেছেন। আমরা এই ভুল সংশোধনের চেষ্টা করছি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য** : শিক্ষামন্ত্রি মহাশয় দয়া করে বলবেন কি, কত সময় লাগবে এটা বিবেচনা করতে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : একটা নির্দিষ্ট সময় বলা সম্ভব হচ্ছে না, তবে যত তাড়াতাড়ি করা যায় চেষ্টা করব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য** : এই বিষয় শিক্ষামন্ত্রীর হাতে দেবার জন্য ডি. পি. আই-কে যে স্মারকলিপি আমি দিয়েছিলাম সেটা কি আপনার হাতে এসেছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : আমি ঠিক স্মরণ করতে পারছি না। কোন স্মারকলিপি সম্বন্ধে বলছেন সেটা বললে হয়ত বলতে পারব।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য** : শুধু সাধারণ প্রশ্ন নয়, এই বেহালা বাসন্তী দেবী কলেজ এবং হাবড়া কলেজ সম্পর্কে।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই কলেজ সম্পর্কে নানাবিধ স্মারকলিপি এসেছে। মাননীয় সদস্য যেটা বলছেন সেটা যদি পাঠিয়ে থাকেন এবং আমার কাছে দেবার জন্য ডি. পি. আই-কে দিয়ে দেন তাহলে নিশ্চয়ই এসেছে। তবে আমি দেখেছি কিনা সেটা ঠিক স্মরণ করতে পারছি না।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন স্পনসর্ড কলেজে সিনিয়র লেকচারার নিয়োগের ব্যাপারে অসঙ্গতি রয়েছে। বর্তমানে সিনিয়র টিচারদের জন্য প্যানেল তৈরি করা হয় এবং ইন্টারভিউ নেওয়া হয় এবং ইউ. জি. সি-র নিয়ম রয়েছে শতকরা ২০ ভাগ। আমার প্রশ্ন হচ্ছে, এর ফলে বহু কলেজে যাঁরা প্যানেল ভুক্ত হয়েছেন তাঁরা যে সিনিয়র হতে পারছেন না এটা কি তাঁর দৃষ্টিতে এসেছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ইউ. জি. সি-র নিয়মের জন্য প্যানেল ভুক্ত হতে পারছেন না এটা যদি প্রশ্ন হয় তাহলে আমি বলব, হ্যাঁ, আমি জানি।

**শ্রী রাজকুমার চক্রবর্তী ঃ** আমি যতটা জানি ইউ. জি. সি. রুলস্ করেনি, ইউনিভার্সিটি সিন্ডিকেটের উপর ছেড়ে দিয়েছে এবং সিন্ডিকেট রুলস্ করে কলেজে কলেজে জানিয়েছে। এর মধ্যে ওয়াইড ডিসক্রিসন আছে টেকিং অল ফ্যাক্টস্ অ্যান্ড সারকামস্ট্যানসেস্ ইন্টু কন্‌সিডারেশন যাকে তাকে সিনিয়র করতে পারবে, জুনিয়রকে সিনিয়র করতে পারবে এবং নূতন স্কেল হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে টুয়েন্টি থেকে টুয়েন্টিফাইভ পারসেন্ট সিনিয়র হবার কথা যেটা হয়েছে সেটা যাতে হয় সে বিষয়ে আপনি মনোযোগ দেবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ, দেব।

**শ্রী নির্মল বসু ঃ** যাঁদের সিনিয়র প্যানেল ভুক্ত করা হয়েছে তাঁদের মধ্যে অনেকে যে সিনিয়র হননি সেই সংবাদ আপনি জানেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** সেটা এখনও জানিনা।

**শ্রী নির্মল বসু ঃ** ইউ. জি. সি-র নিয়ম হচ্ছে শতকরা ২৫ ভাগ নেবার কথা। যতক্ষণ পর্যন্ত এই ২৫ ভাগ পূরণ না হচ্ছে ততক্ষণ পর্যন্ত সিনিয়র টিচারদের জন্য নূতন প্যানেল কি করা হবে না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ঐই প্রশ্নের উত্তরে আমি কোনও প্রতিশ্রুতি দিতে পারছি না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য :** মাননীয় শিক্ষামন্ত্রি মহাশয় কি অবগত আছেন যে, অল্প কিছুদিন পূর্বে শতকরা ২৫ ভাগের জায়গায় ভারত সরকার শতকরা ৩০ ভাগ বলেছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য :** আমি অবগত নই।

**Land vested under the Estates Acquisition Act**

***88. Shri Nirmal Chandra Bhattacharya :** (a) Will the Minister-in-charge of the Land and Land Revenue Department be pleased to state—

(a) the total area of land that has been vested in the State under the Estates Acquisition Act up to the end of February, 1967;

(b) the total area that was distributed up to the end of February, 1967; and

(c) the total area distributed between March 1, 1967 and May 31, 1967?

**Shri Hare Krishna Konar :** (a) 19, 84, 065.33 acres

(b) 1, 82, 338.56 acres (upto 31st Chaitra 1373 B.S. corresponding to 13th April, 1967).

(c) Lands are being licensed out on year-to-year basis. Such licences for the Bengali agricultural year 1374 B.S. are in the process of being issued. Lands distributed last year are also relinensed.

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন এক বছরের জন্য লাইসেন্স করা হয়, আমার প্রশ্ন হল দীর্ঘকালের জন্য বা তার চেয়ে বেশি করলে ফলের দিক থেকে ভাল হয় বলে মাননীয় মন্ত্রিমহাশয় মনে করেন কি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** আমরা ইতিমধ্যেই সে সিদ্ধান্ত করেছি। কিন্তু যেহেতু আমরা যখন এবার বিলি শুরু করি তখন জৈষ্ঠ্য মাস, সেহেতু এবার পারমানেন্ট করতে গেলে, চাষের আগে জমি বিলি করা যেত না। আমরা সিদ্ধান্ত করেছি যে আগামী ২-৩ মাসে রুলসগুলি ঠিক করে নেওয়া হবে যাতে সামনের বছর থেকে পারমানেন্ট ডিসট্রিবিউশনের কাজটা আমরা শুরু করতে পারি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন কি মেশীনারির মাধ্যমে বিভিন্ন জেলায় এই ল্যান্ড ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** এখনও পর্য্যন্ত যেটুকু আছে সেটা হচ্ছে যে স্থানীয়ভাবে জুনিয়র ল্যান্ড রিফর্মস অফিসার এই বিলি করেন, তাঁদের উপর এস. এল. আর. ও. আছেন, তাঁদের উপর এ. ডি. এম., তারপর কোনও কোনও ক্ষেত্রে আমাদের এখানেও অ্যাপিল আসে। তাঁরা বিলি করেন ইন কনসালটেশন উইথ মেম্বারস অব ভিলেজ পঞ্চায়েত এবং ওখানকার এম. এল. এ. বা তাঁর প্রতিনিধি, অঞ্চলপ্রধান এবং সেখানে কোনও কৃষক বা ক্ষেতমজুরদের সংগঠন থাকলে তার প্রতিনিধি, তাঁদের সকলের সঙ্গে পরামর্শ করে জে. এল. আর. ও. বিতরণ করেন।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি (কং) :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন সরকারের হাতে যে জমি এসেছে, সেগুলি কি সব কৃষিযোগ্য জমি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** না। ১৯ লক্ষ একর জমি গভর্নমেন্টে ভেষ্ট করেছে। তার মধ্যে গভর্নমেন্ট পজেশন নিয়েছেন ১৬ লক্ষ ৫০ হাজার একর। তাতে চাষের জমি হচ্ছে মাত্র ৪ লক্ষ ২ হাজার ৭৩৫ একর।

**ডঃ চারুচন্দ্র সান্যাল :** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে ১৯ লক্ষ ৮৪ হাজার একর জমি ভেষ্ট করা ছিল, তার ভেতর ১৯৬৭ সালের ফেব্রুয়ারী পর্য্যন্ত মাত্র ১ লক্ষ ৮২ হাজার বিলি হয়েছে, এতদিন এগুলি বিলি হয়নি কেন, অসুবিধা কি ছিল?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** প্রথম কথা হচ্ছে, এর মধ্যে পজেশনই নেওয়া হয়েছে মাত্র ১৬॥ লক্ষ একরের, বাকিটার পজেশন এখনও নেওয়া হয়নি ভেষ্ট হলেও। আর তার মধ্যে এগ্রিকালচারাল ল্যান্ড হল ৪ লক্ষ একরের কিছু বেশী, বাকিটার মধ্যে ফরেস্ট আছে ৮॥ লক্ষ একর, নন-এগ্রিকালচারাল ল্যান্ড আছে প্রায় ৩ লক্ষ একর, তা ছাড়া অন্যান্য নদীনালা, খাল আছে। কাজেই এগ্রিকালচারাল ল্যান্ড হচ্ছে

আগে যেটা বললাম যে মাত্র ৪ লক্ষ একরের কিছু বেশী। আমি এটা তদন্ত করেছিলাম, তাতে আমাকে জানানো হয়েছে যে চাষের জমি যে ৪ লক্ষ একরের কিছু বেশী তার আইনত পজেশন নিলেও কিছু পজেশন আটকে আছে বিভিন্ন কোর্টের ইনজাংশনের জন্য, কত হবে ঠিক পরিমানটা বলা যাচ্ছে না, তবে প্রায় টোট্যাল ১ লক্ষ একরের মতো পড়ে আছে। দ্বিতীয়ত এগ্রিকালচারাল ল্যান্ড বলে আগে রেকর্ড করা থাকলেও আজকে সেখানে কিছু খরচ না করলে তাকে চাষের উপযোগী করা যায় না, এরকম কিছু জমি আছে। তা ছাড়া এই বিলিবন্দোবস্তের গাফিলতির জন্য কিছু জমি ভেষ্ট করলেও ঐ পুরানো জোতদাররা দখল করে থাকছে এরকম কিছু হয়েছে।

**শ্রী নরেন্দ্র নাথ দাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই যে ১ লক্ষ ৮২ হাজার একর জমি বিতরণ করা হয়েছে এই জমি কি যারা সত্যিকারের ভূমিহীন, কৃষক বা অল্পবিত্ত কৃষক তারা পেয়েছে?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** এটার সম্বন্ধে আমি ঠিক বলতে পারবো না। তবে অতীতে বহু কমপ্লেন ছিল, যাদের ঠিক পাওয়া উচিত ছিল অর্থাৎ ভূমিহীন বা নামমাত্র জমির কৃষক বা যারা নিজের হাতে চাষ করে তাদের দেওয়া উচিত ছিল—সেটা নাকি সব ক্ষেত্রে মানা হয়নি, যার জন্য আমরা নির্দেশ দিয়েছিলাম যে পুরানো যাদের দেওয়া হয়েছে তাদেরগুলি পর্যালোচনা করা হোক। তা করে যদি দেখা যায় যে অবাঞ্ছিত লোকরা পেয়েছে তাহলে সেগুলি পরিবর্তন করে বাঞ্ছিত লোকদের দেওয়া হোক। এ সম্বন্ধে বিস্তারিত রিপোর্ট আমরা পাইনি, আরও ২-৩ মাস না গেলে, এ বছরের বিলির কাজটা শেষ হয়ে না গেলে ঠিক বলতে পারব না।

**শ্রী নরেন্দ্র নাথ দাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যখন বললেন যে, কমপ্লেন ছিল তখন তাঁকে একটা খবর জানাচ্ছি, সেটা হচ্ছে যারা আগে বড় জোতদার, জমিদার ছিল তারাই বে-আইনি ভাবে এগুলি দখল করে নিয়েছে।

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** এরকম অভিযোগ আমরা পেয়েছি, তবে যতগুলি অভিযোগ আমরা নির্দিষ্টভাবে পেয়েছি ততগুলির আমরা তদন্ত করে প্রতিকারের চেষ্টা করছি। মাননীয় সদস্য জানেন, আমরা সবাই জানি যে শাসনযন্ত্রের যা পরিস্থিতি তাতে এরকম কিছুটা থাকে। তবে আমরা খবর পেলে সেগুলির প্রতিকারের চেষ্টা করছি।

**ড. চারুচন্দ্র সান্যাল :** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে তাঁর কথামতে দেখতে পাচ্ছি যে, মাত্রা ৪ লক্ষ একর ভেষ্টেড ল্যান্ড পাওয়া গেছে, তার মধ্যে লক্ষ একর বিলি হয়ে গেছে। সারা বাংলাদেশে ধানের জমি মাত্র ১ কোটির উপ সেখানে যদি মাত্র ২ লক্ষ একর বিলি করার সুবিধা থাকে এবং তার ভিতে চাষের উপযুক্ত জমি বেশী না থাকে তাহলে ভূমিসমস্যা বাংলাদেশে প্রকট এটাই কি মনে হয়?

**মিঃ চেয়ারম্যান :** এই প্রশ্নের উত্তর দেওয়া যায় না।

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** এই প্রশ্নের আমি কি উত্তর দেব?

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে আমি সংবা পেয়েছি ২৪ পরগনায় ভূমি বণ্টনে যে ব্যবস্থা হয়েছে সেটা সুষ্ঠুভাবে কাজ করছে সেইরকম ব্যবস্থা অন্য জেলাতেও স্থাপন করা হচ্ছে কি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** আমরা ২৪ পরগনা জেলায় এক্সপেরিমেন্টাল ভিত্তিতে করবার চেষ্টা করেছি। আমাদের রিপোর্ট একটু ভাল হয়েছে। অর্থাৎ কমপ্যারেটিভলি ভাল হয়েছে। এই অভিজ্ঞতা নিশ্চয়ই আমরা অন্য জায়গায় প্রয়োগের ব্যবস্থা করছি এবং ইতিমধ্যেই আমরা প্রত্যেক জেলা ম্যাজিস্ট্রেটকে জানিয়েছি যে, কি কি ভাবে ২৪ পরগনায় করা হয়েছে। এ ক্ষেত্রে বিশেষ করে মেদিনীপুর, ওয়েষ্ট দিনাজপুর মালদহে যেগুলিতে এই রকম গলদ এবং গোলমালের সম্ভাবনা বেশি সেখানে আমরা নির্দেশ দিয়েছি।

**শ্রী নরেন্দ্র নাথ দাস :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে এবারে গত ২ মাসের ভেতরে যে জমি ঐ লাইসেন্স দেওয়া বলুন বা বণ্টন করাই বলুন গরিব চাষীকে অল্প বিস্তর বেশি দেওয়া হয়েছে, লাঙলের চাষ করার জন্য সেই জমি গেছে, আগে যাঁরা সেই জমি চাষ করত, তাঁদের সেখানে দখল করতে দিচ্ছে না এটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার :** এই রকম কিছু কিছু অভিযোগ আমার কাছে এসেছে সেগুলির জন্য আমরা জেলা কর্তৃপক্ষদের কাছে, জেলা ম্যাজিস্ট্রেট তাঁদের কাছে আমরা পরামর্শ দিয়েছি যে এ ক্ষেত্রে আপনাদের নিজেদের ক্ষমতা প্রয়োগ করুন এবং প্রয়োজন হলে ক্রিমিনাল প্রোসিডিওর কোড ব্যবহার করুন। এর বেশি কিছু করা সম্ভব হয়নি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় আমার প্রশ্নের উত্তরে কি পরিসংখ্যান উল্লেখ করেছেন, সেটা আমি লিখতে পারিনি। দয়া করে সেটা কি আর একবার বলবেন?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** 'সি'টার পরিসংখ্যান দিতে পারিনি। কারণ এই বিলির আমরা এপ্রিল মাসের মাঝামাঝি থেকে রিনিউয়াল শুরু করেছি। দ্যাট ইজ কন্টিনিউইং। সেজন্য এখন হিসাব দেওয়া খুব মুস্কিল।

**শ্রী দুর্গা পদ সিংহ ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে সরকারি জমি এবং ভেস্টেড জমি যা শালিয়ান বন্দোবস্ত দেওয়া হয়। মন্ত্রিমহাশয় পুনঃপুনঃ বললেন, যে ঘোষণা করা সত্ত্বেও সেই সময়ে চাষীকে না দিয়ে অন্য লোককে দেওয়া হয়েছে। এটা উনি জানেন কি না?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** আমি বলেছি, কিছু কিছু অভিযোগ আমার কাছে এসেছে। আমি আন্দাজ করতে পারি এইরকম নিশ্চয়ই হয়েছে। তবে সেগুলি হলে সকলে যদি সহযোগিতা করেন এবং আমার কাছে এলে সেগুলির প্রতিকার যাতে হয় তার চেষ্টা করব।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় 'ক' এর উত্তরে বলেছেন কি পরিমাণ জমি এই আইন অনুযায়ী সরকারের হাতে এসেছে। তার মধ্যে বিহার থেকে যে অঞ্চল বাংলাদেশে এসেছে যেমন পশ্চিমদিনাজপুর, দার্জিলিং, পুরুলিয়া তার কি হিসাব ধরা হয়েছে, এটা বলবেন কি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** না, ধরা হয়নি, কারণ সেখানে সেটেলমেন্ট চলছে এবং প্রায় কিছুই ধরা হয়নি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য হচ্ছে যে এই অঞ্চলে সেটেলমেন্ট-এর কাজে এত দেরি হচ্ছে কেন?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** এটার উত্তর দেওয়া আমার পক্ষে এখানে একটু মুস্কিল আছে। আর একটু ভেবে বা খোজ নিয়ে বলতে হবে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে সরকার ন্যাস্ত জমি বিতরণ করার পদ্ধতি যেটা গ্রহণ করেছেন, সেখানে প্রধান, M. L. A, তাঁদের প্রতিনিধি, কৃষক সংগঠন থাকে, ক্ষেত মজুর সংগঠন থাকে তাঁদের মধ্যে

JLRO করবেন। এখন আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে বিভিন্ন জেলায় বহুক্ষেত্রে JLRO'রা কৃষক সংগঠন থাকা সত্ত্বেও সেই কৃষক সংগঠনের প্রতিনিধি সেখানে ডাকা হচ্ছে না এবং অনেক ক্ষেত্রে JLRO তাঁরা ঐ জোতদার তাঁদের বাড়িতে গিয়ে বসে নিজেদের খেয়ালখুশিমতো এইভাবে সরকারের ন্যাস্ত জমি বিতরণ করছেন। এটা তিনি অবগত আছেন কি না এবং এ সম্পর্কে কোনও অভিযোগের পত্রাদি তাঁর কাছে এসেছে কি না?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** এইরকম কিছু কিছু অভিযোগ আমার কাছে এসেছে. আমি সেগুলি তদন্ত করেছি। তদন্তের রিপোর্ট-এর পর দেখা গেছে যে কখনও কখনও সেখানে অতীতে যেভাবে কাজকর্মে তাঁরা অভ্যস্ত ছিল তার ফলে কিছু কিছু কাজের ত্রুটি হয়েছিল, পরে সেগুলি সংশোধিত হয়েছে। এইরকম যদি আরো আমার কাছে আসে তাহলে আমরা জেলা কর্তৃপক্ষকে নিশ্চয়ই জানাব এবং সংশোধন করার ব্যবস্থা করব।

**পশ্চিমবঙ্গ জমিদারী দখল আইনে সরকারের হাতে ন্যস্ত জমির পরিমাণ**

*৮৯। **শ্রী বিভূতিভূষণ ঘটক ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ জমিদারী-দখল আইনে বাঁকুড়া জিলায় থানাভিত্তিক কি পরিমাণ জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে;

(খ) এই ন্যস্ত জমির মধ্যে আবাদী ও অনাবাদী জমির পরিমাণ কত; এবং

(গ) এই ন্যস্ত জমির মধ্যে কি পরিমাণ জমি ভূমিহীন জনগণকে বিতরণ করা হয়েছে?

(ক) ও (খ) বাঁকুড়া জেলায় পশ্চিমবঙ্গ জমিদারী দখল আইন অনুসারে যে পরিমাণ জমি সরকারের হাতে ন্যস্ত হইয়াছে তাহার বিবরণ এই ঃ—

| | | |
|---|---|---|
| আবাদী জমি | — ৩২,১৬০ | একর |
| অনাবাদী জমি | — ৬৩,৩২৭ | ,, |
| বনভূমি | — ৩,১৯,৪৫২ | ,, |
| মোট | — ৪,১৪,৯৩৯ | ,, |

বনভূমির থানাভিত্তিক পরিসংখ্যান রাখা হয় নাই।

বনভূমি ব্যতীত মোট আবাদী ও অনাবাদী ন্যস্ত জমির থানাভিত্তিক বিবরণ নিম্নে দেওয়া হইল ঃ—

| থানার নাম | | জমির পরিমান | |
|---|---|---|---|
| ১। বাঁকুড়া | — | ৫৯৫.৬১ | একর |
| ২। ইন্দপুর | — | ৬৪২.৪৪ | ,, |
| ৩। ছাতনা | — | ৬,৮৩২.২০ | ,, |
| ৪। সালতোড়া | — | ৪,০৯১.২১ | ,, |
| ৫। সিমলাপাল | — | ২,৮৭৮.৮২ | ,, |
| ৬। তালডাংরা | — | ৩,৭১৪.১১ | ,, |
| ৭। গঙ্গাজলঘাটী | — | ৪,২৪৪.৮৫ | ,, |
| ৮। মেজিয়া | — | ২,০২০.২২ | ,, |
| ৯। খাতড়া | — | ৩,৪১০.৩৯ | ,, |
| ১০। রানিবাঁধ | — | ৩,০২৮.৪০ | ,, |
| ১১। বড়জোড়া | — | ৮,৮২৩.৬৩ | ,, |
| ১২। ওন্দা | — | ৩,৯৩২.৭৯ | ,, |
| ১৩। রায়পুর | — | ৮,৭৩২.২০ | ,, |
| ১৪। বিষ্ণুপুর | — | ৬,৬৬০.০৬ | ,, |
| ১৫। জয়পুর | — | ৯,৮৫৫.৯২ | ,, |
| ১৬। কোতুলপুর | — | ২,২২৮.৬৯ | ,, |
| ১৭। ইন্দাস | — | ৪,৫১১.২৭ | ,, |

| থানার নাম | | জমির পরিমান | |
|---|---|---|---|
| ১৮। সোনামুখী | — | ১১,৯৩৬.৬৪ | " |
| ১৯। পাত্রসায়ের | — | ৭,৩৪৭.১৩ | " |

(গ) ৩৪০৮ একার জমি ভূমিহীন জনগণকে বিতরণ করা হয়েছে।

[3-20 — 3-30 p.m.]

**ডঃ চারুচন্দ্র সান্যাল ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, সোনামুখীতে প্রায় ১৪ হাজার, পাত্রসায়েরে ৭ হাজার, রায়পুরে ৮ হাজার অনাবাদী জমি আছে। তিনি কি অনুগ্রহ করে বলবেন যে, এগুলি চাষের উপযুক্ত কিনা?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** আমি এর আগেই বলেছি যে, এখানে যে হিসাব দিয়েছি তা অনাবাদী এবং আবাদী মিলিয়ে এবং বনভূমি বাদ দিয়ে। আমি ম্যাজিস্ট্রেটের কাছে অনুসন্ধান করেছিলাম এগ্রিকালচারাল ল্যান্ড সম্বন্ধে। তিনি জানিয়েছেন যে, এখানে বেশ কিছু খরচ না করলে আবাদ করা যাবে না।

**ডঃ চারুচন্দ্র সান্যাল ঃ** এই যে ডাঙ্গা জমির কথা বললেন, এখানে ধান না হতে পারে, অন্য কিছু আবাদ হতে পারে কি?

**শ্রী হরেকৃষ্ণ কোঙার ঃ** এর উত্তর এখন দেওয়া সম্ভব নয়।

**সরকার প্রদত্ত টাকা মুর্শিদাবাদ জেলা বোর্ড কর্তৃক অন্য খাতে ব্যয়**

*৯০। **শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ডের নূতন ভবনটি, রাজ্যসরকারের শিক্ষা বিভাগের অনুমতি না লইয়া এবং শিক্ষা বিভাগ কর্তৃক প্রদত্ত অন্য খাতের টাকা বেআইনিভাবে ব্যয় করিয়া, নির্মিত হইয়াছে;

(খ) এই ঘটনা সত্য হইলে, শিক্ষা বিভাগ কোনও তদন্ত করিয়াছেন কি; এবং

(গ) করিয়া থাকিলে, সেই তদন্তের ফল কি এবং কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে?

***৯০ শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** শিক্ষা বিভাগের অনুমতি না নিয়ে এবং শিক্ষা বিভাগে অন্য খাতের টাকা ব্যয় করে এই ভবন নির্মান করা হয়েছে কিনা এই প্রশ্নের উত্তরে উনি বললেন, 'হ্যাঁ'। আমি মন্ত্রীর কাছ থেকে জানতে চাই যে, মুর্শিদাবাদ জেলার স্কুল বোর্ড কর্ত্তৃক কোন কোন খাতের টাকা বেআইনিভাবে খরচ হয়েছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** বন্যায় ক্ষতিগ্রস্ত কতকগুলি বিদ্যালয় ভবন নির্মাণকল্পে সংশ্লিষ্ট বিদ্যালয়ে জন্য টাকা দেওয়া হয়েছিল। সেই টাকার থেকে একটা অংশ উদ্বৃত্ত হয়—২ লক্ষ ৪৭ হাজার ৭৯৯ টাকা। এর মধ্যে ৯৭ হাজার ৪৬৩ টাকা এই বাড়ি নির্মাণকল্পে খরচ হয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি বন্যার জন্য মুর্শিদাবাদ জেলায় যে টাকা দেওয়া হয়েছিল, তা কবে দেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** আজকে জানাতে পারছি না, তথ্য আমার কাছে নাই।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় কি এটা জানাবেন যে, এই যে মুর্শিদাবাদ স্কুল বোর্ড-এর নূতন ভবনটি নির্মাণের কাজ প্রায় শেষ হয়ে গেছে, যদি যান দেখবেন এই কাউন্সিল চেম্বারের চেয়ে মিটিং হলের অ্যারেঞ্জমেন্ট যে রকম হয়েছে, ইকুইপমেন্ট যা আছে, দেখলে অবাক হয়ে যাবেন, এই ভবন নির্মাণের জন্য কত টাকা ব্যয় হয়েছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** ১ লক্ষ ৫৯ হাজার, ১৫০ টাকা খরচ হয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** এর মধ্যে কত টাকা বন্যার রয়েছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি আগেই বলেছি বন্যাবাবদ যে টাকা ছিল তার মধ্য থেকে ৯৭,৪৬৩ টাকা খরচ হয়েছে, আরও দুটি হিসাব পাওয়া যাচ্ছে কম দরে বাড়ি তৈরি করার জন্য কম দরে ঠিকাদাররা কাজ করার জন্য এই বাবদ উদ্বৃত্ত হয়েছে ৫৫,৪৮৫ টাকা এবং ঠিকাদারদের জামানত বাজেয়াপ্ত হয়েছে ৬,২০০ টাকা অর্থাৎ তিনটি বাবদ টাকা দেখছি—বন্যা বাবদ ৯৭,৪৬৩ টাকা, কম দরে ঠিকাদাররা কাজ করার জন্য উদ্বৃত্ত ৫৫,৪৮৫ টাকা, আর জামানত বাজেয়াপ্ত-এর জন্য টাকা পাওয়া গিয়েছিল ৬,২০০ টাকা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তাহলে (ক) এর উত্তরে না বলছেন কেন?

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** তদন্ত এখনও হয়নি, এই তথ্যগুলি আমার জানা আছে, আরও অনেক তথ্য পরে তদন্ত-এর পরে জানা যাবে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মোট কত টাকা দেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই তথ্য আমার কাছে নাই।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** এই যে ঠিকাদাররা কম পয়সা নেওয়ার জন্য ৫৫ হাজার টাকা উদ্বৃত্ত হল, তারা কি রেটে কাজ নিয়েছিল, তারা কম দরে কাজ করল কেন শিক্ষামন্ত্রি মহাশয় বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এখনও তদন্ত শেষ হয়নি, বলতে পারি না।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আমি শিক্ষামন্ত্রির কাছে জানতে চাই, এখানে যখন পরিষ্কার দুর্নীতি দেখা যাচ্ছে তখন এই দুর্নীতি সম্পর্কে অবিলম্বে তদন্ত করে যারা অপরাধী তাদের শাস্তি বিধান করবেন কিনা?

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা এই কোশ্চেনের ভেতরে আসে না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। আপনি এই প্রশ্ন কেন রিজেক্ট করছেন? আপনি যদি মে'স্ পার্লামেন্টারি প্র্যাক্টিস্ দেখেন তাহলে দেখবেন সেখানে রয়েছে, দি পার্পাস্ অব এ কোশ্চেন ইজ টু অবটেন ইনফর্মেশন অর প্রেস ফর অ্যাকসন। এটা হচ্ছে মে'স্ পার্লামেন্টারি প্র্যাকটিস্, সিক্সটিন্থ এডিসন, পেইজ ৩৫৭।

**মিঃ চেয়ারম্যান ঃ** তাতে কি হোল।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** এটা তো প্রেস ফর অ্যাকসন।

**মিঃ চেয়ারম্যান ঃ** প্রেস ফর অ্যাকসন হলে কি হবে, এটা তো কোশ্চেনের াইরে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আমার প্রশ্ন হচ্ছে তিনি কোনও রকম তদন্ত করতে রাজী াছেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** তদন্ত করা হবে এবং তদন্তের নির্দেশ দেওয়া য়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় 'ক'-এর উত্তরে বললেন, হ্যাঁ। অর্থাৎ অন্য াতের টাকা বেআইনিভাবে ব্যয় করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে তদন্ত করতে এত ীর্ঘদিন দেরি হচ্ছে কেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপার সম্পর্কে মামাদের শিক্ষা অধিকার অর্থাৎ ডাইরেক্টরেট—আমি সরকারিভাবে জানার কথা লছি—তাঁরা ১০.৪.৬৭ তারিখে জানতে পারেন। তারপর আমি যখন জানতে পারলাম তখন তদন্ত করবার নির্দেশ দেওয়া হয়েছে এবং সেটা আমি আগেই জানিয়েছি।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মন্ত্রি মহাশয় জানাবেন কি, এ সম্পর্কে গভর্নমেন্টের লোকাল এক্সজামিনার অডিট রিপোর্টে কি লেখা আছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি বলতে পারি না।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** আপনি কি অডিট রিপোর্ট দেখেন না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি এখন পর্যন্ত সব অডিট রিপোর্ট দেখিনি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এই যে তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন অফিসারের উপর এই তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি সেকথা এখন বলছি না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য চিফ ইন্সপেক্টর অব প্রাইমারী এডুকেশন তদন্ত করছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** গত মে মাসে চিফ ইন্সপেক্টর অব প্রাইমারী এডুকেশন মুর্শিদাবাদে যান এবং জেলা স্কুল বোর্ডের সভাপতি, ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অব স্কুলস্ এবং তাদের পেটোয়া লোকদের নিয়ে শলা পরামর্শ করেন, গোপন সিদ্ধান্ত করেন যে, কি করে সেই তদন্ত বানচাল করা যায়। একথা আপনি জানেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি জানিনা।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এই যে তদন্তের নির্দেশ দিয়েছেন সেই তদন্তকে বানচাল করবার জন্য সমস্ত রেকর্ড, কাগজপত্র ট্যাম্পার করে এবং প্রয়োজন হলে সরিয়ে ফেলে নিশ্চিহ্ন করবার বিরাট ষড়যন্ত্র যে চলেছে সে সম্পর্কে আপনি অবহিত আছেন কিনা এবং যদি অবহিত না থাকেন তাহলে যথেষ্ট পরিমানে অবহিত থেকে ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এরকম কোনও গোপন ষড়যন্ত্রের কথা আমি জানি না। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা গুরুতর ব্যাপার এবং খুব অসন্তোষজনক ব্যাপার। এ সম্বন্ধে গুরুত্ব আরোপ করে যথাযোগ্য তদন্ত করা এবং দোষী যদি কেউ থাকে তাহলে তাকে খুঁজে বার করে শাস্তি বিধান করা আমার দায়িত্ব।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মুর্শিদাবাদ স্কুল বোর্ডের উপর বিরাট দায়িত্ব রয়েছে প্রাথমিক শিক্ষা যাতে সুষ্ঠুভাবে চলে। আমার প্রশ্ন হচ্ছে, এমন কোনও নিয়ম আছে কিনা এবং যদি নিয়ম না থাকে তাহলে এরকম কোনও নিয়ম করবেন কিনা যে, এই সমস্ত শিক্ষা পরিচালনা করবার জন্য যাঁরা সভাপতি হবেন তাঁদের একটা ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা থাকা উচিত?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বিবেচনা করব।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় জানেন কি, মুর্শিদাবাদ স্কুল বোর্ডের সভাপতি কে?

**মিঃ চেয়ারম্যান ঃ** এই প্রশ্ন আসে না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** স্যার, আমার কথা হল, প্লিজ লুক ইন্ টু দি কায়েশ্চেন, আমি যেটা বলতে চাই সেটা আপনি দয়া করে শুনুন। আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার। আমি স্যার, মূল প্রশ্নের মধ্যে থেকেই আমার কথা বলছি, য মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ড এইসব বেআইনি কাজ করেছেন কিনা? 'ক' এর উত্তরে মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, 'করেছেন'। কাজেই জেলা স্কুল বোর্ডের যিনি প্রসিডেন্ট, হু ইজ দ্যা হেড অব দ্যা বোর্ড ইজ ইমপ্লিকেটেড এটা আসে, ইমপ্লায়েড দি নাও থাকে তাহলেও এসে যান। কাজেই স্কুল বোর্ডের কে সভাপতি এটা জিজ্ঞাসা করার অধিকার আমাদের আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** স্কুল বোর্ডের বিল্ডিং নিয়ে আপনার প্রশ্ন, স্কুল বোর্ডের কম্পোজিশন আসবে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্কুল বোর্ড কাকে কাকে নিয়ে গঠিত?

**মিঃ চেয়ারম্যান ঃ** স্কুল বোর্ডের কম্পোজিশন আসবে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একথা কি সত্য যে শ্রী দুর্গাপদ সিনহা স্কুল বোর্ডের ভাপতি?

**মিঃ চেয়ারম্যান ঃ** না, এটাও আসে না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** On a point of order, Sir, this question on the building of the School Board and, therefore, supplementary questions must relate to the building.

**মিঃ চেয়ারম্যান ঃ** হ্যাঁ, আমি সেকথাই বলছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, স্কুল বোর্ডের বিল্ডিংটা টা যখন ইললিগ্যাল হয়েছে তখন স্কুল বোর্ডের পক্ষ থেকে কারা কারা ইললিগ্যাল জ করেছে দ্যাট ইজ এ ভেরি রেলেভেন্ট কোয়েশ্চেন। আর আপনি বলছেন এটা সে না, তা কি করে হয়?

**মিঃ চেয়ারম্যান ঃ** রুল পড়ে, দেখে, জেনেশুনে বলুন।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আমি, স্যার, আপনার আগে থেকে এই হাউসে আছি ১০ বছর ধরে দেখছি, জেনেশুনেই বলছি। আপনি দেখে বলুন কিসের উপর বলছেন, গায়ের জোরে বললে আপনার মর্যাদা রাখতে পারব না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** On a point of order, Sir, is the member entitled to say....... 'গায়ের জোরে বলছেন'?

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** উনি যতক্ষণ না রুলিং দিচ্ছেন। I am entitled to say that. No speaker and no Chairman can act on his own initiative against the rules.

**মিঃ চেয়ারম্যান ঃ** I am reading out the relevant rules, "Any member when called by the Chairman may put a supplementary question for the purpose of further elucidating any matter of fact regarding which an answer has been given.

Provided that the Chairman shall disallow any supplementary question if in his opinion, it infrisges the rules regarding questions." কাজেই আপনারা যে কোয়েশ্চেন করেছেন তাতে কম্পোজিশন অব দি বোর্ড যদি জানতে চান তাহলে আলাদা প্রশ্ন দিতে হবে। এখানে কম্পোজিশন আসবে না। দিজ ইজ মাই রুলিং।

**শ্রী নির্মল চন্দ্র বোস ঃ** স্যার, আমি একটি কথা আপনাকে বলতে চাই। আমার কথা হচ্ছে, আপনি যদি কোনও সাপ্লিমেন্টারি ডিসঅ্যালাউ করতে চান করতে পারেন। কিন্তু আপনার চেয়ারে বসে আপনি যখন ডিসঅ্যালাউ করবেন তখন এটাই আপনি একমাত্র দেখবেন যে এটা রেলেভেন্ট বা প্রাসঙ্গিক কিনা। এখানে যে বক্তব্য বলা হচ্ছে সেটা স্বীকৃত হয়েছে, মাননীয় মন্ত্রিমহাশয় উত্তর দিয়েছেন যে বাড়ী তৈরি করার ব্যাপারে টাকা পয়সার গোলমাল হয়েছে। তারপর স্বভাবতই সাপ্লিমেন্টারি হবে যে কে গোলমাল করেছে, এটা রেলেভেন্ট। আপনি যদি এটা ডিসঅ্যালাউ করেন তাহলে আপনাকে বলতে হবে যে এটা কি কারনে করলেন।

[3-40 — 3-50 p.m.]

**মিঃ চেয়ারম্যান ঃ** শুনুন নির্মলবাবু, গায়ের জোরে সব সময় খালি ধমকালেই হয় না। আমার কথা শুনুন। আপনার কোয়েশ্চেন বিল্ডিং-এর জন্য সেখানে কম্পোজিশন অব দি বোর্ড কি কম্পোজিশন অব কেরানি তা হয় না।

(গোলমাল)

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** স্যার, আপনি বিল্ডিং সম্বন্ধে বলেছেন, বিল্ডিং-এর আমি কি ব্রিক আর মর্টার সম্পর্কে প্রশ্ন করবো? এই বিল্ডিং-এ বে-আইনীভাবে টাকা খরচ করেছে এবং এটা রিলেভেন্ট প্রশ্ন।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা আনতে পারেন না এটা ইনকোয়ারি হবে।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আপনি এটার রিলেভেন্সি দেখুন। আর তা ছাড়া এটা minister concerned is to reply to my question দেখুন স্যার it is for the minister to say whether he is in a position to reply to my question. আপনি এটা দেখুন যখন অ্যাবস্যালুটলি ইরিলেভেন্ট হবে তখন বলতে পারেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি বলছি এই প্রশ্ন আসতে পারে না। কারণ এটা বিল্ডিং নিয়ে কোয়েশ্চেন, কম্পোজিশন অব দি বোর্ড নিয়ে প্রশ্ন নয়।

## POINT OF ORDER

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। আপনি অ্যালাউ করলে তবে মিনিস্টার জবাব দেবেন। অ্যালাউ করার দায়িত্ব আপনার। রিলেভেন্ট না হলে আপনি ডিসঅ্যালাউ করতে পারেন, কিন্তু রিলেভেন্ট কি না এই বিচারের চূড়ান্ত ভার আপনার উপর, আপনার কথা শেষ কথা। আপনি যদি ইরিলেভেন্ট মনে করেন, আপনি ডিসঅ্যালাউ করেছেন। তবে একটা কথার আপত্তি করছি যে নির্মলবাবু বলেছেন যে টাকা তছরূপ হয়েছে। একথা মন্ত্রী বলেন নি। মন্ত্রী বলেছেন—

**শ্রী নির্মল বোস ঃ** আমি একথা বলিনি আমি গোলমালের কথা বলেছি।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মন্ত্রীর গোলমালের কথা উনি বলেননি, উনি বলেছেন যে এক খাতের টাকা অন্য খাতে বেআইনি খরচ হয়েছে। সেটাই বলেছেন আমি যা শুনেছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** অধ্যক্ষ মহাশয়, যদিও বলা হয়েছে যে এক খাতের টাকা অন্য খাতে গেছে তাহলে এটা থেকে কি পরিষ্কার হচ্ছে না যে টাকা তছরূপ

হয়েছে এবং এই তছরূপ করেছে কে? সেও আমাদের এই বিধানপরিষদের একজন সদস্য। কাজেই এই বিধানপরিষদের সদস্য হিসাবে এই প্রশ্ন করার অধিকার আমার আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** শুনুন, বিল্ডিং-এর প্রশ্নে কম্পোজিশন অব দি বোর্ড আসে না। আপনি একটা শর্ট নোটিশ দিন, তাহলে হতে পারে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ফারাক্কা ব্যারেজ প্রকল্পটি তারা সম্প্রসারণের জন্য যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় গৃহ এবং তৎসংলগ্ন জমি সেই কর্তৃপক্ষ দখল করে নিয়েছিলেন, তার জন্য সরকার মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ডকে কয়েক সহস্র টাকা দিয়েছিলেন এবং এই টাকা এই বিল্ডিং-এর জন্য খরচ হয়েছে। এ কথা কি সত্য মন্ত্রী মহাশয় কি বলবেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই তথ্য সম্বন্ধে আমি এখন কিছু বলতে পারব না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এটা কি জানেন যে, যে সমস্ত কন্ট্রাক্টর নিয়োগ করা হয়েছিল সেই কন্ট্রাক্টর নিয়োগ করার পরে যথাযথ টেন্ডার আহ্বান হয়েছিল কি না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি জানি না।

**শ্রী সন্তোষকুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি এটা জানেন, যে এই টেন্ডার আহ্বান করার ব্যাপারে যাদের লোয়েস্ট টেন্ডার ছিল সেই সমস্ত টেন্ডার অগ্রাহ্য করে নিজেদের খেয়ালখুশিমত কাজকর্ম চালাচ্ছেন, এটা কি জানাবেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** না, আমি জানি না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এটা আমার লাস্ট সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় আগের 'ক' প্রশ্নের জবাবে বলেছেন যে নূন্যতম শিক্ষাগত যোগ্যতা এই সমস্ত প্রতিষ্ঠানের পরিচালক ও সভাপতির থাকা উচিত, এটা উনি বলেছেন। এখন আমার তাঁর কাছে প্রশ্ন হচ্ছে যে পেটে বোমা মারলে 'ক' বেরোয় না এই রকম ধরনের সভাপতি যাঁরা আছেন তাঁদের অবিলম্বে অপসারণ করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** এই রকম ভাষায় প্রশ্ন হবে না এবং তার উত্তরও হবে না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** কেন স্যার, ইজ ইট আন পার্লামেন্টারি? পেটে বোমা মারলে 'ক' বেরোয় না। বেশ, তাহলে এটা কি সত্য যে দুর্গাপদ বাবুর শিক্ষাগত যোগ্যতা মাত্র ক্লাস সিক্স পর্যন্ত হি নোজ নাথিং, কিছু জানে না। একটা আকাট মুর্খ। লক্ষ লক্ষ টাকা পাবলিক ফিনান্স তছরূপ করেছে এই সব লোকের ঘাড় ধরে বের করে দেওয়া উচিত।

**মিঃ চেয়ারম্যান ঃ** সন্তোষবাবু অনেকদূর পর্য্যন্ত চলে গেছেন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** লক্ষ লক্ষ টাকা চুরি করেছে, এই সমস্ত লোককে.......

**Mr. Chairman :** Your remarks will be expunged.

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** ঠিক আছে স্যার, আনপার্লামেন্টারি যদি কিছু বলে থাকি, তাহলে আমি তা প্রত্যাহার করছি।

## Posts of Heads of Departments of the Sponsored Colleges

***91. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state with reference to the Government letter No. 1601-Edn(G)/G-9A-10/52Pt., dated the 11th May, 1964, and the answer given to the unstarred Council question No. 75, dated the 21st January, 1966, if before the revision of pay scales in 1966, the Government gave an assurance to the West Bengal College and University Teachers' Association that posts of Heads of Departments would be created in sponsored colleges in line with U.G.C. rules ?

(b) If the answer to (a) be in the arrirmative, will he be pleases to state—

(i) whether the Governing Body of Berhampore Girls' College recommended and the Registrar, Calcutta University, approved the creation of the post of the Head of the Department of History from the 17th April, 1961;

(ii) whether the Government accorded necessary sanction for the creation of such a post;

(iii) if not, the reasons thereof? and

(c) Will he be further pleased to state the number of such cases recommended by the Governing Body of Different sponsored colleges from 1961 to 1966, with names of different colleges and names of posts and respective dates of such recommendation, where sanction by the State Government was not accorded?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) A deputation of West Bengal College and University Teachers' Association was informed that posts of Heads of Department would be created in sponsored colleges.

(b) (i) Government are not aware of the position.

(ii) No such proposal appears to have been received by government.

(iii) Does not arise.

(c) The particulars are being collected.

**শ্রী নির্মাল্য বাগচী :** মাননীয় মন্ত্রিমহাশয়, 'বি' এর উত্তরে যে বললেন, ইট অ্যাপিয়ারস, তার থেকে একটা কথা বলতে চাইছি, ওঁর শিক্ষা বিভাগ সম্পর্কে, 'ধন্য, ধন্য হে।'

yielded the interesting information that by the 30th June all officials of the Company and the management staff had drawn their pay to tune of Rs. 4 lakhs. Obviously, if the Company found itself in adversity, its senior officials were not willing to share that adversity with the workers. They thought nothing of helping themselves copiously to the offers of the Company and of leaving the workers to starve.

Government could not leave the workers to starve. They perceived that the workers could not be left unpaid for long without unpleasant consequences. The Company had declared its intention of not paying the workers unless it obtained from Government and assurance that an increase of fares would be permitted. Such an assurance they could not give. They however sent a cable to London informing the Company that they would stand guarantee for an overdraft of Rs. 11 lakhs, which was reported to be the total amount of wages payable to the workers for the month of June. The reply of the Company was that it would not accept further overdrafts unless its revenue was adequately increased. The point had thus been reached at which further parleys with the Company would be futile. By its action the Company had amply demonstrated that it was in no way prepared to listen to reason. Tram services in Calcutta cannot be run by poor employees on hungry stomachs. Therefore, the Company's refusal to pay the wages of workers combined with its refusal to accept Government's offer of assistance could only mean that it has decided to disrupt Tram services in Calcutta and to subject public of Calcutta to severe hardship. There can be only one reason for this.

The Company thought that its action would create chain reactions which would seriously embarrass Government and place them

in a serious predicament. Yesterday, the British High Commissioner presented to me an aide memoire which has been circulated to the members. Therefore, Mr. Chairman, Sir, I need not read it out. To this representation I gave a rejoinder in public and that too, I believe, has been circulated to the members of the House. So, I need not waste your time by reading it out.

The action of the Company could be construed only as a challenge to the strength and integrity of our Government. It was necessary to demonstrate that was a challenge which we could, and would, accept. The acceptance of that challenge is demonstrated in the bill which this House is now considering.

We have to assume the responsibility of paying the wages of the workers of the Company. Such a heavy financial responsibility we cannot assume without taking over the control and management of the Company. The measure that is now recommended before this House is, therefore, inescapable. We can no longer commit the fate of a mass of employees and the public of Calcutta to a body of persons who are incorporated in a real beyond our native shores, who have exhibited a lack of sense of responsibility. The time has come for us to control the destiny of a vital public utility service and the fortunes of the mass of people which are linked with it.

I have every faith that strengthened by the prevailing sense of our fellow citizens and the dictates of its inner conscience this house will express in unequivocal terms its support for the legislative measure which I have brought before it. This is a momentous day in the history of this House. Let us tell everyone who needs to be told that neither the people of West Bengal nor their Government can be trifled with.

Sir, before I conclude I would like to express before the House my deep sense of gratitude for the assistance and co-operation that I received from the party in opposition in settling the terms of the legislative Bill now under consideration and for their promise to secure its expeditious passage through this House.

With these words, Sir, I commend my motion to the acceptance of the House.

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি একটা কথা সম্পর্কে বলে নিই। আমার কথাটা হচ্ছে, আজকে বিলটা লে করা হয়েছে, এটায় আমরা আপত্তি করছি না, কারণ এটা হওয়া উচিত কিন্তু ভবিষ্যতের জন্য এটা যেন প্রিসিডেন্ট না হয়ে থাকে সেটা একটু দেখবেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** না, তা হবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমিও এ বিষয়ে একমত, এরকম প্রিসিডেন্ট কখনও হওয়া উচিত নয়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে এমন একটা সংকটের সৃষ্টি হয়েছে যে আমাদের এই হাউসের অনুমোদনের জন্য আলোচনা দীর্ঘ করে এই বিলকে দেরি করে দেওয়া উচিত হবে না। এই মুহূর্তে এই বিল সর্বসম্মতিক্রমে পাশ করে দেওয়া উচিত। স্যার, বাস্তবিকই আমি ইংরেজ সাম্রাজ্যবাদের এই ধৃষ্টতা দেখে বিস্মিত হয়ে যাচ্ছি। আর সেইজন্য স্বাধীন ভারতবর্ষের নাগরিক হিসাবে আমি এর প্রতি তীব্র প্রতিবাদ জানাতে চাই। আজকে কোটি কোটি টাকা লাভ করে এখান থেকে নিয়ে গিয়ে তারা আজকে বিলেতে বসে আছে আর সেখান থেকে পশ্চিমবাংলা সরকারকে হুমকি দিচ্ছে যে যদি তাদের ভাড়া বাড়ানোর অনুমতি না দেওয়া হয় তাহলে তারা কিছুতেই ট্রাম চালু রাখবে না—এ ধৃষ্টতার জবাব তাদের দেওয়া উচিত এটা আমি পরিস্কার বুঝি। স্যার, পশ্চিমবাংলা সরকার-এর পক্ষ থেকে তার মন্ত্রি মণ্ডলীর যতটা বিবেচনা করা উচিত ছিল এই ট্রাম কোম্পানির পরিচালকবৃন্দের প্রতি সেটা তাঁরা করেছিলেন। ট্রাম কোম্পানির পরিচালকবা ২০ লক্ষ টাকা চেয়েছিল, হিসাব করে দেখা গেল ১১ লক্ষ টাকা প্রয়োজন হতে পারে ওভারড্রাফট, সেটা পশ্চিমবাংলার বর্তমান মন্ত্রিমণ্ডলি বা সরকার দিতে রাজী

হয়েছিলেন। এমন কি এই ভাড়া বৃদ্ধি সম্পর্কে যে প্রশ্ন তোলা হয়েছিল সেটা কমিশনের সামনে তুলে ধরা হয়েছিল এই ভাড়া বৃদ্ধির প্রয়োজনীয়তা আছে কিনা তা দেখবার জন্য। তাছাড়া এই কমিশন যাতে ৬ সপ্তাহের মধ্যে তাঁদের রিপোর্ট দাখিল করেন সেজন্যও সরকারের পক্ষ থেকে নির্দেশ দেওয়া হয়েছিল। কিন্তু এই বৃটিশ মুনাফাখোর যারা তারা এই সমস্ত সুবিবেচনার কথা ভাবেনি। ২০০ বছর তারা যেভাবে চোখ রাঙিয়ে ভারতবর্ষকে শাসন করেছে আজও তারা মনে করেছে সেই ভারতবর্ষই আছে।

এই যে ট্রাম কোম্পানির যে পরিবর্তন আজকে হচ্ছে, সমস্ত বিদেশি পুঁজিপতীদের কাছে এই সাবধানবাণী হয়ে উঠুক, এ কথা বলে আমি এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং একথা বলতে চাই যে সাম্রাজ্যবাদীদের যে শোষণ আজও স্বাধীন ভারতবর্ষের বুকে বেঁচে আছে সেই সাম্রাজ্যবাদের শোষনের শেষ দিন এসে গেছে। এই বিলের মধ্যে দিয়ে এই হাউসে সেই প্রতিধ্বনি উঠুক। এই বলে আমি সর্বান্তকরণে এই বিলের সমর্থন জানাচ্ছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী সুবোধ সেন ঃ** স্যার, এই বিল পূর্ণ সমর্থন করছি। কলিকাতা ট্রাম কোম্পানির অত্যাচারে এবং এর কর্তৃপক্ষ ভারতবর্ষের এবং বাংলাদেশের জনমতকে কোনও গ্রাহ্যের মধ্যেই আনেন না এবং ভীষণভাবে উপেক্ষা করেন, এটা আমি গত ১৫ বৎসর যাবৎ দেখে এসেছি। এক পয়সার আন্দোলনের ঘটনা আপনি জানেন। তারপর প্রতিটি বৎসর, এমন কি একটা বৎসর যায় না যে বৎসরে এঁরা আমাদের পরিবহন ব্যবস্থার মধ্যে একটা গোলযোগ সৃষ্টি করবার চেষ্টা না করেছেন। পাবলিক এবং কর্মচারীদের জীবনেও তাঁরা একটা নিদারুন অভিশাপ নিয়ে আসে এবং সেজন্য আজকে তাদের সর্বশেষ চোখ রাঙানির সামনে আমাদের পশ্চিমবঙ্গ সরকার যেভাবে তাদের চ্যালেঞ্জ গ্রহণ করে নুতন নজির সৃষ্টি করলেন, আমরা আশা করি সেটা আমাদের দেশের সকলের সমর্থন পাবে, সমগ্র ভারতবর্ষের মানুষের সমর্থন পাবে এবং নতুন পথের একটা দিশারি হিসাবে থাকবে এবং আমি আমাদের সরকারকে সে জন্য অভিনন্দন জানিয়ে এই বিলকে পূর্ণ সমর্থন করছি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি। যে রকম দৃঢ় বিশ্বাসে এবং তৎপরতার সঙ্গে আমাদের মাননীয় পরিবহনমন্ত্রী এই

বিল এনেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং সেই সঙ্গে সমগ্র মন্ত্রী মণ্ডলীকেও অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আমরা শুনতে শুনতে অভ্যস্ত হয়ে গেছি যে ট্রাম কোম্পানির না কি লোকসান চলছে, শ্রমিকদের দাবি মানা যায় না এবং শ্রমিকদের দাবি মানতে হলে ভাড়া বাড়াতে হয় একথা তাঁরা দীর্ঘকাল বলে এসেছেন। আজ যখন আমাদের নূতন সরকার গঠিত হল, তারপর সমস্ত ট্রাম কোম্পানির আর্থিক ব্যবস্থাটা পর্যালোচনা করবার জন্য, অনুসন্ধান করার জন্য কমিশন নিয়োগ করা হয়েছে, তদন্ত কমিশন নিয়োগ করা হয়েছে, মল্লিক কমিশন করা হয়েছে এবং এই কমিশন করার সঙ্গে সঙ্গে তাঁরা বিলেতে পালিয়ে গেলেন কেন? এর সম্মুখীন হতে তাঁদের ভয় কেন? তার কারণ, একটা বিরাট কারচুপি রয়েছে। যে কথাগুলি বলা হয়েছে সেগুলি ঠিক নয়। ওরা প্রচুর কোটি কোটি টাকা মুনাফা লুটেছে। আমি শুনেছি যে প্রতিদিন ৯০ হাজার টাকা করে বিক্রয় হয় তাহলে লোকসান হবার তো কথা নয়, দিনে ১৩ হাজার টাকা লোকসান হয়েছে এটা ঠিক কথা নয়। তাঁদের লাভ হয়েছে, তাই তাঁরা আজকে পালিয়ে গেছে এবং একটা সঙ্কট সৃষ্টি করার চেষ্টা করছেন। তাই বলছি এটা ঠিক নয়, এই অবস্থায় আজ আমাদের সরকারের কাছে অন্য কোনও পথ নেই, সমস্ত পরিচালন ব্যবস্থা নিজেদের হাতে নেওয়া ছাড়া এবং সেই কাজ তাঁরা করেছেন বলে আমি সরকারকে সম্পূর্ণভাবে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি অভিনন্দন জানাচ্ছি ট্রামের শ্রমিকদের যাঁরা মাইনে না নিয়ে কাজ করেছেন, তাঁদের দায়িত্ব বোধের প্রতি এবং এই সমস্যার প্রতি তাঁদের যে দায়িত্ব সেই দায়িত্বের পরিচয় আমরা পেয়েছি। এই দৃষ্টান্ত বিরাট যে সাধারণ শ্রমিক, দরিদ্র শ্রমিক এইভাবে দেশের স্বার্থে মাইনে না পেয়ে, রেশন কেনবার পয়সা নেই, তাঁরা এই ধরনের একটা গুরুত্বপূর্ণ কাজ চালিয়ে যাচ্ছেন। এই বিধান পরিষদ থেকে আমি সেই শ্রমিকদের অভিনন্দন জানাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেকথা আমার পূর্বেকার বক্তা সত্যপ্রিয়বাবু বলেছেন, সুবোধবাবু বলেছেন, সেকথা আমি আবার বলতে চাই যে, ইংরাজ কোম্পানির ধৃষ্টতার জবাব আমাদের দেওয়া দরকার। আমাদের সরকার একটা জবাব দিয়েছেন। আমাদের সেই কথাই বলতে হবে, আজ যখন ট্রাম কোম্পানি একটা অন্যায় করেছে, তখন একটা সরকারের পক্ষ থেকে ডেপুটি হাই-কমিশনার, বৃটিশ সরকারের পক্ষ থেকে সেই দেশের ডেপুটি হাই-কমিশনার আমাদের পরিবহনমন্ত্রী তথা উপ-মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করছেন। কি নিয়ে? না, কেন এটা নেওয়া হচ্ছে। তাদের এটা বলা

উচিত নয়, বরং ট্রাম কোম্পানি যে অন্যায় করেছে, তার বিরুদ্ধেই প্রতিবাদ কর উচিৎ ছিল। তাহলে বুঝতাম, মহান বৃটিশ জাতির ঐতিহ্য-র কথা, যেকথা তাঁর বলেন, সেই অনুযায়ী কাজ করছেন। কিন্তু তা না করে, মুনাফাবাজ, মুনাফা শোষকে হয়ে, তাদের স্বার্থে কাজ করছেন। তাঁদের চেহারা, তাঁদের রং আজকে বেরিয়েছে তাই আমি বলতে চাই যে, এখানে থেমে থাকলে চলবে না। ১৯৫১ সালে যে চুক্তি হয়েছিল, সেই চুক্তি অনুযায়ী ১৯৭২ সালে ট্রাম সরকারের হাতে নিয়ে নেওয়ার কথা। আজকে কোম্পানি চেষ্টা করছে, কায়দা করে প্রচুর টাকা নিয়ে সরকারের হাতে দেবার। কিন্তু শুধু আজকে আমাদের তিন বছরের জন্য ট্রাম কোম্পানির পরিচালনা ব্যবস্থা সরকারের হাতে নিলে চলবে না। সমগ্র ট্রাম ব্যবস্থা জাতীয়করণ করতে হবে। কারণ, পরিবহন-এর মতো এত বড় গুরুত্বপূর্ণ ব্যাপার আমরা বেসরকারি উদ্যোগের হাতে ছেড়ে দিতে পারি না। এটা জাতীয়করণ করা উচিৎ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কোম্পানি বছরের পর বছর কোটি কোটি টাকা মুনাফা করেছে এবং সেই টাকা অন্য দেশে নিয়ে গিয়েছে, তাদের এক পয়সাও ক্ষতিপূরণ দেওয়া উচিত নয়, বিনা ক্ষতিপূরণে এটা নিয়ে নেওয়া উচিত। কিন্তু আমরা জানি সংবিধানের এতে বাঁধা আছে। সংবিধানের সম্পত্তি সংক্রান্ত ধারাগুলির বাধা অপসারিত না হলে আমাদের উপায় নেই। আমাদের হাত, পা বাঁধা আছে। মাননীয় উপ-মুখ্যমন্ত্রী সেটা করতে পারবেন না। কিন্তু সে সত্ত্বেও ভাবা হোক, চেষ্টা করা হোক, যাতে ১৯৭২ সালের আগে আইন বদলিয়ে যত তাড়াতাড়ি সম্ভব, শুধু তিন বছরের জন্য দায়িত্বভার গ্রহণ নয়, পুরো জাতীয়করন করে মালিকানা সরকারের নেওয়া উচিত।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। এই প্রসঙ্গে আজ ট্রাম যেভাবে চলেছে, যেভাবে তস্কর বৃত্তি হয়েছে এবং যেভাবে মানুষের উপর অত্যাচার হয়েছে, এবং এই ঘটনা যেটা আজকে চরম পর্যায়ে উপনীত হয়েছে, তার জন্য আমাদের পশ্চিমবঙ্গের বৃটিশ পুঁজি সম্পর্কে ভাবা দরকার। সরকারকে এ বিষয়ে গুরুত্ব সহকারে ভাবতে হবে। আজও পশ্চিমবাংলায় বৃটিশ পুঁজির অব্যাহত শোষণ চলেছে। আমরা ১৯৪৭ সালে স্বাধীন হয়েছি নামে। আজও এখানে বৃটিশ পুঁজির, বিদেশী পুঁজির অবাধ শোষণ ও কর্তৃত্ব রয়েছে। কিছু কিছু পুঁজি অন্তত এর মধ্যে নিয়ে নেওয়া উচিত ছিল। আজকে বাঙলার চা-বাগান বৃটিশ পুঁজির হাতে, পাটকলে তাদের কর্তৃত্ব রয়েছে, কয়লায় তাদের কর্তৃত্ব রয়েছে, ট্রেডিং-এর মধ্যে তাদের কর্তৃত্ব রয়েছে। এইটার অবসান হওয়া দরকার। আমরা নামে হয়েছি স্বাধীন। কিন্তু অর্থনৈতিক স্বাধীনতা, অর্থনৈতিক স্বয়ং সম্পূর্ণতা যদি লাভ করতে হয়, তাহলে

ইভাবে বিদেশি ও দেশি একচেটিয়া পুঁজির কর্তৃত্বের অবসান করা দরকার। বিশেষ রে বিদেশি পুঁজির। তাই আজকে ডেপুটি হাই-কমিশনার যে ধমক দিয়েছেন, যে মকি দিয়েছেন যে, বৃটিশ জনসাধারণ বিব্রত বোধ করবেন, এখান থেকে মূলধন লে যেতে পারে, সরকার আজকে বিচলিত হয়েছেন, তার জবাবে আজকে পরিষ্কার লে দেওয়া দরকার যে, যদি বৃটিশ পুঁজি চলে যায়, আমরা স্বাগত জানাব। যত ঘ্র তারা দূর হয়, ততই ভারতবর্ষের মঙ্গল, ততই বাংলাদেশের মঙ্গল। বাংলাদেশের নুষ, বাংলাদেশের জনসাধারণ দুহাত তুলে নাচবে। যদি তারা দেখে সমস্ত বৃটিশ জি তাড়াতাড়ি চলে গিয়েছে। স্বাধীনতার সঙ্গে এই পুঁজির অবস্থান সামঞ্জস্যপূর্ণ য়। তাই ধমকে কিছু হবে না। আমরা এই কথাই বলব, তোমাদের দিন শেষ য়েছে। এইভাবে একটার পর একটা বিলাতি কোম্পানি, শুধু ট্রাম কোম্পানি নয়, লে দেব। সেই পথই আমাদের সরকারের নীতি।

এই কথা বলে আমি এই বিলকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহনমন্ত্রী শ্রী জ্যোতি বসু বিল এনেছেন, তার জন্য তাঁকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এই বিলের ধ্যমে উনি ট্রাম কোম্পানির পরিচালনায় কর্তৃত্বভার সরকারের হাতে নেবার বন্দোবস্ত রেছেন।

[4-40 — 4-50 p.m.]

কেউ কেউ বলেছেন, বিধানসভায়, কংগ্রেস পক্ষের বক্তব্য শুনছিলাম এবং রকার পক্ষের বক্তব্যও শুনছিলাম। কেউ কেউ বললেন এটা একটা ইকনমিক জার। সুতরাং এই ব্যাপারে দলাদলি ভুলে গিয়ে আমরা সকলেই একমত হয়ে তে এই বিল গ্রহণ করতে পারি, আইন গ্রহণ করতে পারি, সেজন্য আমাদের রোধী পক্ষের বন্ধুরাও সহযোগিতা করছেন। এটা অত্যন্ত আনন্দের কথা—বিরোধী লের যারা সদস্য ওঁরা এর গুরুত্ব বিবেচনা করে জাতীয় প্রশ্ন হিসাবে এটাকে খে আজ সরকার পক্ষের সাথে সহযোগিতা করলেন। কিন্তু আমার মনে হয় এটা বলমাত্র ইকনমিক মেজার নয়। ইট ইজ অলসো এ পলিটিক্যাল মেজার। কারণ, ননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যদি কেবলমাত্র একটি বিলাতি কোম্পানির রিচালনভার গ্রহণ করার প্রশ্ন হত এবং এখানেই সীমাবদ্ধ থাকত তাহলে এটাকে র্থিক ব্যাপার বলে মনে করতাম, ইকনমিক মেজার বলে মনে করতাম। কিন্তু ল অনেকদূর গড়িয়েছে। যে মুহূর্তে বৃটিশ ডেপুটি হাইকমিশনার পরিবহন মন্ত্রীর

সাথে দেখা করছেন, এবং সেই পর্যায়ে এসে পৌঁছেছে শুধু তাই নয়, অ্যাইড মেমোয়ারের মধ্য দিয়ে হুমকি দিচ্ছেন, এই যে কোম্পানি নিয়ে নেবার কথা হচ্ছে, it may be regarded as affecting the British investment in West Bengal generally. এর মধ্য দিয়ে, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি বুঝতে পারছেন বৃটিশ সাম্রাজ্যবাদ যে ২০০ বছর আমাদের দেশে ছিল আজকে সেদিক থেকে সেই সরকারের পক্ষ থেকে পরোক্ষভাবে প্রচ্ছন্নভাবে হুমকি দেওয়া হচ্ছে এবং এর সাথে আমাদের জাতীয় মর্যাদা জড়িত আছে। সুতরাং এই বিল আমাদের সামনে আনা হয়েছে। This Bill is indicative of our national dignity and prestige. এবং শুধু তাই নয়, আজকে যে বৃটিশ ব্যুরোক্রেসি ভয় দেখাচ্ছেন, হুমকি দিচ্ছেন আমাদের পলিটিক্যাল লেভেলে এটাকে টেনে এনে এই বিল it is a smart slap on the British Bureaucracy. কারণ যে মেশিনেশন যে ষড়যন্ত্র চালাচ্ছেন, এই বিল-এর মধ্য দিয়ে সেই ষড়যন্ত্রকে ফয়েল করে দেওয়া হয়েছে। সেজন্য আমি যুক্তফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। কেউ কেউ বলেছেন, যেমন বৃটিশ হাই কমিশনার পরে বলেছেন যে তিনি নাকি এই ঘটনা জানতেন না, ট্রাম কোম্পানির সমস্ত ব্যাপার জানতাম না। ঠিক ইংরেজের যে চরিত্র সেই অসত্য কথা বলছেন। এই কথা অবিশ্বাস্য, আমরা এই কথা কি মেনে নেব যে বৃটিশ হাই কমিশনার কলকাতার ইংরেজি সংবাদপত্র পড়তেন না? স্টেটসম্যান পড়েন না, অমৃতবাজার পড়েন না? দিনের পর দিন যে সমস্ত কেবল পরিবহনমন্ত্রীর কাছে এসেছে কোম্পানির পক্ষ থেকে সরকারের কাছে এসেছে এবং তাতে যে সমস্ত কথা লিখেছে, যে সমস্ত বক্তব্য রেখেছে, হুমকি দিয়েছে, সেই সমস্ত প্রতিদিন সেই সমস্ত বিধানসভায় এবং বিধানপরিষদে রেখেছেন, সরকারের কি বক্তব্য সেসব রেখেছেন, সাংবাদিকদের কাছে বলেছেন, সংবাদপত্রে বেরিয়েছে ইংরেজি সংবাদপত্রে বেরিয়েছে, তা সত্ত্বেও আজকে অসত্য ভাষণ করছেন সেই কর্তৃপক্ষের পক্ষ থেকে এবং এই সব অবিশ্বাস্য, আমরা তা বিশ্বাস করি না। সেজন্য এটা ডিজঅনেস্টি, এটা তাদের চরিত্রগত। তাঁরা ভেবেছিলেন যুক্তফ্রন্ট সরকার হবার পর ভেবেছিলেন হুমকি দিলে আগেকার মতো আমাদের দেশে বোধ হয় কোম্পানির উপর পরিচালনভার ছেড়ে দিয়ে রাখবেন। আমরা এটা গ্রহণ করতে পারব না। কারণ পশ্চিমবঙ্গের যে অর্থনৈতিক অবস্থা, বাজেটের মধ্য দিয়ে যে চেহারা ফুটে উঠেছে, আমাদের নানা অসুবিধা আছে, সেই কথা ভেবে তারই পরিপ্রেক্ষিতে বোধ হয় তাঁরা মনে করেছিলেন, এই কোম্পানির পরিচালনভার দায়িত্বভার নিতে পারবনা।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরিবনমন্ত্রীর কাছে আমার দুই একটি বক্তব্য আছে। গত ১৭ বছর ধরে এই কোম্পানি লাভের অঙ্ককে আস্তে আস্তে ক্ষীয়মান করে এনেছে, কমাতে চাচ্ছে। বিশেষ করে ১৯৫১ সালে তারা যে চুক্তি করেছে তারপর থেকে দেখতে পাচ্ছি লাভের অংককে আস্তে আস্তে কমিয়ে এনেছে, প্রফিটের অঙ্ক কমছে।

প্রফিটের অঙ্ক কমছে, তাঁদের যে সাধারণ খরচ সেই খরচের অঙ্ক আস্তে আস্তে বেড়ে যাচ্ছে এবং যে টাকা স্পেশাল রিজার্ভ ফান্ডে রাখার কথা সেটা রাখছে না। আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করব কমিশন যেটা বসেছে তাঁরা তদন্ত করুন এবং দেখুন যে সত্যসত্যই এই লাভের অঙ্ক কমছে না চোরা পথে, সুড়ঙ্গ পথে লাভের এই লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা সরেছে। আমি জিজ্ঞাসা করি এর জন্য দায়ী কারা? সেই ইংরেজ ডিরেক্টর্স বোড, না ইংরেজ অফিসার যাঁরা ছিলেন তাঁরা? এখান থেকে যারা কোটি কোটি টাকা মুনাফা সুড়ঙ্গ পথে সরিয়ে নেবার বন্দোবস্ত করেছে তদন্ত করে প্রকৃত দোষী সেই সমস্ত ব্যক্তিকে শাস্তি দেবার ব্যবস্থা করা উচিত। দে মাস্ট বি হল্ড আপ বিফোর দি কোর্ট। এ সম্পর্কে তিনি যেন বন্দোবস্ত করেন। পরিবহন মন্ত্রীর কাছে আমার আর একটা অনুরোধ আছে। ট্রাম কোম্পানির শ্রমিকদের পক্ষ থেকে যে স্বার্থ ত্যাগ করা হয়েছে এবং তাদের সামাজিক দায়িত্ব বোধের যে পরিচয় আমরা পেলাম—যে কথা নির্মলবাবুও বলেছেন—সেই দায়িত্ব বোধের জন্য আমরা কৃতজ্ঞ এবং পরিবহন মন্ত্রীও সেই কৃতজ্ঞতা প্রকাশ করেছেন। আমি তাঁর কাছে একটা অনুরোধ জানাব যে, আজকে আমাদের এখানে ট্রাম ইউনিয়নের ক্ষেত্রে, অন্যান্য ইন্ডাস্ট্রির ক্ষেত্রে একটা নুতন আওয়াজ উঠেছে ওয়ার্কার্স পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট। সুতরাং সেদিক থেকে আমি অনুরোধ করব পশ্চিমবঙ্গ সরকার যখন এই ট্রামের পরিচালনা ভার গ্রহণ করছেন তখন সেখানে যে সমস্ত শ্রমিকরা কাজ করেন তাদের প্রতিনিধিদের যেন সুযোগ দেওয়া হয় এই ম্যানেজমেন্টের মধ্যে। এর সঙ্গে সঙ্গে আমরা আর একটা কথা যেন ভুলে না যাই। অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে কাউকে নিয়োগ করা হবে এবং সেক্ষেত্রে আমরা জানি আপনার দপ্তরে বা পশ্চিমবাংলায় অনেক সৎ এবং কর্তব্যনিষ্ঠ কর্মচারী আছেন। কাজেই আমার অনুরোধ হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে যখন কাউকে নিয়োগ করবেন তখন বাছাই করবার সময় আপনি যেন সতর্ক থাকেন যাতে সৎ এবং কর্মনিষ্ঠ কর্মচারীকেই অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে নিয়োগ করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা আছে যে, সেখানে আপনারা ম্যানেজার বসিয়েছেন,

চেয়ারম্যান বসিয়েছেন, অ্যাডমিনিস্ট্রেটর বসিয়েছেন কিন্তু ব্যবসাগত দিক থেকে লোকসান হয়েছে, লক্ষ লক্ষ টাকা লোকসান হয়েছে। কাজেই আমি একটা প্রস্তাব রাখছি এখানে যখন অ্যাডমিনিস্ট্রেটর বসাবেন তখন আপনারা ভেবে দেখবেন এটা যাতে কমার্শিয়াল প্রফিটেবল হয়। ব্যবসার দিক থেকে যেমন লাভের সঙ্গে চালানো যায় এবং ওই কোম্পানিকে যেন দেখিয়ে দিতে পারি যে, হ্যাঁ কোলকাতা শহরে ট্রাম কোম্পানিকে লাভের সঙ্গে চালানো যায়। চুরি না করে, টাকার অপচয় না করে এটাকে লাভের ব্যবসা হিসেবে দাঁড় করানো যায় এটা মনে করে যদি একটা স্ট্রং অ্যাডভাইসরি বোর্ড করেন সেই সমস্ত ব্যক্তিদের নিয়ে যাঁদের অভিজ্ঞতা আছে, যাঁরা ট্রান্সপোর্ট সংক্রান্ত ব্যাপারে বিশেষজ্ঞ তা যে দলের লোকই হোক না কেন তাঁরা যদি সৎ হন, অভিজ্ঞ হন তাহলে তাঁদের নিয়ে একটা অ্যাডভাইসরি বোর্ড করুন। যে সৎ এবং কর্তব্যনিষ্ঠ কর্মচারীকে অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে নিয়োগ করবেন তিনি অ্যাডমিনিস্ট্রেশন দেখবেন এবং তার সাথে সাথে কিভাবে এটাকে লাভের ব্যবসা হিসেবে দাঁড় করানো যায় সে সম্পর্কে তিনি যদি তাঁদের উপদেশ গ্রহণ করেন তাহলে এই ট্রাম কোম্পানিকে ভালভাবে দাঁড় করানো যেতে পারে, ভালভাবে চালানো যেতে পারে। আমি এই প্রস্তাব পরিবহন মন্ত্রীর কাছে রাখছি এবং আশা করছি তিনি এটা বিবেচনা করবেন। একথা বলে; যে বিল উনি এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী গোপাল হালদার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করার সঙ্গে প্রথমেই আমাদের যুক্তফ্রন্ট সরকারকে অভিনন্দিত করছি, দ্বিতীয়ত বিশেষ করে অভিনন্দিত করছি আমাদের পরিবহন মন্ত্রীকে, আর তৃতীয়ত অভিনন্দিত করছি সকলের পেছনে যাঁরা রয়েছেন সেই ট্রাম কোম্পানির শ্রমিকদের, যাঁরা মাহিনা না পেয়ে কোলকাতায় ট্রাম চালু রেখেছেন, আর যা করে তাঁরা নিজেদের যোগ্যতার পরিচয় দিয়েছেন, সেইজন্য তাঁদের অভিনন্দিত করলাম। স্যার, আমি এ বিষয়ে বিশেষ কিছু বলব না, কেবল কয়েকটি জিনিস মনে করিয়ে দিচ্ছি। যতীনবাবু যা বলেছেন যে এটা একটা ইকনমিক মেজার নয়, পলিটিক্যাল মেজার তো নিশ্চয়ই, সেটা কি রকম তাও আমাদের মনে রাখা উচিত। তাত্ত্বিক বিচারে না গিয়েও বলতে পারি যে এটা কলোনিয়ালিজমের একটা শেষ চিহ্ন। আমরা মনে করে থাকতে পারি যে, রাজনৈতিক ক্ষমতা আমরা বৃটিশের হাত থেকে পেয়েছি কিন্তু সে রাজনৈতিক

ক্ষমতার পেছনে সম্পূর্ণ অর্থনৈতিক ক্ষমতা অর্জিত হয়নি। আর তার না হওয়ার জন্য রাজনৈতিক ক্ষমতা অনেকাংশে খর্বিত হয়। কাজেই যখন আমরা বৃটিশের হাত থেকে রাজনৈতিক ক্ষমতা পেয়েছি বলে মনে করছি তখন আমাদের মনে রাখতে হবে যে যতক্ষণ পর্য্যন্ত সেই কলোনিয়ালিজমের বা সাম্রাজ্যবাদের চিহ্ন যা এদেশে রয়ে গিয়েছে—বৃটিশের যে কাজকারবার বা পুঁজিবাদী যে সমস্ত প্রতিষ্ঠান যেগুলি রয়েছে, সেগুলির জের আমরা এখনও মেটাতে পারছি না। ততক্ষণ পর্য্যন্ত আমাদের ঐ কলোনিয়ালিজমের সম্মুখীন হতে হবে। ট্রামওয়ে হয়তো তার বা কলোনিয়ালিজমের সর্ব নিকৃষ্টতম নিদর্শন। হয়ত তাঁরা জানেন না যে ভারতবর্ষ ঠিক কঙ্গো নয়, যেখানে তাঁরা যে কোনও রকমে তাঁদের ব্যবসা চালাতে পারেন। হয়ত তাঁরা এই ২০ বছরের তাঁদের অভিজ্ঞতায় এটাই বুঝেছেন যে ভারতবর্ষ ঠিক কঙ্গোর মতোই চালানো যায়, সেইজন্য তাঁরা করেছেন, কিন্তু তা নয়। সেইজন্য আমি বর্তমান সরকারকে বিশেষভাবে অভিনন্দিত করছি। তাঁরা যে ভাবে অতি সত্ত্বর সাহসের সঙ্গে সমস্ত দেশের জনসাধারনের মনোভাব বুঝে যে ভাবে বিল উপস্থিত করেছেন যে কলোনিয়ালিজমের দাঁত এখান থেকে উপড়ে ফেলতে হবে—এই ৪ মাসের সরকার যেভাবে তা করবার জন্য তৎপরতা দেখিয়েছেন তার জন্য তাঁদের সর্বান্তকরণে অভিনন্দিত করি। এখানে বিশেষ করে বোঝবার মতো কথা হল এই যে ৪ মাস ক্ষমতায় আসার পর এই যুক্তফ্রন্ট সরকার যে কাজে হাত দিলেন সেটা অত্যন্ত গুরুতর কাজ। তবে তাঁরা যেভাবে সাহসের সঙ্গে এবং তৎপরতার সঙ্গে এগিয়ে এসেছেন তাতে আমি মনে করি তাঁরা সেইভাবেই আরো এগিয়ে যাবেন। তবে এখানে একটা কথা আছে, আমরা জানি বৃটিশ গভর্নমেন্ট এ দেশ থেকে যাবার সময় যেভাবে আমাদের হাতে ভারতবর্ষকে তুলে দিয়ে গিয়েছিলেন তার জের আজকে আমরা এই ২০ বছরেও মেটাতে পারিনি বরং তাকে আরো নিম্নগামীই করেছি। ঠিক তেমনি হয়ত এমন অবস্থা এই ট্রামের করে গেছেন—আমরা জানি, গাড়িগুলি এবং পথের অবস্থা এবং জনসাধারণের বিতৃষ্ণার কথা, এত অসাধুতো জন্মে গিয়েছে যে, এই ট্রাম পরিচালনা করতে গিয়ে অনেক অসুবিধার মধ্যে হয়ত আমাদের পড়তে হবে। কিন্তু সমস্ত অসুবিধার সামনে দাঁড়িয়ে আমি জানি এই সরকার অন্ততপক্ষে সাধুতার দৃষ্টান্ত দিয়ে এটা পরিচালনা করতে পারবেন। সে সাহস এবং শক্তি তাঁদের আছে বলেই আমি মনে করি। তবে সবচেয়ে বড় কথা, তাঁদের পেছনে আছেন সংগঠিত কোলকাতার ট্রাম শ্রমিকরা, আর সারা বাংলাদেশের জনসাধারণ। যার মধ্যে পক্ষাপক্ষ নেই, দলাদলি নেই। আমি, স্যার আজকে একথা

অত্যন্ত গৌরবের সঙ্গে স্মরণ করি এবং ওঁদের স্মরণ করিয়ে দিই যে একটা অদ্ভুত ধরনের দৃষ্টান্ত আজ আমরা পেলাম। স্যার আমার বক্তব্যের শেষে আমি আর ২টি কথার অবতারণা করব। আমাদের পরিবহণ মন্ত্রীর কাছে আমার নিবেদন, আমি যদিও জানি, অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করতে গিয়ে তিনি নিশ্চয় যোগ্য লোকই নিযুক্ত করবেন কিন্তু আমার কথা হল—আমি কোন সার্ভিসের প্রতি কটাক্ষ না করেই বলছি, সাধারণ যাঁরা অ্যাডমিনিস্ট্রেশনের কাজ করেন ঐ আই.সি.এস. বা আই.এ.এস. অফিসার এদের নিযুক্ত করবেন না। বিশেষ করে এই অ্যাডমিনিস্ট্রেটরের কাজে ২ রকমের লোক নিয়োগ করার কথা আমি বলতে চাই। এরকম হচ্ছেন যাঁরা ফাইনান্স বোঝেন বা অ্যাকাউন্টস্ বোঝেন এমন সার্ভিসের লোক তাঁদের প্রয়োজন আছে কিম্বা যাঁরা টেকনিশিয়ান, ইঞ্জিনিয়ারিং বা অন্য কাজে নিযুক্ত আছেন এরকম লোক। যিনি এই ট্রামের কাজ কারবার বা কারিগরি সমস্ত বিষয় বোঝেন বা পরিচালনার ব্যাপার বোঝেন এরকম একজন অভিজ্ঞ টেকনিশিয়ানকে নিযুক্ত করতে পারেন। দুয়ের মধ্যে একজনকে নিযুক্ত করতে পারেন। আর তা যদি না করেন তাহলে এরকম করতে পারেন, ১ জনকে অ্যাডমিনিস্ট্রেটর করে আর ১-২ জনকে ডেপুটি অ্যাডমিনিস্ট্রেটর করে দিতে পারেন। আমি আশা করি মাননীয় মন্ত্রিমহাশয় এইভাবে কাজটা চালাতে চেষ্টা করবেন। শুধু আই. এ. এস বা আই. সি. এস. দের উপর নির্ভর করবেন না। আমি জানি তাঁদের যথেষ্ট যোগ্যতা আছে, তাঁদের আরো যোগ্যতর কাজে দিতে পারবেন, তাঁদের প্রতি আমি কটাক্ষ করতে চাই না। আমি জানি তাঁরাও আমাদের দেশের যোগ্য সন্তান তথাপি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে এই অনুরোধ রাখলাম।

দ্বিতীয় অনুরোধ যেটা সেটা আগেই করা হয়েছে যে অ্যাডভাইসারি কাউন্সিল নিশ্চয়ই করতে হবে। কারণ সত্যই যোগ্যতার পরিচয় এই ব্যাপারে যদি কেউ দিয়ে থাকেন—এই ইউনাইটেড ফ্রন্টের মন্ত্রীদের স্মরণ রাখা দরকার, যাঁরা সবচেয়ে বেশি যোগ্যতার পরিচয় দিচ্ছেন ট্রামের ব্যাপারে তাঁরা হচ্ছেন ট্রামের শ্রমিক। আজ নয় অন্তত সেই ডিউক অব কন্ট-এর সময় থেকে কংগ্রেসের যত আন্দোলন হয়েছে তার পিছনে জাতীয়তাভাবে উদ্বুদ্ধ হয়ে জনসাধারণের সঙ্গে দাঁড়িয়ে সমানভাবে এই সংগ্রাম পরিচালনায় থেকেছেন এই ট্রাম শ্রমিকরা। তাঁরা অনেক সময় স্বাধীনতা সংগ্রামে আমাদের সকলের অগ্রে অগ্রে চলেছেন, সঙ্গে সঙ্গে চলেছেন। তারপর ১৯২৯ সাল থেকে নানা অত্যাচার গেছে। আপনার মনে আছে সাইমন কমিশনের সময় স্ট্রাইক করার জন্য অন্তত একদিনে ৫ শত ট্রাম শ্রমিকের কাজ গিয়েছিল,

তাঁরা তখনকার ব্রিটিশ আমলে বা অন্য কোনও জায়গায় কাজ পায়নি। বহু শ্রমিক চিরকালের জন্য বেকার হয়ে থাকে, তারপর বেকার মানুষ যে ভাবে দুর্দশাগ্রস্ত হয়, অভাব ঘটে এবং পারিবারিক অভাব ঘটে, নানাভাবে তাঁদের মৃত্যু পর্যন্ত বরণ করতে হয়। সেই জেনারেশনের ট্রামের শ্রমিক আজ অনেকেই বেঁচে নাই। কিন্তু তাঁদের ঐতিহ্য নিয়ে সেই ট্রাম শ্রমিকরা দিনের পর দিন অগ্রসর হয়ে গেছে। ১৯৩৯ সালে তাঁদের সঙ্গে দাঁড়িয়ে দেখেছি, ১৯৪০-এর পর যুদ্ধকালে তাঁদের সঙ্গে দেখেছি, ১৯৪৪-শেও তাঁদের সঙ্গে দেখেছি তারপর ১৯৫০ সালে এবং এর পরের কথা তো এই হাউসের সকলের মনে আছে, সে কথা আর আমি বলছি না। এই প্রতি স্তরের মধ্যে দিয়ে ট্রাম শ্রমিক ভারতবর্ষের সকল আন্দোলনকে—রাজনৈতিক আন্দোলন, অর্থনৈতিক আন্দোলনে জনসাধারণের সাথে একত্র হয়ে বারবার অগ্রসর হয়। কাজেই তাঁরা রাজনৈতিক চেতনার পরিচয় দিয়েছেন। জনসাধারণের স্বার্থের সঙ্গে একাত্ম হয়ে, জনসাধারণের স্বার্থকে রক্ষা করছে। আর আজ এই সাম্রাজ্যবাদী এই কলোনিয়ালিজম চ্যালেঞ্জকে সাহসের সঙ্গে স্বীকার করে নিয়ে আমাদের মন্ত্রী মণ্ডলীর পাশে দাঁড়িয়ে এখনও পর্যন্ত বিনা বেতনে এই ট্রামকে চালু রেখেছে। সেই যোগ্য ট্রাম শ্রমিককে শুধু শূন্য অভিনন্দন জানানো নয়, তাঁদের সর্বতোভাবে যোগ্য মনে করে এই কার্য্য পরিচালনায় যোগ্য মনে করুন, আপনি এই অ্যাডমিনিস্ট্রেটরের সঙ্গে পরিচালনায় সংযুক্ত থাকুন। কোনও রকম অ্যাডভাইসরি কাউন্সিল পার্টিসিপেশন অব দি ওয়ার্কর্স করে যা বলা হয়েছে ম্যানেজমেন্টে তাই করুন এবং তার জন্য আপনি ব্যবস্থা করবেন। কারণ এর চেয়ে যোগ্যতার পরিচয়—আমি বলতে পারি মন্ত্রী মহাশয়কে এ দেশে কোনও লোক দেয়নি, তাঁদের নিয়ে অ্যাডভাইসরি কাউন্সিল করবেন। কাজেই ট্রাম শ্রমিকদের যোগ্যতার দ্বারা তাঁরা এই অধিকার অর্জন করেছেন, সেই অধিকার থেকে তাঁদের বঞ্চনা করা কখনও উচিত হবে না। আমি সম্ভব হলে হয়ত সংশোধনী প্রস্তাব আনতাম কিন্তু আমি চাই বিলটা তাড়াতাড়ি পাশ হোক। কাজেই আমি এই কাজ করব না, আমাদের ভরসা আছে যে আমাদের পরিবহন মন্ত্রী এর গুরুত্ব বোঝেন এবং তিনি তা রক্ষা করবেন, এই আমার বিনীত নিবেদন। এই বলে আর একবার সকলকে এবং বাংলাদেশের সমস্ত মানুষকে—আপনারা জানেন, আপনাদের এই ইউনাইটেড ফ্রন্ট মিনিস্ট্রির আজ এই প্রথম স্টেপ বলতে পারি এবং একটা গুরুত্বপূর্ণ প্রথম পদক্ষেপ, যে পদক্ষেপের পরে পায়ের উপর পা ফেলে আমরা অগ্রসর হব, এই দেশ থেকে বিদেশি পুঁজির সমস্ত অত্যাচার মুছে ফেলব এবং এই প্রসঙ্গে আর একবার স্মরণ করিয়ে দেই যে অনেক সময় এই

বিদেশি পুঁজিকে সাদর অভিনন্দন জানাবার জন্য ব্যস্ত হয়ে পড়ি। আজও যেন এ না হলে আমাদের চাকরি-বাকরি হবে না, যে কোন কঠিন জিনিসের মধ্যে আমরা দিনের পর দিন গিয়ে এইভাবে পড়ছি সেটা যেন মনে রাখি। তাই, সে কথা স্মরণ রেখে এই সমস্ত বাংলাদেশের মানুষ আশা করি আমাদের মন্ত্রিমণ্ডলীর পিছনে এসে দাড়াবে এবং এই বিলটির উদ্দেশ্যকে জয়যুক্ত করবেন, এই আমার নিবেদন।

**শ্রী [illegible] সিনহা :** মাননীয় পরিষদপাল মহাশয়, আজকে এই যে বিধায়ক এই পরিষদের সম্মুখে উপস্থিত হয়েছে তাঁকে আমার পূর্ণ সমর্থন জানাতে উঠেছি। পূর্ণ সমর্থন জানাতে উঠে প্রথমে বলব এই সমস্যাসঙ্কুল মহানগরীর অন্যতম সুকঠোর সমস্যা হচ্ছে পরিবহন সমস্যা। সুপরিকল্পিতভাবে সেই কঠিন পরিবহন সমস্যাকে কঠিনতর করবার চেষ্টা করেছেন এই ট্রাম কোম্পানি এবং কি করে করেছেন না এই শহরের বৃহত্তম পরিবহন ব্যবস্থাকে বানচাল করবার চেষ্টা করে। সুতরাং আজকে এই বিল আনয়ন করা ছাড়া অন্য কোনও উপায় ছিল না। মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় বলেছেন ইট ওয়াজ ইনক্যাপাবল। আমিও বলছি, আজকে যে অবস্থা এসে দাড়াল তাতে পশ্চিমবাংলার এই ছাড়া কোনও উপায় ছিল না।

[5-00 — 5-10 p.m.]

ট্রামওয়ে কোম্পানির অন্যায্য, অন্যায় এবং নিন্দনীয় আচরণের জন্য আজকে সম্ভব হয়েছে সংবিধানের ৩১এর 'এ' অনুচ্ছেদ অনুযায়ী ব্যবস্থা অবলম্বন করবার, রাষ্ট্রায়ত্ত না করেও। সুতরাং আজকে এই বিষয়ে বাংলাদেশের সমস্ত মানুষ একমত। আমরাও পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। আজকে কোলকাতার বৃহত্তম পরিবহন ব্যবস্থাকে বানচাল হতে দেওয়া কিছুতেই উচিত নয়। কর্মচারীদের কথা তো আছেই, তাছাড়া যাত্রীসাধারণ যাঁরা কোলকাতার পথে যাতায়াত করেন, তাঁরা যাতে অসুবিধায় না পড়েন, সেজন্য এ কাজ করা ছাড়া উপায় ছিল না। আমরা শুধু যে বিলকে সমর্থন করছি, তা নয়। ট্রামওয়ে কোম্পানির পরিচালন ব্যবস্থা যাতে সুষ্ঠুভাবে চলে তার জন্য সহযোগিতা দেওয়ার জন্য প্রস্তুত আছি, তৈরি আছি, যদি সে সহযোগিতার আহ্বান সম্মানের সঙ্গে আসে এবং জনস্বার্থের অনুকূল হয়। আমি পরিবহনমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি। তিনি সহযোগিতার হস্ত প্রসারিত করেছেন। তারপর খসড়া যে বিল, সে সম্বন্ধে আমাদের মতামত গ্রহণ করেছেন, এক সঙ্গে বসে আলোচনা করেছেন, আলোচনান্তে আমাদের পরামর্শ গ্রহণও করেছেন। সুতরাং আজকে এখানে সকলে সমবেতভাবে প্রচেষ্টা করা হয়েছে। এখানে কোনও বিতর্কমূলক কথা

ওঠা উচিত নয়। আমরা শুধু সমর্থন জানাচ্ছি নয়, যেভাবে পরিবহনমন্ত্রী সমস্ত ব্যাপারটা করেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। আজকে ট্রামওয়ে কোম্পানি অত্যন্ত নিন্দনীয় আচরণ নিশ্চয় করেছেন। সমস্ত বিস্তারিতভাবে পরিবহনমন্ত্রী বলেছেন। আমি সে কথার পুনরুল্লেখ বা পুনরুক্তি করতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমি সাধারণত পরিষদীয় রীতিবিরুদ্ধ কথা ব্যবহার করি না এবং খুব কড়া কথাও ব্যবহার করি না। ব্ল্যাক মেল কথাটি পরিষদীয় রীতি সম্মত কিনা তা আমি জানি না। কিন্তু আমাদের ললাটে পিস্তল উঁচিয়ে ট্রাম কোম্পানি যা করে নিতে চেয়েছিলেন, সেটা করতে পারেন নি বাংলাদেশের মানুষের দৃঢ়তায়। এর জন্য বাংলাদেশের মানুষ তাঁরা তাঁদের নিজেদের অভিনন্দিত করতে পারেন। এই কোম্পানি যে খালি ১৯৫১ সালের চুক্তি লঙ্ঘন করেছেন, তা নয়। ১৯৫১ সালের আইনের তপসিলে আছে যে চুক্তি, যেটা আইনের অংশ হয়ে গিয়েছে, স্ট্যাটুটের অংশ হয়ে গিয়েছে, তাকে পরিপূর্ণভাবে লঙ্ঘন করেছেন। রিনিউয়্যাল অ্যান্ড রিপ্লেসমেন্ট রিজার্ভ অ্যাকাউন্ট—স্পেশ্যাল অ্যাকাউন্টে কি টাকা জমা পড়েছে, সন্দেহের কথা। সুতরাং আজকে এ ছাড়া কোনও উপায় ছিল না। সংবিধান সম্মত উপায়ে আজকে পরিচালনাভার গ্রহনের এ ছাড়া আর কোনও উপায় ছিল না। আর একটা কথা বলব, এ ব্যবস্থা সাময়িক বা অস্থায়ী ব্যবস্থা। তিন বছরের জন্য। রাষ্ট্রায়ত্ত হয়ত করতে হবে। কিন্তু যখন বিপদ সামনে আসে, তখন সে কথা বিবেচনা করা যায় না। তখন সঙ্গে সঙ্গে কি করে চালু রাখা যায়, সেইটা চিন্তা করতে হবে। তবে পূর্ণ রাষ্ট্রায়ত্ত করার কথাও চিন্তা করতে হবে এবং আমি মনে করি নিশ্চয় সরকার সে বিষয়ে পরে বিবেচনা করবেন। তবে জনস্বার্থের খাতিরে ট্রামকে বন্ধ হতে দেওয়া চলে না, সেইজন্য বিলকে সমর্থন করি।

আর একটা কথা বলব। ইউনিয়ন যে হিসাবপত্র দিয়েছেন, তা থেকে দেখা যাচ্ছে, কোম্পানির বিপুল লাভ। কিন্তু ট্রামওয়ে কোম্পানি বলছে, তাদের ঘাটতি হচ্ছে, তারা ভাড়া বাড়াতে চায়। আজকে পাবলিক সেক্টরের উপর মানুষের আস্থা যে কোনও কারণেই হক কমে আসছে। এখন যদি সরকারের হাতে আসার সঙ্গে সঙ্গে ভাড়া বৃদ্ধি হয়ে যায়, তাহলে জনসাধারণের মনে আঘাত লাগবে। আমি আশা করি, মাননীয় পরিবহনমন্ত্রী ভাড়া বৃদ্ধি হতে দেওয়ার আগে সেটা বিশেষভাবে বিবেচনা করবেন এবং সেটা অপরিহার্য না হলে করবেন না এবং সাধারণ মানুষের উপর যাতে অতিরিক্ত চাপ না পড়ে, সেটা দেখবেন।

আর রিজিন্স অ্যান্ড অবজেক্ট-এর মধ্যে দেখলাম কলকাতা ট্রামওয়ে ট্রাকের দুরবস্থার কথা বলা হয়েছে। মাননীয় পরিবহনমন্ত্রী কোলকাতা শহরে ঘোরাফেরা করেন, তিনি জানেন, ট্রামের রাস্তা, যেটা ট্রামওয়ের দুটো ট্রাকের মধ্যে খানের যে রাস্তা, সেটা মেরামত করবার স্ট্যাটুটরি অবলিগেশন হচ্ছে ট্রামওয়ে কোম্পানির।

তাঁরা সেটা পালন করেননি। বিশেষভাবে উল্লেখ করার দরকার নাই। স্ট্রান্ড রোড আর হাওড়া গ্রান্ড ট্রাঙ্ক রোড এই দুটি রাস্তার কথা বলছি, ট্রামওয়ের সঙ্গে বার বার করে হাওড়া পৌর প্রতিষ্ঠান কথা বলেও করাতে পারেননি। সুতরাং এদিক থেকে যখন এটা রাষ্ট্রায়ত্ত করা হচ্ছে, সরকার পরিচালনভার গ্রহণ করছেন তখন এদিকে যেন নিশ্চয়ই নজর রাখেন। এই বলে আমি এই বিলকে পরিপূর্ণ সমর্থন করছি এবং সরকারকেও যে অবস্থায় করছেন তার জন্য পূর্ণ সমর্থন জানাচ্ছি।

আমি আর একটি কথা যদি না বলি আমার মনে হয় আমার কর্তব্যে ত্রুটি থেকে যাবে। সেটা হল অগণিত ট্রাম কর্মিদের অভিনন্দন জানানো। আমি গৃহস্থ ঘরের সন্তান, মাসের মাইনে সময়মত না পেলে যে কি অবস্থা হয় আমি বুঝতে পারি। তবু তাঁরা যে সমাজ সচেতনতা কোলকাতার ভ্রাম্যমান জনসাধারণের অসুবিধার কথা বিবেচনা করে দেখিয়েছেন, বেতন পেতে বিলম্ব হলেও তাঁরা যে ট্রাম চালনা বন্ধ করেননি, ট্রাম চালাচ্ছেন এবং চালাবার চেষ্টা করেছেন, তার জন্য আমি তাঁদের অকুণ্ঠ ধন্যবাদ জ্ঞাপন করছি। আমি এই সঙ্গে আমার এবং কংগ্রেস পক্ষের পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** সভাপতি মহাশয়, আমার খুব বেশি বক্তব্য নাই, তবে প্রথমেই আমি সবার কাছে, সদস্যদের কাছে কৃতজ্ঞতা জানাচ্ছি। এই বিলে তাঁরা যেভাবে সমর্থন জানিয়েছেন এবং শুধু সমর্থন না, আমি এটাও বুঝি যে বিরোধী পক্ষ যদি রাজী না হতো, এই বিল আমি এভাবে আনতে পারতাম না এবং এই অধিবেশনে আমরা যে অবস্থার মধ্যে পড়েছি, বাইরে যে সঙ্কট সৃষ্টি হয়েছে, তার মধ্যে এটাকে গ্রহণ করার ব্যবস্থা করতে পারতাম না। সেজন্য আমার সন্দেহ ছিল না—বিরোধীপক্ষের সঙ্গে আমাদের অনেক মূলগত বিভেদ আছে, কিন্তু এই ব্যাপারে আমি প্রথম থেকেই মনে করেছিলাম ওঁরা সমর্থন করবেন। সেজন্য যখনই খবরাখবর এল, বিলাত থেকে ক্যাবল্ এল, আমি তক্ষুণি এখানকার যাঁরা বিধানসভার সদস্য, তাঁদের কাছে সমস্ত ঘটনা রেখেছি এবং বিবৃতি দিয়েছি, তাঁদের সঙ্গে দেখা করেছি, আলোচনা করেছি এবং এটা দেখেছি, তাঁরা একথা আমাকে পরিস্কার জানিয়ে দিয়েছেন,

এতে আপনার কোনও অসুবিধা হবে না ব্যবস্থা করতে, খালি বিলটা আমাদের দেখাবেন, এজন্য তাঁদের কাছে আমি কৃতজ্ঞতা জানাচ্ছি। বিশেষভাবে রবিন্দ্রলাল সিনহা মহাশয় যে বক্তৃতা দিলেন এখানে সেটা আরও অভিনন্দনযোগ্য। একথাগুলিই আমি শুধু বলতে চাচ্ছিলাম।

কিন্তু তার সঙ্গে কতকগুলি সুপারিশ এখানে হয়েছে। সেগুলি সম্বন্ধে আমি এটুকু বলতে পারি আমাদের কিছুদিন একটু অপেক্ষা করতে হবে। কারণ এনকোয়ারি কমিশন যখন বসিয়েছি, তাদের কি বক্তব্য সমস্ত বিষয় সম্বন্ধে জানতে হবে, আর্থিক ওঁরা ট্রামকে কিভাবে রেখেছেন, চালাচ্ছেন, ট্র্যাকগুলি কিভাবে আছে, সমস্ত বিষয় সম্বন্ধে তদন্ত হচ্ছে। আমাদের বিধানসভায় আরও কতকগুলি সুপারিশ এসেছে—এখন যা হয়েছে বিগত দিনে কি হয়েছিল, সেগুলি আপনাকে সমস্ত তদন্ত করে দেখতে হবে। সেটাও আমরা পুনর্বিবেচনা করে দেখছি আমাদের টার্মস অব রেফারেন্স আর একটু বাড়িয়ে দেওয়া যায় কিনা, শুধু সময় বেশি দিয়ে, কিভাবে আমরা সব নিয়ে নিতে পারি। আরও সুপারিশ এখানে হয়েছে—নিজেরা যখন এর মধ্যে যাচ্ছি অ্যাডমিনিস্ট্রেটর পরিচালনাভার নিচ্ছে তখন তাদের কাছ থেকেও খবরাখবর নেব কিভাবে তারা পরিচালনা করে গেছে, এতদিন কি করে রেখেছে, সেটাও আমরা নিশ্চয়ই বিবেচনার মধ্যে রাখব। তারপর ভাড়া অবশ্য বাড়বে কি বাড়বে না সেটা আমার পক্ষে এখনই বলা সম্ভব নয়। না বাড়লে আমরা সবাই খুশি হব, না বাড়াতে হলে আমরা সবাই খুশি হব। কিন্তু আমি জানি না এই কয় বছরে ওঁরা কি ব্যবস্থা করেছেন ট্রাম-এর। সেজন্য কমিশন বসেছে, কমিশনের রিপোর্ট পেলে সেগুলি সমালোচনা করে আমরা সিদ্ধান্ত গ্রহণ করতে পারব।

তারপর আর একটা গুরুত্বপূর্ণ সুপারিশ এখানে হয়েছে, সেটা হল ট্রাম-এর শ্রমিক প্রতিনিধিদের সঙ্গে পরিচালনা বিষয়ে আমরা যেন আলোচনা করি এবং তাদের মধ্য থেকে নিযুক্ত করি। পরিচালনা বিষয়ে এটা আমাদের করতেই হবে।

[5-10 — 5-40 p.m.]

এটা আমাদের করতেই হবে। এটা স্ট্যাটুটরি প্রভিসন, বিলের মধ্যে নেই। নানাকারণে আমি এখন তার মধ্যে যাচ্ছিনা। আমাদের একজন অ্যাডমিনিস্ট্রেটর হবেন, কিন্তু তাদের বাদ দিয়ে এটা কখনও সম্ভব নয়, একথা আমি মনে করিনা এবং এখানকার মাননীয় সদস্যরাও মনে করেন না। তাছাড়া সবচেয়ে বড় কথা ট্রাম শ্রমিক এবং কর্মচারীরা আমাদের ইতিপূর্বে জানিয়েছেন যে, এই পরিচালনার

ক্ষেত্রে আমরা আমাদের মতামত দিতে চাই। তাঁরা যে রকম সচেতন এবং দৃষ্টান্ত আমাদের দেশের সামনে বহুবার রেখেছেন এবং এবারেও আরও ভালভাবে রাখলেন তাতে এঁদের প্রতিনিধি যদি না নিই তাহলে কাদের নিয়ে এটা পরিচালনা করব? এ অসম্ভব ব্যাপার, আমি বিশ্বাস করিনা, এটা হতে পারে না। তবে কিভাবে সেই কমিটি করব, পরিচালনার সেই সংগঠন করব সেটা এখনই বলা সম্ভব নয়। আগামী দিনে সেটা আলোচনা করে স্থির করতে হবে এবং সেখানের শ্রমিক, কর্মচারিদের সঙ্গে আলোচনা করে এবং ওখানে যে সমস্ত অফিসাররা রয়েছেন আশা করি তাঁরা আমাদের সঙ্গে সহযোগিতা করবেন কাজেই তাঁদের সকলের পরামর্শ নিয়ে এটাকে স্বার্থক প্রতিষ্ঠানে পরিণত করতে চাই এবং আশা করি সেটা করতে পারব। বিরোধীপক্ষ বলেছেন সহযোগিতা গ্রহণ করবার জন্য যদি তাঁদের কাছে সসম্মানে হস্ত প্রসারিত করি তাহলে তাঁরা আমাদের সঙ্গে সহযোগিতা করবেন। এখন যেটা করছি আগামী দিনে সেটা করব না এটা মনে করবার কোনও কারণ নেই। আমরা নিশ্চয়ই চাই কোলকাতার ট্রাম কোম্পানিকে একটা স্বার্থক প্রতিষ্ঠানে পরিণত করবার জন্য ওঁরা আমাদের সঙ্গে সহযোগিতা করুন। এর বেশি আমার আর কিছু বলার নেই। আর একটা কথা হয়েছে আমরা একে জাতীয়করণ করব কিনা? আমার বক্তব্য হচ্ছে এখন যে অ্যাক্টের দ্বারা এই কোম্পানি পরিচালিত এটা তার মধ্যে আছে যে কোন বৎসরে আমরা এটা জাতীয়করণ করব—অর্থাৎ কিনে নেবার কথা সেখানে রয়েছে। এখনই আমি সেই আলোচনা করতে পারছি না। কোন টার্মস্ অ্যান্ড কন্ডিশনের উপর আমরা এটা নিতে পারব সেটা পরবর্তীকালে বিচার করব, সেই সময় এখনও আসেনি। তবে এটুকু বলতে পারি আমাদের দৃষ্টিভঙ্গি এবং নজরে এটা থাকবে যাতে সম্পূর্ণভাবে এটা আমাদের হাতে নিতে পারি। কি কন্ডিশনে নেব, কিভাবে নেব সেটা এখনই বলা সম্ভব নয়। অনেক আইনের প্রশ্ন রয়েছে, বিবেচনার প্রশ্ন রয়েছে কাজেই আলোচনা করে পরবর্তীকালে সেটা করব এবং সেটা করে হাউসের সামনে আমাদের আসতে হবে, আলোচনা করতে হবে, আপনাদের জানাতে হবে। এ বিষয়ে আমি আর বেশি কিছু বলছি না। রবীন্দ্র লাল সিনহা মহাশয় প্রথমে বলেছেন যে, এটা যেন প্রিসিডেন্ট ক্রিয়েট না করে। আমি তাঁর সঙ্গে একমত। আমি আগেই বলেছি এটা একেবারে অভাবনীয় এবং আমি বহুদিন বিধানসভায় আছি কিন্তু আমার মনে পড়ে না এই জিনিস হয়েছে। তবে আমি নজির দেখছি এই জিনিষের। বিলেতে হাউস অব কমন্সে যখন একটা ইমারজেন্ট সিচুয়েশন অ্যারাইস্ করে তখন তাঁরা ২-৩-৪ বার এরকম করেছেন। অর্থাৎ একদিনে

দ্রুতগতিতে আইন পাশ করেছে। আমি সেই জিনিস পড়ছিলাম এবং দেখলাম সেই নজির আছে। এটা থেকেই বোঝা যাচ্ছে আমাদের নজির দেখাবার দরকার হয়নি। তবে ঠিক ওই একই কারণে অর্থাৎ ইমারজেন্ট সিচুয়েশন হ্যাজ অ্যারিজেন যেটা সকলে বলছেন সেইজন্য এটা করতে হয়েছে। ওঁরা চেয়েছিলেন আমাদের পরিবহন বিভাগ যাতে ভেঙ্গে পড়ে এবং কোলকাতায় অরাজকতা সৃষ্টি হয় এবং সেইজন্যই এটা আমাদের করতে হয়েছে। আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি এটা আমরা করিনি, এই ইমারজেন্ট সিচুয়েশন সৃষ্টির জন্য দায়ী ওই দায়িত্বজ্ঞানহীন বৃটিশ কোম্পানি। কালকে যখন ডেপুটি হাই কমিশনার আমার কাছে এসেছিলেন তখন আমি তাঁকে ইতিবৃত্ত, বৃত্তান্ত সব বলেছি যে কিভাবে এরকম অবস্থার সৃষ্টি হোল। আমি তাঁকে বললাম আপনার এই এইড মেময়ার-এ আপনি একটা কথা লিখেছেন, যে আমরা দুঃখিত বিলেতের জনমত এটাকে অন্যভাবে দেখবে। আমি তাঁকে বললাম তাঁরা এটা দেখতে পারেন না। তাঁরা যখন সমস্ত বিষয় জানবেন তখন তাঁদের উচিত এবং আমার মনে হয় তাঁরা তা করবেন অর্থাৎ ওই কোম্পানিকে বলবেন যে এরকম ব্যবহার কোনও সভ্য দেশে কোনও কোম্পানি করতে পারে না। তিনি শেষ মুহূর্তে একটা কথা আমাকে বললেন যে আগে জানলে আপনাদের সঙ্গে নানাভাবে আলোচনা করতে পারতাম এবং শেষকালে এটুকু বলে চলে গেলেন যে আমরা সব কথা জানতাম না। আমি তাঁকে বলেছি এটা যখন আইনে পরিণত হবে তখন আপনাদের সব দেব এবং কি অবস্থার মধ্যে হোল, আমাদের কি বিবৃতি সব দিয়ে দেব। বিধানসভার অনেক সদস্য এটা চেয়েছেন যে যদি প্রয়োজন হয় তাহলে আমাদের ভারতবর্ষের অন্যান্য আইনসভায় এটা পাঠিয়ে দিন এবং দরকার হলে দেশের বাইরেও পাঠিয়ে দিন। তবে সেটা এইজন্য নয় যে তাঁদের মতামতের উপর আমাদের নির্ভর করতে হবে—সেটা আমি এক মুহূর্তের জন্যও মনে করিনা, আমাদের স্বার্থ আমরাই ভাল বুঝব। তবে এটা ব্রিটিশ পিপল এবং অন্যদের জানা ভাল যে কোন অবস্থার মধ্যে এইসব কার্য আমরা করেছি এবং এতদিনের একটা পুরাতন কোম্পানি কি রকম দায়িত্বজ্ঞানহীন। এটা তাঁদের জানা ভাল' এবং তাঁরা যাতে জানতে পারেন সেই ব্যবস্থা আমরা করব। একথা বলে আমি আমার উত্তর রাখলাম।

The Motion of Sri Jyoti Basu that the Calcutta Tramways Company (Taking over of Management) Bill, 1967, as passed by the Assembly, be taken in to consideration, was then put and agreed to.

**Clause 2**

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Chairman :** Shri Nirmal Chandra Bhattacharya has got an amendment.

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, I won't move the amendment; I simply draw the attention of the Hon'ble Minister to it.

The question the clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 4 to 7**

The question that clauses 4 to 7 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 8**

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, I won't move this amendment also. I hope the Hon'ble Minister will be good enough to look into it.

**Shri Jyoti Basu :** Yes, I shall look into it.

The question that clause 8 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 9 to 18**

The question that clauses 9 to 18 do stand part of the Bill then put and agreed to.

**Clause 1, Preamble and the Title**

The question that clause 1, the Preamble and the Title do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Calcutta Tramways Company (Taking over of Management) Bill, 1967 as settled in the Council be passed.

The Motion was then put and agreed to.

(At this stage the Council adjourned for 20 minutes)

[5-40 — 5-50 p.m.]

(After adjournment)

**মিঃ চেয়ারম্যান ঃ** শুনুন নকশালবাড়ির রেজুলিউশন-এ সেদিন যে অ্যামেন্ডমেন্ট নিয়ে কথা হয়, আমি সে সম্বন্ধে বলি—শুনুন, তারপর অ্যামেন্ডমেন্ট পাবার পরে আপনাদের ওখান থেকে কতকগুলি কথা ওঠে, তাই বলছি—যদিও আইনে আছে যে অ্যামেন্ডমেন্টের পরে ডিসকাশন হবার আর জায়গা থাকে না তবুও আমি আপনাদের এক ঘণ্টা সময় দেব। কাজেই আপনারা এই এক ঘণ্টার মধ্যে রেখে অনুগ্রহ করে বলবেন, তারপর রাইট অব রিপ্লাই হবে এবং তারপর চিফ মিনিস্টার বলবেন।

**POINT OF ORDER**

**(Admissibility of the amendment regarding Naxalbari resolution)**

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নকশালবাড়ি সম্পর্কে আলোচনা হোক তাতে আমরা বাধা দিতে চাচ্ছি না। কিন্তু আজকে কিসের ভিত্তিতে আলোচনা করা যাবে এটাই হচ্ছে প্রশ্ন। কারন যে মোশান ফর পেপারস মাননীয় যতীনবাবু উত্থাপন করলেন সে সম্পর্কে আপনি আলোচনা করার একটা ব্যবস্থা করলেন ৩১শে জুন, ১৯৬৭ সালে এবং তারপর আজকে ১৪ই জুলাই তারিখে ঠিক ১৫ দিন পরে আমরা আলোচনায় বসেছি। যে পরিস্থিতিতে, যে পটভূমিকাতে, যে ঘটনার ভিত্তিতে মাননীয় যতীনবাবু তিনি তাঁর প্রস্তাব দিয়েছিলেন যার উপর মাননীয় সদস্য নির্মলবাবু সংশোধনী প্রস্তাব উত্থাপন করলেন তারপর এই ১৫ দিনের মধ্যে অবস্থার নানা রকম পরিবর্তন হয়েছে, অনেক ডেভেলপমেন্ট হয়েছে, নানা রকম ইস্যু সৃষ্টি হয়েছে, গঙ্গা দিয়ে অনেক জল

প্রবাহিত হয়েছে। সুতরাং আজকে সেই কনটেক্সট সম্পূর্ণরূপে পরিবর্তিত হয়েছে। আজকে যদি আলোচনা হয় তাহলে নুতন করে প্রস্তাব আনতে হবে, কারণ আপনি একটু লক্ষ্য করুন, যে অ্যামেন্ডমেন্ট অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য মহাশয় এনেছেন তার মধ্যে রয়েছে the failure of the Government to take effective measures against anti-social eliments. ইত্যাদি অথচ কালকের আনন্দবাজার কাগজে আমরা দেখতে পাচ্ছি যে মেজর হেড লাইনে দিয়েছে যে ৭২ জন উগ্রপন্থী নকশালবাড়িতে গ্রেপ্তার। সুতরাং আজকের এই আলোচনা অত্যন্ত অবাস্তব এবং আনরিয়েল। সে জন্য আমি বলছি যে আজকে এই আলোচনা চলতে পারে না। এই যে ডিসকাশন এটা ব্যানাল এবং ইনফ্রকটুয়াস। এই কারণে আপনার কাছে রুলিং প্রার্থনা করছি। এই আলোচনা চলতে পারে না।

**শ্রী নির্মল বোস ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** দাঁড়ান, আগে একটা হোক।

**শ্রী নির্মল বোস ঃ** আমার বক্তব্য হচ্ছে যে আজকে অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য মহাশয়ের নামে যে সংশোধনী প্রস্তাব রয়েছে সেটা আলোচনা হতে পারে না। কারন প্রথম কথা যেটা আমার শ্রদ্ধেয় বন্ধু নির্মাল্য বাগচী মহাশয় বললেন। তার প্রথম কারণ হচ্ছে যে প্রস্তাব, যার উপর সংশোধনী যদিও আপনি সেটা গ্রহণ করেছেন কিন্তু আলোচনা হয়নি সেই আলোচনার আগে আমি বাধা দিয়েছি যে প্রস্তাব এবং তার সংশোধনী সম্পূর্ণ বিপরীত। প্রস্তাবে যে সুর রাখা হয়েছে সংশোধনী তারই সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হওয়া চাই। কোথাও কোথাও পরিবর্তন, পরিবর্ধন, সংযোজন এই সব হতে পারে না, কিন্তু এখানে দেখতে পাচ্ছি যে প্রস্তাবের বেলায় তা হয়েছে। এই আলোচনা হতে পারে না, কেন না সেদিন হয়নি। আমি এটা দেখেছি যেটা যতীনবাবুর প্রস্তাবে রয়েছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা পয়েন্ট অব অর্ডার নয়।

**শ্রী নির্মল বোস ঃ** আমি এই পয়েন্ট অব অর্ডারে আসছি যে এই জায়গায় ভূমি নিয়ে যে সাংঘাতিক অবস্থা হয়েছে সেই সম্পর্কে আলোচনা হয়েছে সেটা আমি দেখাতে চাই, অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য মহাশয়-এর সংশোধনীতে যেটা রয়েছে যে failure of the Government to take measures. এবং সেই ব্যাপারে নির্মলবাবু কয়েকদিন আগে কাগজের কয়েকটা রেইন অব টেরর-এর কথা উল্লেখ করেছিলেন এবং তার মধ্যে কি হয়েছে, ৫ই জুলাই তারিখে আমাদের রাজ্য সরকারের মন্ত্রিসভায়

সর্বসম্মতিক্রমে একটা সিদ্ধান্ত নিয়েছেন। সেই সিদ্ধান্ত অনুযায়ী সেখানে কতকগুলি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সবচেয়ে বড় কথা যে ৩০শে জুন যে সংশোধনী উত্থাপন করা হয়েছে এটা কংগ্রেসপক্ষভুক্ত একজন সদস্য উত্থাপন করলেন। তারপর অবস্থার অনেক পরিবর্তন ঘটেছে সে সম্বন্ধে নির্মল বোস মহাশয় বলেছেন।

**মিঃ চেয়ারম্যান** ঃ আপনি যেটা বলছেন সেটা তো নির্মাল্যবাবু বলেছেন। আমি অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করেছি।

**শ্রী নির্মল বসু** ঃ আমি বলছি চেঞ্জ অব সারকামট্যান্সেস হলে পুরানো জিনিস পাল্টে যায় এবং কি পরিমাণ চেঞ্জ অব সারকামট্যান্সেস হয়েছে দেখুন। ৩০ তারিখে অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য অ্যামেন্ডমেন্ট তুলেছেন। তারপর মাননীয়া প্রধানমন্ত্রী এবং উপ-প্রধানমন্ত্রী কি বলছেন শুনুন। এগুলি বলছি এই কারণে যে এতে আপনার পক্ষে রুলিং দেবার সুবিধা হবে। আপনাকে রুলিং দেবার পক্ষে সাহায্য করবে। তার কারণ হচ্ছে, মূল বক্তব্য হচ্ছে, there has been a change of circumstances. এবং সেই ভিত্তিতে আজকে এই সংশোধনী উঠতে পারে না। কিভাবে চেঞ্জ অব সারকামট্যান্সেস হয়েছে দেখুন ৩০শে জুন তারিখে শ্রী ভট্টাচার্য্য এটা আনলেন এবং তার পরের দিন উপ-প্রধানমন্ত্রী শ্রী মোরারজী দেশাই বোম্বাইতে কংগ্রেসকর্মী সম্মেলনে বলছেন, Centre was not considering intervention in West Bengal over the situation in Naxalbari. He said maintenance of law and order under the Constitution was the subject of the State Govt., Centre should not intervene..addressing the Congress workers here it was stated that the West Bengal Govt. assured the Centre that it would take all necessary steps to meet the situation in Naxalbari.. তারপর দেখুন আমাদের প্রধানমন্ত্রী মহাশয়া কি বলছেন। আমি এগুলি উত্থাপন করছি এই কারণে যে, আমার বক্তব্য হচ্ছে চেঞ্জ অব সারকামট্যানসেস হয়েছে এবং আজকে এই সংশোধনী তোলা যেতে পারে না। দিল্লির খবরের কাগজে ৮ই জুলাই বেরিয়েছে প্রধানমন্ত্রী বলছেন, The situation now prevailing in the much-publicised Naxalbari is understood to have been discussed in all details at a meeting between the Prime Minister Indira Gandhi and the West Bengal Chief Minister Shri Ajoy Mukherjee and at the end of their talks the Prime Minister

is reported to have expressed her satisfaction of the steps taken by the State Govt. to tackle the problem..

সেই কারণে আমার বক্তব্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে, ৩০শে জুন—আজ থেকে পনেরো দিন আগে যে সংশোধনী দেওয়া হয়েছে, ইতিমধ্যে অবস্থা পরিবর্তিত হয়েছে এবং আমাদের রাজ্য সরকার, এমনকি কেন্দ্রীয় সরকার সকলে এটা স্বীকার করেছেন। অতএব অবাস্তব প্রস্তাব আলোচনার সুযোগ নেই। তাই আপনি রুলিং দিন আজকে এই আলোচনা চলতে পারে না।

**শ্রী সুবোধ সেন** ঃ স্যার, আমি আপনার পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি, ১৭৩ (থ্রি)তে। এখানে আছে, If, at the end of such a discussion the motion is not by leave of the Council withdrawn or the Minister states that there are no papers to be laid on the Table or if the papers are available they cannot be laid on the Table on the ground that it will be detrimental in the public interest to do so, it will be open to any member to move an amendment, recording the opinion of the Council on the matter in such form as may be considered appropriate by the Chairman... এখানে আমার বক্তব্য হচ্ছে, এক সময় ইনট্যারভ্যান করেছিলেন ঠিকই। কিন্তু সমস্তই অ্যাট দি এন্ড অব দ্য ডিসকাশন। আমাদের ডিসকাশন কি শেষ হয়ে গিয়েছিলে। ডিসকাশন শেষ হয়ে যাওয়ার পর মিনিস্টার লে করার পর কি নির্মলবাবু এইটা মুভ করেছিলেন? am I not enlitted to know the reasons?

[5-50 — 6-00 p.m.]

**Mr. Chairman** : No.

(Noise and interruptions)

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ স্যার, এই ব্যাপারে আপনাকে আমি সাহায্য করতে চাইছি, আপনি যে ব্যাপারে রুলিং দেবেন, সেই ব্যাপারে আপনাকে আমি সাহায্য করতে চাই।

**মিঃ চেয়ারম্যান** ঃ আমি সাহায্য চাই না।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ আমি আপনাকে সাহায্য দেব, অ্যামেরিকান এইডের মতো আপনাকে সাহায্য দেব সেটা ঠিক করে রেখেছি।

**মিঃ চেয়ারম্যান** ঃ শুনুন যতীনবাবু, আপনি অনেক দিন আছেন, তার চেয়েও অনেক বেশি দিন আমি আছি, আমার সঙ্গে এইরকমভাবে খেলবেন না। আমি পয়েন্ট অব অর্ডারে রুলিং দিচ্ছি, আপনি যা বলেছেন চেঞ্জ অব সারকামস্ট্যানসেস্, এটা অস্বীকার করবার উপায় নাই। যদি হয়েও থাকে.....(নয়েজ)....আমার কাছে যে রুটিন ওয়ার্ড, আমার সামনে যে এজেন্ডা রয়েছে যেটা আমি অ্যাকসেপ্ট করে নিয়েছি, এটা এক ঘন্টা হবে এটা অ্যাকসেপ্ট করার পর, কি চেঞ্জ হয়েছে না হয়েছে সেটা আমার বাবারও ক্ষমতা নাই দেখার, I will go on with routine work which is on my agenda. That is my ruling.

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আপনি চেয়ারে বসলে আপনি এ কথা বলতে পারেন আমার বাবারও ক্ষমতা নাই, is it parliamentary ?

**মিঃ চেয়ারম্যান** ঃ আমি সেটা উইথড্র করছি, যদি ডিস্কাশন করতে হয় করুন, এক ঘন্টার পর আমি ভোটে দেব, আমি চিফ মিনিস্টারকে ডেকে ভোটে দেব, রাইট অব রিপ্লাই নিতে চান কিনা।

**শ্রী গোপাল হালদার** ঃ এই যে অ্যামেন্ডমেন্ট ১৩ তারিখের, ১৩ই জুনের, তারপরে অনেক অনেক ঘটনা ঘটে গেছে, আমরা যখন বক্তৃতা করব সেই সব ঘটনা উল্লেখ করতে পারব তো, এগুলি আমাদের জানা দরকার।

**মিঃ চেয়ারম্যান** ঃ পারবেন।

**শ্রী সত্যপ্রিয় রায়** ঃ এই যে অ্যামেন্ডমেন্ট অ্যাডমিট করেছেন এর উপর আলোচনা এক ঘন্টা হবে এবং সেটা কবে হবে পরবর্তীকালে ঘোষণা করবেন এই কথাই আপনি সেদিন বলে গেছিলেন। এখন কথা হচ্ছে—আজকেই যে আলোচনা হবে সেটা হাউসে আসার আগে তার কোন নোটিস আমরা পাইনি, আজকেই যে এই অ্যামেন্ডমেন্টের উপর এক ঘণ্টা আলোচনা হবে মেম্বার হিসাবে সে নোটিস আমি পাইনি, স্বাভাবিকভাবেই সেজন্য আমি প্রস্তুত হয়ে আসতে পারিনি। আপনি রেকর্ড দেখুন কোথাও কোনও সদস্য কিছু পেয়েছে কিনা, আমি পাইনি একথাই বলছি। (ভয়েস ফ্রম অপোজিশন বেঞ্চ ঃ পেয়েছেন)। কোনও সদস্য যদি বলেন

পাইনি তাহলেই তাঁর কথা বিশ্বাস করা উচিত, তা না হলে নিজেকেও বিশ্বাস করতে পারবেন না। আমি অন্তত কোনও নোটিস পাইনি। আজকে এখানে এসে তারপর দেখছি এক ঘণ্টা আলোচনা হবে।

দ্বিতীয় কথা হচ্ছে—হাউসের বিজনেস অ্যাডভাইসরি কমিটি আছে, সেই কমিটি কিন্তু আজকে আলোচনা হবে এই রকম কোনও সিদ্ধান্ত সম্পর্কে পরামর্শ দেননি; কাজেই এই অবস্থায় যদি এক ঘণ্টা আলোচনা করেন তাহলে আমরা যে আলোচনার সময় পাচ্ছি—এক ঘণ্টা সময় দেবেন বলে যে ঘোষনা করেছেন, আপনি সেই অনুসারে আপনার মর্যাদা, হাউসের মর্যাদা রাখবেন, নিশ্চয়ই সময় দেবেন এবং আমাদের প্রতি ন্যায় বিচার করবেন।

আপনি আমাদের প্রতি ন্যায় বিচার করবেন যাতে আমরা আলোচনার জন্য প্রস্তুত হয়ে যোগদান করতে পারি। কাজেই আপনার কাছে অনুরোধ করছি আজকে আলোচনা স্থগিত রেখে পরবর্তীকালে সদস্যদের নোটিস দিয়ে এই আলোচনা আরম্ভ করুন। আমরা নোটিস পাইনি বলে আলোচনার জন্য প্রস্তুত নই।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি ফাংশন অব দি অ্যাডভাইসরি কমিটি দেখুন। It shall be the function of the Committee to recommend the time that should be allocated for the discussion of the stage or stages of such Government Bills as the Chairman of the Council in consultation with the Leader of the Council may direct for being referred to the Committee. এটা হচ্ছে বিল নিয়ে। কোনও রুটিন ওয়ার্ক বা মোশনের উপর অ্যাডভাইসরি কমিটির প্রয়োজন হয় না। নোটিস যদি মেজরিটি লোক পেয়ে থাকেন এবং কেউ যদি না পেয়ে থাকেন সেইজন্য হাউসের আলোচনা বন্ধ থাকবে না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** স্যার, আমি পাইনি। I have not got the notice. You cannot deprive us of the right. I complain that I have not got the notice.

**মিঃ চেয়ারম্যান ঃ** মেজরিটি পেয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** স্যার, মেজরিটি অ্যান্ড মাইনরিটির কথা নয়, ইজ অ্যান্ড এভরি মেম্বার অব দি হাউস পেয়েছে কিনা সেটা হচ্ছে কথা। ইউ কান্ট

ডিপ্রাইভ মি অব মাই রাইট। আই অ্যাম এন্টাইটেল্ড টু গেট দি নোটিস। সাফিসিয়ান্টলি বিফোর যদি না পাই হাউ ক্যান আই গেট মাইসেল্ফ প্রিপেয়ার্ড? এইভাবে আপনি আমাদের ডিপ্রাইভ করতে পারেন না।

**মিঃ চেয়ারম্যান ঃ** যদি নোটিস ডিউলি ইস্যুড হয় এবং মেজরিটি যদি পেয়ে থাকে তাহলে ২-১ জন না পেলে কিছু আসে যায় না।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** নোটিস কি ইস্যু হয়েছে? উই ওয়ান্ট টু নো হোয়েদার নোটিস হ্যাজ বিন ইস্যুড অ্যাট অল। ইজ ইট ইন ইওর নলেজ? আজকে যদি নোটিস ফর্মালি ইস্যুড হোত তাহলে এটা হোত না। আজকের বিজনেস এজেন্ডার মধ্যে ওটা আছে বটে, কিন্তু আপনি হাউসে সেক্রেটারিকে জিজ্ঞাসা করুন কেন আগে নোটিস দেওয়া হয়নি?

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা তো ক্যারেড ওভার বিজনেস্।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আপনি বলেছেন মেজরিটি যদি পেয়ে থাকে তাহলে ইনডিভিজুয়াল মেম্বার পেয়েছেন কিনা সেটা দেখার নয়। আমি চ্যালেঞ্জ করছি নোটিস হ্যাজ নট বিন ফর্মালি ইস্যুড অ্যাট অল। কাজেই মেজরিটির পাবার প্রশ্ন নেই। আপনি বলেছেন মেজরিটি যদি পেয়ে থাকে তাহলে আমি কিছু বিবেচনা করব না। এ যেন সেই হাকিম নড়ে তো হুকুম নড়ে না। নো নোটিস হ্যাজ বিন ইস্যুড অ্যাট অল; দ্যাট ইজ মাই অ্যাসার্সন। ইউ অ্যাসার্টেন ইট।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি প্রোগ্রাম দেখুন, প্রোগ্রাম হ্যাজ বিন ইস্যুড। এটা ক্যারেড ওভার বিজনেস—আদার নোটিস হয় না।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** আপনি হাউসের রেকর্ড দেখুন, আপনি বলেছিলেন আমি সময় ঘোষণা করব।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আমার কথা একবার শুনুন। কালকে এই নোটিস আমরা পেয়েছি ট্রামওয়েজ বিলের ড্রাফ্‌টের সঙ্গে। দিস্ ইজ দি কপি অব দি নোটিস উইথ আস্। তাছাড়া রুলস্ অনুযায়ী আগে নোটিস দেওয়া অবলিগেটরি নয়। রুল থার্টিওয়ান হচ্ছে লিস্ট অব বিজনেস্-এর।

[6-00 — 6-10 p.m.]

লিস্ট অব বিজনেস যেদিনের সেইদিনের লিস্ট অব বিজনেস সার্কুলেট করতে হবে, রুল ৩১/১ ক্লিয়ারলি বলে দিচ্ছে, সুতরাং কোনও ভায়োলেশন অব রুলস

হয়নি, এ চার্জ ঠিক নয়। তাছাড়া নোটিস যে ইস্যুড হয়েছে সেটা তো নোটিসের কপি থেকেই দেখাচ্ছি যে নোটিস পেয়েছি। রুল ৩১/১ বলছে, A list of business for the day shall be prepared by the secretary and a copy thereof shall he made available for the use of every member. সেদিনেই সেটা অ্যাভেলেবেল হওয়া চাই।

(গোলমাল)

স্যার, ওঁরা ঠিক করেছেন যে আমাকে বলতে দেবেন না, আমি আপনার কাছে অ্যাপিল করব যে এক ঘণ্টা হয়ে গেলে ভোটে দিয়ে দিন।

**শ্রী সত্যপ্রিয় রায় :** স্যার, উনি ওনার আরগুমেন্ট দিলেন যে রুল ৩১/১ বলছে লিস্ট অব ডেলি বিজনেস দেবে। সেটা কিন্তু নেগেটিভ করছে না যে বিজনেসের আগে নোটিস দেওয়া হবে না এবং চিরকাল আমরা এখানে এই কনভেনশন দিয়েছি।

(গোলমাল)

তাহলে কি স্যার, ওঁরা এখানে এই প্রিসিডেন্ট করতে চাচ্ছেন যে এখানে আমরা যখন কোনও বিল বা মোশান আনব তার জন্য আগে কোনও নোটিস লাগবে না, আর কখনও কোনও আপত্তি ওঁরা করবেন না—এটাই কি ওঁরা চান?

**মিঃ চেয়ারম্যান :** আমি তো আগেই বলেছি যে আজকে যেটা হচ্ছে তার জন্য আলাদা কোনও নোটিস লাগে না।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা :** স্যার, আমার আপনার কাছে একটা আবেদন আছে, সেটা হচ্ছে, এইভাবে যে সময় নষ্ট হচ্ছে সেটা কিন্তু ঐ এক ঘণ্টার মধ্যেই যাবে।

**Shri Nirmal Chandra Bhattacharya :** Mr. Chairman Sir : The point of order that has been raised is that sufficient notice was not given by your Secretariat. On the 13th July the Secretariat issued this one and it is mentioned there, "Business reamining from the 30th June, 1967, namely : Motion for Papers moved by Shri Jatin Chakravorty on the 30th June." This was issued by your Secretariat and it was duly circulated yesterday and therefore

due notice has been given and the objections raised from the other side is absolutely worthless.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্যার, আমার কথাটা এবারে একটু শুনুন। আপনি রুল ৩১/১ টা দেখুন, যেটা আমার মাননীয় বন্ধু রবীন্দ্র লাল সিনহা মহাশয় বললেন, আমি তাঁর মতো আইনজ্ঞ নই, কিন্তু স্যার, ইংরাজিটা দেখুন A list of business for the day shall be prepared by the secretary, and a copy thereof shall be make available for the use of every member.

এর অর্থ এই নয় যে সেদিনই দিতে হবে। আগে দেন, আগে সার্কুলেট করা হয়েছে—অনেক আগে হয়। সুতরাং সেক্রেটারির অধিকার আছে ঠিকই যে তিনি বিজনেস কোনও দিন কি হবে সেটা ঠিক করবেন and a copy thereof shall he made available for the use of every member. যে সেদিনই সার্কুলেট করবেন। আগে করতে হবে। সত্যপ্রিয়বাবু, সন্তোষবাবু, আমাদের মাননীয় সদস্য জানকীবাবু তাঁরা বলেছেন যে, নোটিসের কথা বলা হচ্ছে গতকাল পাঠানো হয়েছে সেটা তাঁরা পান নি। আমি তা ছাড়া আর একটা কথা বলব। রুল ৩১(৩)টা দেখুন All business appointed for any day and not disposed of on that day shall stand over until the next day of the session available for business of the class to which it belongs.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে আছে আমি ৩০শে জুন আমার মোশন মুভ করেছিলাম অ্যাকর্ডিং টু রুল ৩১(৩)। এটা যখন সেদিন ক্যারেড ওভার হল তখন এটা নেক্সট ডে হওয়া উচিত ছিল, তা যদি না হয়ে থাকে তাহলে আপনি যেদিন ইচ্ছা সেদিন বসবেন তা হতে পারে না। আপনার উচিত ছিল অ্যাকর্ডিং টু রুল ৩১(৩) যখন এটা বন্ধ হল, সেদিন অ্যাডর্জন্ড হয়ে গেল হাউস তার পরের দিন এই লিস্ট দেওয়া উচিত ছিল। তা যদি না হয়ে থাকে তাহলে আজকেই বা কেন হবে, ৩১(৩) অনুসারে আপনি দিতে পারেন কি না সেটা আমার সন্দেহ আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** শুনুন, নেক্সট ডে মানে পরের দিন নয়। আর ক্যারেড ওভার বিজনেসগুলি চেয়ারম্যান উড ডিসাইড কবে হবে না হবে।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় নেক্সট ডে মানে এনি ডে হতে পারেনা। নেক্সট ডে অর্থাৎ এখানে আছে আনটিল দি নেক্সট ডে অব দি সেশন ফর

বিজনেস অর্থাৎ ঠিক পরের দিন, সেখানে আপনি ইনটারপ্রিটেশন যা ইচ্ছা তাই করলে চলবে না।

**মিঃ চেয়ারম্যান ঃ** এসব বলার মানে কি? আমি তো বলেছি যে চেয়ারম্যান এটা ঠিক করবে।

**শ্রী নির্মল বোস ঃ** এটা দিলে চলবে না, আপনাকে ইংরাজি ডিক্সনারির মিনিং অনুযায়ী চলতে হবে। এটার অন্যভাবে ফ্রেকসিবল করার সুযোগ কোথায়?

**শ্রী রেবতীরমন মান্না ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বৈধতার প্রশ্ন তুলছি। প্রশ্নটা হচ্ছে যতীনবাবু এতক্ষণ ধরে ৩১(১) লিস্ট অব বিজনেস ফর দি ডে যেটা বললেন, একটু আগে রবিনবাবুকে যতীনবাবু বলেছিলেন যে উনি আইনজ্ঞ না হলেও ইংরাজি ভাল বোঝেন। এখানে বহু অধ্যাপক আছেন আমি ইংরাজি বুঝি বলে দাবি করছি না, কিন্তু এটার অর্থ আমার মনে হয় যদি ভাল করে পড়া যায় এ লিস্ট অব বিজনেস ফর দি ডে—পার্টিকুলারলি ডে'র আগে দি আছে এটা মার্ক করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি, list of business for the day shall be prepared by the secretary and a copy thereof shall be made available for the use of every member. এই লিস্ট অব বিজনেস এবং যে লিস্ট অব বিজনেস তৈরি হবে এবং সেদিন সকাল বেলায় যদি সেই বিজনেসের লিস্ট দেওয়া যায় তাহলে সেটা যথেষ্ট বলে মনে করবার কারণ আছে এবং সেই আইন-ই এখানে তৈরি হয়েছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য শুনবেন—

**মিঃ চেয়ারম্যান ঃ** একসঙ্গে তিনটি পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রী গোপাল হালদার ঃ** স্যার, এই অ্যামেন্ডমেন্ট-এ দেখছি কতকগুলি জিনিস আছে indulged in some of the worst crimes known to Penal Code including....মার্ডার, রেপ, আরসন, লুঠ ইত্যাদি এগুলি সবই তো সাব জুডিস ব্যাপার এগুলি কি করে ডিস্কাশন হবে।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** স্যার এঁরা যে সব কথা বলেছেন সেটা মেরিট অব দি অ্যামেন্ডমেন্ট সম্বন্ধে। অবস্থার পরিবর্তন হয়ে থাকে যদি সেটা মেরিট অব দি

অ্যামেন্ডমেন্ট রুলস সম্বন্ধে নয়, এটা হাউস নেবেন না। আর সাব জুডিস, ল অব সাব জুডিস-এ কোন জায়গায় গোলমাল হয়েছে এটা সাব জুডিস নয়, কে গোলমাল করেছে, কি ধরনের গোলমাল করেছে এসব হতে পারে, আসামীদের সম্বন্ধে হতে পারে। কিন্তু কোনও আসামীর কথা বলা নেই, কোনও জায়গার কথা বলা নেই, এটা জেনারেলভাবে বলা হয়েছে। এটায় সাব জুডিসের প্রশ্ন আসে না।

**শ্রী গোপাল হালদার ঃ** অধ্যক্ষ মহাশয়, জায়গার কথা বলা হয়েছে। আমি, স্যার, ব্যাখ্যা করে বলিনি, উনি ব্যাখ্যা করে বলতে চান। আমি শুধু আপনার সময় বাঁচাবার জন্য ব্যাখ্যা করে বলিনি, তা ছাড়া আর অন্য কোনও কারণ নেই। কারন সাব জুডিস বললে কি বোঝায় তা রেবতীবাবু আমার থেকে বেশি বোঝেন। আমি তাঁর থেকে কম বুঝি। কিন্তু আপনি অন্তত সাব জুডিস বলতে কি বোঝায় সেটা ওঁর থেকে কম বোঝেন না। নকশালবাড়ি, ফাঁসি দেওয়া এই সব জায়গায় যে কেসগুলি করা হয়েছে সেই সব জিনিসগুলিকে রেফার করা হয়েছে, তার প্রত্যেকটি জিনিস নিয়ে মামলা দায়ের হয়েছে, সেগুলির বিরুদ্ধে সেখানে কি করে আপনি ডিসকাশন করবেন তা আমি বুঝতে পারছি না।

**শ্রী গোপাল হালদার ঃ** আমি ব্যাখ্যা করতে চাই না, চীৎকার করতে চাই না। সাধারণভাবে নিবেদন করতে চাই। আমার বৈধতার প্রশ্ন, এটা হতে পারে না।

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** এই সম্বন্ধে আমি বলতে পারি, এই ব্যাপারে সমস্ত কেসই সাব জুডিস। এগুলি নিয়ে বলা যাবে না।

[6-10 — 6-20 p.m.]

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, sub judice has reference to particular individuals. No individuals have been mentioned and therefore the objection regarding sub judice does not arise at all. If any individual had been mentioned or a number of individuals had been mentioned, it would have been another matter, it would have been sub judice but a since no individual or number of individuals has been referred to, the question of sub judice does not arise and therefore under the cover of that they cannot say that there cannot be any discussion in this House.

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** এই এরিয়ায় যতগুলি মার্ডার, রেপ, অ্যারসন, লুঠ হয়েছে সবগুলো সাব জুডিস একটা বাদ নেই।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** আমার প্রস্তাবে তো কোনও লোকের নাম নেই।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** স্যার, আমরা যখন আলোচনা করব, আমরা তো অ্যামেন্ডমেন্টের জিনিস নিয়েই আলোচনা করব। লুঠ, অ্যারসন—এই সমস্ত সব কিছু নিয়ে আমরা আলোচনা করব এবং উনি যদি অ্যামেন্ডমেন্টকে সাবটেনসিয়েট করতে চান, তাহলে তাঁকে লুঠ, মার্ডার, অ্যারসন কোন কোন জায়গায় হয়েছে, সেটা বলে সাবটেনসিয়েট করতে হবে। ইন অ্যাবস্ট্রাক্ট, ইন ভ্যাকুয়াম হবে না। চার্জেস এগেনস্ট দ্যা গভর্নমেন্ট করতে গেলে ওনাকে এগুলো বলতে হবে। কাজেই, all will come up for discussion and that cannot he made the subject matter of discussion in the House.

(গোলমাল এবং বাধাদান)

কাজেই এটা পরিষ্কার, উনি যে ইন্টারপিটেশন দিয়েছেন, আমরা তার সাতে একমত হতে পারছি না। ঐ এরিয়ায় যে লুঠ, অ্যারসন হয়েছে, নিশ্চয় that will come up for discussion কিন্তু the matter is sub judice and the discussion should be postponed to some other time.

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমরা এই মাত্র যে কথা শুনলাম, মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বললেন যে, একজন বা দুজনের কথা নয়, সমস্ত এলাকায় যত মার্ডার, লুঠ, অ্যারসন হয়েছে সমস্ত ব্যাপারটাই আদালতের বিচারাধীন। ধরুন আজকে প্রস্তাব পাস হয়ে গেল, হবে কিনা জানি না, তাহলে কনটেম্পট অব কোর্ট হয়ে যাবে, আদালতের কাজে হস্তক্ষেপ করা হবে বা আদালতের কাজে হস্তক্ষেপের সামিল হবে। আপনি কি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে দায়িত্ব গ্রহণ করতে রাজী আছেন? আমরা বিচারালয়ের নিরপেক্ষতা, স্বাধীনতা, নির্বিচারে কাজ করবার উপর এত গুরুত্ব দিই, তার উপর হস্তক্ষেপ আপনি কি রাজী আছেন? এটা পরিষদের অবমাননা হবে। সরকারের একটি বিভাগ—আইনসভা, সেটা বিচার বিভাগের কাজে হস্তক্ষেপ করছে। অধ্যক্ষ হিসাবে এই দায়িত্ব গ্রহণ করা আপনার পক্ষে উচিত নয়।

**শ্রী যতীন চক্রবর্তী :** স্যার, আপনার কাছে একটা আবেদন জানাচ্ছি। আপনার মুখের চেহারা দেখে মনে হচ্ছে, আপনি কনভিন্স হয়েছেন। আমার আপনার কাছে আবেদন, আমরা আপনার পদতলে বসে পার্লামেন্টারি প্রসিডিওর এতদিন শিখেছি। আপনি আজকে রুলিং দেবার আগে আপনার যে অভিজ্ঞতা সেটাকে একটু কাজে লাগাবেন আশা করি। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীর কথা শুনলেন এবং আপনার যে হাস্যমুখ দেখছি, তাতে মনে হচ্ছে, আপনি তাঁর কথায় কনভিন্স হয়েছেন। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার কাছে আমার আবেদন, আমরা এতদিন যা শিখেছি আপনার পায়ের নিচে বসে, সে ঐতিহ্য আপনি নষ্ট হতে দেবেন না।

**ড: চারুচন্দ্র সান্যাল :** সভাপতি মহাশয়, আজকের স্টেটস্‌ম্যান কাগজে এবং অন্যান্য কাগজেও নকশালবাড়িতে লুঠ, মার্ডার, অ্যারসন সব বিষয়ে অনেক কিছু লেখা আছে। তারা যদি কনটেম্পট অব কোর্টের মধ্যে না পড়ে, তাহলে আমরাও নিশ্চয় পড়ব না।

**শ্রী সত্যপ্রিয় রায় :** তাঁরা যে পড়বে না সেকথা কি করে বলছেন? তাছাড়া This house is more responsible। আর আমরা কনটেম্পট অব কোর্টের মধ্যে পড়ব কিনা আলাদা কথা, কিন্তু স্যার we shall not prejudice the case by expressing our opinions in this House। ওঁরা (বিরোধী পক্ষকে দেখাইয়া) একটা রাজনৈতিক সুযোগ নেবেন ভাবছেন। তবে এই ছোট ঘরে বসে পাস করে ঐ রাজনৈতিক সুবিধা হবে না। They want to take political advantage out of this amendment.

কিন্তু ইন্ডিপেন্ডেন্ট জুডিশিয়ারির দিকে ওঁরা লক্ষ্য রাখছেন না, জুডিশিয়ারি প্রেস্টিজের দিকে লক্ষ্য রাখছেন না। কাজেই আমাদের সোজা কথা হচ্ছে It we discuss this motion then we shall discuss the cases that are before the court. সেদিকে আপনার রুলিং চাইছি, আপনি রুলিং দেননি, আপনি রুলিং দিন, এই সম্পর্কে ডিসকাশন হবে না ফার্দার, এটা পোস্টপন্ড টিল দি কেস্‌ ইজ ডিসপোজ্‌ড।

**শ্রী গোপাল হালদার :** স্যার, আমি বেশি কিছু বলি না, আমি যে কথা এখন বলতে চাই সেটা হচ্ছে—ও পক্ষের সদস্য তুলনা করলেন খবরের কাগজের রিপোর্টের সঙ্গে, খবরের কাগজে অনেক সময় it is reported, it is alleged. এই বলে ছেড়ে দেয়, এবং খবরের কাগজের যে কনটেম্পট অব কোর্ট হয় তার

জন্য তিরস্কার করে, ফাইন করে। কিন্তু আপনি তো তার জন্য দায়ী হতে পারেন না। আর একজন চুরি করেছে বলেই আপনিও চুরি করবেন সহজ বুদ্ধিতে আমি তার সমর্থন খুঁজে পাই না। যে জিনিস খবরের কাগজ করতে পারে সেই জিনিস আমরা করতে পারি না। আর মূল প্রশ্ন খবরের কাগজের প্রশ্ন নয়, খবরের কাগজে আমরা অনেক ভেগ কথা লিখতে পারি। আমরা স্পেসিফিক কেস নিয়ে, স্পেসিফিক জিনিস নিয়ে আলোচনা করতে বাধ্য। খবরের কাগজে ডেফিনিট সিচুয়েশন না জেনেও লিখতে পারে, আমরা ডেফিনিট অ্যাসপেক্টের উপর ডেফিনিট অ্যালিগেশনের উপর আমাদের আলোচনা করতে হবে। এটার সঙ্গে সেটার তুলনা হয় না। এটা নিতান্ত সাব জুডিসি কেস, এ নিয়ে আমরা আলোচনা করতে পারব না, আমি তো পারব না।

**শ্রী নির্মল বসু :** আমি নূতন কথা রাখছি, আপনি স্যার, এখন বুঝতে পারছেন কেন আলোচনা চলা উচিত নয় এর উপর। এই প্রস্তাবের উপর ৩০শে জুন সংশোধনী আনা হয়েছে। এখন সেই সমস্ত ব্যাক্ ডেটেড হয়ে গেছে। সময়ের সঙ্গে আমরা তাল রেখে চলতে পারিনি, সমস্ত ঘটনাই সেকথা বলে এবং আপনি নিজেও সেটা বুঝতে পারছেন। তা সত্ত্বেও দেখুন ওঁরা সংখ্যাগরিষ্ঠ রয়েছেন বলে জোর করে প্রস্তাব পাশ করতে চাইছেন, এটা বাস্তব সম্মত নয়, প্রস্তাবের সঙ্গে ঘটনা মেলে না। যে প্রস্তাবের সঙ্গে আমাদের সরকারের অবলম্বিত সিদ্ধান্তের মিল নেই এবং সর্বোপরি যে প্রস্তাব গ্রহণ করলে আদালতের ব্যাপারে হস্তক্ষেপ হয় এমন অবস্থা সেই রকম একটা অসঙ্গত প্রস্তাব যেহেতু ওঁরা সংখ্যাগরিষ্ঠ রয়েছেন সেজন্য পাশ করতে চাইছেন। কেন? না রাজনৈতিক উদ্দেশ্য রয়েছে। এই অবস্থায় আমাদের প্রটেকশন কোথায়? একমাত্র প্রটেকশন আপনার কাছে, তাই আপনার কাছে আবেদন করছি in your wisdom..... এই আলোচনাকে বন্ধ করুন, এই রকম অবস্থায় অন্যায় অসঙ্গত অবস্থায় আমাদের ফেলে দেবেন না যাতে জনসাধারণ না বলতে পারে গণতান্ত্রিক মেজাজের বিরুদ্ধে দাঁড়িয়ে বিধান পরিষদে আজকে এই রকম একটা প্রস্তাব পাশ করেছেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** ধরুন একটা মার্ডার কেস, কোর্টে আছে, কেস যখন সাব জুডিসি আছে, সেই লোকটার নাম না করে কি করে ডিসকাশন করতে পারি। সুতরাং নাম করলেই সেটা ইমিডিয়েটলি সাব জুডিসি বলে কনটেম্পট অব দি কোর্টে পড়ে যাব। আপনি কি কনটেম্পট অব দি কোর্টে পড়বেন, আপনাকে, স্যার, সেই অবস্থায় কিছুতেই ফেলতে পারি না, এটা অসম্ভব।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা :** হাউসের প্রসিডিংস নিয়ে কনটেম্পট অব দি কোর্ট হয় না।

**শ্রী সত্যপ্রিয় রায় :** হাউসের সম্বন্ধে যে রুল আছে, তার মধ্যে আছে কোনও সাব জুডিসি ম্যাটারে হাউস উইল নট ডিসকাস্, জুডিসিয়ারি প্রেস্টিজ রক্ষার জন্য মর্যাদা রক্ষার জন্য আপনি, স্যার, এ বিষয়ে আর আলোচনা করতে দেবেন না।

[6-20 — 6-30 p.m.]

**Shri Nirmal Chandra Bhattacharyya :** Sir, the whole question before you for decision is whether on reading you find the name of any individual here. If no individual or individuals are mentioned in the amendment then we are entitled to discuss it. There will be no contempt of court at all. Therefore, Sir, I would urge you to permit discussion of the amendment. Sir, kindly look at the amendment. There is no mention of any name of anybody. There is only emphasis on the failure of the Government. That is the motion. The next point is the failure of the Government to maintain law and order and to allow a reign of terror. Therefore, Sir, that is all we have to say here. Sir, if you find the name of any individual and if you think that we are not entitled, we shall bow down to your ruling.

**শ্রীমতী অনিলা দেবী :** আমি অধ্যাপক ভট্টাচার্যের কথা বুঝতে পারলাম না। কাজেই আমাকে যদি একটু ক্ল্যারিফাই করেন তাহলে ভাল হয়। উনি অ্যামেন্ডমেন্টে জেনারালাইজ ইত্যাদি সমস্ত কথা বলেছেন এবং তাতে উনি বলছেন সাব জুডিস কেসটা করছে না। আমার বক্তব্য হচ্ছে আমরা যখন ওই সমস্ত জিনিস নিয়ে আলোচনা করব তখন উনি যতটা ভেবে জেনারালাইজ করুন না কেন আমাদের করতে হবে একজন রেসপনসেবেল মেম্বারের মতো ব্যবহার। আমরা হাউসের রেসপনসেবেল মেম্বার হয়ে সাব জুডিস ম্যাটারে সংযত হতে পারব না, অথচ লেজিসলেচারের ইনফ্লুয়েন্স গিয়ে পড়ছে জুডিসিয়ারিতে। উনি জেনারেল বলে একটা ল্যাঙ্গোয়েজ ছেড়ে দিলেন। এখানে একটা সিচুয়েশন নিয়ে ডিসকাশন করা হবে অথচ মুখ্যমন্ত্রী বলেছেন এগুলি সাব জুডিস্। আমি আইন ঘটিত ব্যাপার কিছু জানি

না বলে সেদিকে যাচ্ছি না। কিন্তু এটা বুঝতে পারছি এখানে আমাদের দায়িত্ব রয়েছে। ডা: সান্যাল খবরের কাগজের কথা এখানে তুলেছেন। বিভিন্ন খবরের কাগজের সে সমস্ত কথা তিনি তুলেছেন তাতে আমার জিজ্ঞাস্য হচ্ছে খবরের কাগজের নিউজ বিতরণের যে দায়িত্ব রয়েছে তার চেয়ে কতগুণ বেশি দায়িত্ব আমাদের মেম্বারদের খবর পরিবেশনের মধ্যে রয়েছে সেটা কি একবার ভেবে দেখেছেন? তিনি কি এর মধ্যে কোনও তফাৎ দেখছেন না? উনি বলেছেন যা উঠেছে সেগুলি কি কনটেম্পট অব কোর্ট হবে না। তুলে ফেলেছে, কাজেই সেই প্রসঙ্গ আসে না। তাঁরা যে রেসপনসিবিলিটি নিয়ে সংবাদ পরিবেশন করেন, এখানকার কোনও দায়িত্বশীল সদস্য কি বলতে পারেন যে তাঁরাও সেই রকম দায়িত্ব নিয়ে সংবাদ পরিবেশন বা আলোচনা করতে চান? তা যদি বলেন তাহলে আমার আপত্তি নেই, ডিসকাশন হবে। কিন্তু আমি আশংকা করছি আমরা ডিসকাশনের সময় সাব জুডিসের মধ্যে ঢুকে পড়ব। এটা নিরসন করুন এবং সংবাদপত্রের সংবাদ পরিবেশন এবং আমাদের সংবাদ পরিবেশনের মধ্যে তফাৎটা বুঝিয়ে দিন। নিউজপেপারের ওই অ্যানালজি আমি বুঝতে পারছি না, আমাকে ওটা বুঝিয়ে দিন।

**ডা: চারুচন্দ্র সান্যাল ঃ** স্টেটস্‌ম্যান কাগজে ৮ই জুলাই এই সংবাদ বেরিয়েছে, মি: মুখার্জি, Chief Minister of West Bengal declared in a Statement here today that the pro-chinese group in Naxalbari who was dreaming for a 'Free Zone' within India would have to be curshed. একথা উনি বলেছেন কিনা বলুন। কাগজে কি মিথ্যা কথা রয়েছে?

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** এই যে কথা উনি বলেছেন রেপ, মার্ডার, লুঠ, তার একটি কথাও এর মধ্যে নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে সর্বশেষে বলার অধিকার দেবেন তো?

**মিঃ চেয়ারম্যান ঃ** নিশ্চয়ই।

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** তখন তো আমি কিছুই বলতে পারব না। অর্থাৎ যে সমস্ত বিষয় নিয়ে গভর্নমেন্টকে কনডেম করবে তখন তো আমি বলতে পারব না যে মার্ডার, রেপ হয়েছে কিনা। হ্যাঁ, না আমি কিছুই বলতে পারব না। কেননা দুটিই আমার পক্ষে কনটেম্পট অব কোর্ট হবে। বাইরে যায় না বলে আমি কি এখানে ইমপিউনিটি কনটেম্পট করতে পারি বলতে পারেন না, তা পারি না। সেইজন্য বারণ আছে এখানের জিনিসটা যেহেতু বাইরে যায়না সেইজন্য আমাদের

সাবধান হতে হবে যাতে আমরা কনটেম্পট অব কোর্ট না করি। তাহলে আমি কি ডিফেন্স নেব? আমি তো কনটেম্পট অব কোর্টের মধ্যে যেতে পারব না। কাজেই আপনি এটা বিচার করুন।

**শ্রী নির্মাল্য বাগচী :** স্যার, আপনি রুল ২১৩টা লক্ষ্য করে দেখুন, তাতে বলছে rules to be observed by a member. A member while speaking shall not refer to any matter of fact on which a judicial decision is pending. আপনি স্যার, আমাদের এই হাউসের চেয়ারম্যান, কিন্তু চেয়ারম্যান হলেও আপনি এই রুলের উর্দ্ধে নন। এই রুল আপনাকে মানতে হবে এবং আমরা যাতে মেনে চলি সে ব্যবস্থা আপনাকে গ্রহণ করতে হবে। সেইজন্য আপনার কাছে আমি রুলিং চাইছি যে সাব জুডিস ব্যাপারের উপর আমরা আলোচনা করব কিনা।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা :** স্যার, একই ব্যাপার বা একই পয়েন্ট অব অর্ডার নিয়ে আপনি কিছু বলবার আগে ৫-৬ বার করে এইভাবে যে লাফিয়ে উঠছেন ও পক্ষ থেকে সেটা ঠিক নয়। কারণ আপনি দেখুন রুল ২৩৩/২তে পয়েন্ট অব অর্ডার কি ভাবে প্লেস করতে হবে সেটা আছে। Any member may at anytime submit a point of order for the decision of the Chairman but in doing so shall confine himself to starting the point. কিন্তু এইভাবে এখানে যে বক্তৃতা হচ্ছে সেটা ঠিক নয়। সাব জুডিস সম্বন্ধে এখানে কথা হচ্ছে.....

(গোলমাল)

মাননীয় সভাপাল মহাশয়, আমি একটা কথা বলতে চাই, সাব জুডিস কিনা এখানে প্রশ্ন উঠেছে। প্রথম কথা হচ্ছে আপনি কিসে বিচার করবেন সাব জুডিস কিনা। অ্যামেন্ডমেন্টে সাব জুডিস কোনও ম্যাটার রেফার করা হচ্ছে কিনা সেটা আপনি বিচার করবেন। আলোচনায় কে কি বলবেন সেটা আপনার বিচার্য্য নয়। আলোচনায় সাব জুডিস ম্যাটার যেখানে আলোচনা করা হবে সেখানে আপনি যদি মনে করেন সাব জুডিস ম্যাটার আলোচনা করা হচ্ছে, তাহলে আপনি বারন করতে পারেন। কিন্তু প্রস্তাবটা সাব জুডিস কিনা সেটা যখনই বিচার করতে যাবেন তখনই আপনাকে অ্যামেন্ডমেন্টটা দেখতে হবে। স্ট্রংগেস্ট কনডেমনেশন অব দি ফেলিয়োর একথা বলা হচ্ছে। অতএব দিস ইজ নট সাব জুডিস। তারপর take effective measure in Naxalbari.

এটা সাব জুডিস নয়, worst crimes known to penal Code.

তাতে বাংলাদেশের ক্রাইম বাড়ছে একথা তাহলে বলা যাবে না, কারণ সব ক্রাইমের উপরই কেস হয়। তাহলে তো এখানে এসে কখনও বলতে পারব না যে ক্রাইম বাড়ছে। সুতরাং কোনও কেস সম্বন্ধে রেফারেন্স নেই। The matter is not sub judice and the matter cannot be called sub judice by any stutch of imagination. কোনও সাব জুডিস ব্যাপার নেই। সুতরাং একমাত্র বাধা দেওয়া ছাড়া আর কোনও কারণ নেই।

**শ্রী নির্মল বোস ঃ** স্যার, মাননীয় রবীন্দ্র লাল সিনহা মহাশয় যে কথা বললেন সেটা ঠিক নয়। কারণ উনি বললেন সাধারণভাবে বলা আছে, তা ঠিক নয়। এখানে রেপের কথা বলা আছে। কাগজ থেকে ওঁরা দেখাতে পারবেন না যে ঐ সব এলাকায় একটির বেশি রেপের ব্যাপারে অভিযোগ করা আছে। তাহলে নকশালবাড়ি, খড়িবাড়ি, ফাঁসি দেওয়া অঞ্চলে রেপের একটি কথা বলা আছে। সুতরাং একটির বিষয় নিয়ে আমরা আলোচনা করব। নির্দিষ্ট ঘটনা এতে এসে যাচ্ছে। সে ঘটনা হয়েছে কিনা তার কোনও সিদ্ধান্ত হয়নি, এটা বিচারাধীন। এই অবস্থায় একটিমাত্র ঘটনার উপর আমরা আলোচনা করব তাতে সাব জুডিস ম্যাটার এড়িয়ে যাব কি করে, এড়ানো যায় না। তাই যে ভাবে সংশোধনী প্রস্তাবকে সাজানো হয়েছে তাতে আলোচনা করতে গেলে প্রতি পদে আমরা বিচারাধীন ব্যাপারে হস্তক্ষেপ করব।

তাই বলছি যে, বিচারালয়ের উপর হস্তক্ষেপ না করে, তাদের কাজে বাধা সৃষ্টি না করে এই আলোচনার এক পাও এগুনো যায় না।

[6-30 — 6-44 p.m.]

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** স্যার, আমি এটাই এলাবোরেট করতে চাই। উনি যদি ইন হিজ উইসডম এইটুকু বলতেন যে বেস্ অব টেরর প্রিভেলস্ ইন নক্সালবাড়ি তাহলে যে আই.পি.সি. নিয়ে এসেছেন পার্টিকুলার ইনস্ট্যান্স অব ক্রাইম যা মেনশন করেছেন ইন হিজ অ্যামেন্ডমেন্ট-এ যে চার্জেস হয়েছে, ক্রাইমস হয়েছে, ডিফেন্স ছিল না, এসব ডিসকাশন হচ্ছে, এন্টেল হচ্ছে। কাজেই এই ম্যাটারগুলি যেগুলি সাবজুডিস এগুলি এই হাউসে ডিসকাশন হওয়া উচিৎ নয়। এগুলি জুডিসিয়ারি-র ব্যাপার এবং ডেমোক্রেসি-র মর্য্যাদা নিশ্চয়ই আমাদের লেজিসলেচার রাখবে। তা

না হলে যদি লেজিসলেচার এবং জুডিসিয়ারির মধ্যে কনফ্লিক্ট আরম্ভ হয় তাহলে আমাদের দেশে পার্লামেন্টারি ডেমোক্রেসি বেঁচে থাকতে পারে না। কাজেই আমি জুডিসিয়ারির দিকে তাকিয়েই বলছি এই ম্যাটারগুলি পোস্টপন্ড করুন ফর ডিসকাশন। We do not want that it should be dropped. Let it be postponed till the disposal of cases before the court of law. কাজেই আপনি এটা পোস্টপন্ড করুন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** আমি শুধু আপনার কাছে এই নিবেদন করব যে, আপনি নিশ্চয়ই মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন তাঁর বিবৃতিটা যথাযথ গুরুত্ব সহকারে বিবেচনা করবেন, এই বিশ্বাস আমার আছে।

When the Chief Minister on the floor of the House Categori-cally states যে আমাদের কোনও ডিফেন্স নেই, ওখানে ওঁরা চার্জেস করেছেন, মার্ডার হয়েছে, লুঠ, অ্যারসন, রেপ এসব চিফ মিনিস্টার তিনি ক্যাটাগোরিক্যালি বলেছেন যে মার্ডার এবং লুঠ, অ্যারসন ইত্যাদির কথা। তিনি যদি জেনারেল এরিয়া-র কথা মেনশন করে বলতেন তাহলেও একটা কথা ছিল, কিন্তু তিনি নকশালবাড়ি, খড়িবাড়ি, ফাঁসি দেওয়া এইসব পার্টিকুলার এরিয়া-র কথা চিফ মিনিস্টার বলেছেন যে, all cases of murder, all cases of loot, all cases of arson in those areas are sub judice, he had made this statement.

সুতরাং that question does not arise here, that is absolutely redundant.

এখানে when the Chief Minister Categorically states that all cases of this nature in those areas are sub judice অর্থাৎ all cases not a single case যেটা সাবজুডিস নয়। প্রত্যেকটি sub judice এক্ষেত্রে। কাজেই আপনার কাছে আমার এই নিবেদন যে বিফোর ইউ গিভ ইওর রুলিং আপনি মিনিস্টার-এর যে স্টেটমেন্ট পার্টিকুলারলি চিফ মিনিস্টার-এর যে বক্তব্য, চিফ মিনিস্টার-এর স্টেটমেন্টটা বিচার করবেন এবং সে দিকে লক্ষ্য রেখে আপনি রুলিং দেবেন। কারণ পার্টিকুলারলি হোয়েন দ্যা চিফ মিনিস্টার এটা বলছেন।

**শ্রী সুকুমার দত্ত :** মাননীয় চেয়ারম্যান, স্যার, এ সম্বন্ধে বলতে পারব না, এটা কি রকম হল? সেখানে লুঠ হয়েছে, অ্যারেস্ট হয়েছে, অ্যারসন হয়েছে এটা

স্যার, আমরা বলতে পারবো না যে অ্যারেস্ট হয়েছে, রেপ হয়েছে। অ্যারেস্ট হয়েছে এগুলি তো ঠিক।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** তাতে কি হয়েছে এগুলি তো sub judice, উনি যা বললেন, দ্যাট গোজ ইন আওয়ার ফেবার যে অ্যারেস্ট হয়েছে, রেপ হয়েছে এ সব তো সাব জুডিস এবং উনি সেটাই ক্যাটিগোরিক্যালি বলেছেন এবং আমাদের যে কনটেনশন সেই কনটেনশন-টাকে উনি সাবসটানসিয়েট করেছেন।

**শ্রী অজয় কুমার মুখার্জি :** স্যার অ্যারেস্ট হলেই সাব জুডিস হয় না, অ্যারেস্ট হয়ে কোর্ট-এর সামনে প্রোডিউস করলে তবে সাব জুডিস হয়। আমি অ্যারেস্ট হয়েছে বলেছি, সাব জুডিস নয়।

**Shri Nirmal Chandra Bhattacharya :** Sir, I have very great respect for the Chief Minister both as an individual and as the head of the State—I mean, the principal administrator of the State. But he has made, Sir, a statement which is vague and which does not bear the scrutiny of law. He has said that he will not be able to reply. Sir, in the resolution there is no reference to any individual, there is reference only to certain crimes. He will merely say that these crimes have taken place or have not taken place. It is for you to control him; if he refers to any individual case, then you can pull him up. So the amendment by itself is not out of order, it is perfectly in order, and we are entitled to discuss it. But when we go on discussing it, it will be for you to pull us up if we refer to individual cases, and we shall bow down to your ruling.

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ মিনিস্টারের বক্তব্য আপনি শুনেছেন। তিনি দুবার দাঁড়িয়েছিলেন। পালামেন্টারি ডেমোক্রেসির দিক থেকে এটা ভেবে দেখতে হবে। ওঁরা যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, আপনি স্বীকার করেছেন, চিফ মিনিস্টার শেষে বলবেন। কিন্তু তিনি তাঁর অসহায়তার কথা পেশ করেছেন, সেটা আপনাকে ভেবে দেখতে হবে। আজকে যখন কেসগুলো পেন্ডিং আছে, তখন তিনি মুখ খুলতে পারছেন না, কোনও জবাব দিতে পারছেন না। আজকে এই রকম

অসহায় অবস্থার মধ্যে চিফ মিনিস্টারকে ফেলবেন কি? কংগ্রেস পক্ষ থেকে বলা হয়, তাঁরা পার্লামেন্টারি ডেমোক্রেসিকে অত্যন্ত উচ্চ পর্যায়ে স্থান দেন। সেদিক থেকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কি এটা ঠিক হবে চিফ মিনিস্টারের বক্তব্যের পর আজকে এই নিয়ে কোন ফারদার আলোচনা করা এবং তাঁকে সে সুযোগ থেকে বঞ্চিত করা। আপনি দেখুন যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে সব অভিযোগ আনা হচ্ছে—এই সব অভিযোগ সম্বন্ধে যুক্তফ্রন্ট সরকারের যা বক্তব্য আমরা তা বলতে পারছি না এবং যে সমস্ত অভিযোগ অ্যামেন্ডমেন্টের মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে আনা হয়েছে, মুখ্যমন্ত্রীরও সেই সবের জবাব দেওয়ার মতো অবস্থা নয়। তিনি যদি অসহায় বোধ করেন, যেহেতু কেসগুলো পেন্ডিং আছে, যকথা বারবার চিফ মিনিস্টার বলছেন, রেপের ব্যাপারে নকশালবাড়ি, খড়ীবাড়ি, ফাঁসি দেওয়াতে একটি মাত্র কেস আছে এবং সে কেস সাব জুডিস। সুতরাং এটাও তো ভাবতে হবে যে, মুখ্যমন্ত্রীকে আপনি কি সেই অবস্থার মধ্যে ফেলবেন? সেই অবস্থার মধ্যে ফেলা কি বিরোধী দলের পক্ষে উচিত হবে? আপনার পক্ষে উচিত হবে? আপনি আমাদের পরিষদের মর্যাদা রক্ষা করার দায়িত্ব গ্রহণ করেছেন এবং আমাদের দুই হাউসের যিনি মুখ্য তাঁকে আজকে অসহায় অবস্থার মধ্যে, ও অমর্যাদাজনক অবস্থার মধ্যে ফেলা উচিত হবে কিনা। সেটা আপনাকে ভেবে দেখতে অনুরোধ করি।

**শ্রী নির্মল বসু ঃ** আর একটি অসঙ্গতির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আইনসভা আইন তৈরি করে, সে আইন অনুযায়ী আদালত বিচার করে। এখন আদালতের কাছে কতকগুলো ঘটনা আছে—এই মার্ডার, রেপ, অ্যারসন, লুঠ হয়েছে কি হয় নি? এখন তাঁরা.....

**মিঃ চেয়ারম্যান ঃ** নূতন আর কি বলছেন?

**শ্রী নির্মল বসু ঃ** এখন তাঁরা বিবেচনা করছেন—এই পর্যায়ে আছে। এখন আইনসভার একটা কক্ষ—উচ্চকক্ষ-এ এই প্রস্তাব পাস হলে কি হবে? হবে, এই পরিষদ দুদিন অনেক আলোচনা করেছেন, ধরে নিতে হবে সব তথ্য তার সামনে আছে, তাঁরা বিবেচনা করে এই কনক্লুশনে এসেছেন, এই সিদ্ধান্ততে এসেছেন যে 'লুঠ হইয়াছে'—এই কথা আইনপ্রণয়নকারী সভা বলিয়া দিল। তারপর আদালত কি করিবে? আদালত অসহায় হইয়া যাইবে। কোনও বিচারই করিতে পারিবে না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** On a point of order. স্যার, আপনি দেখু সময় হয়ে গিয়েছে।

Please look at the watch. ওয়ান আওয়ার হয়ে গিয়েছে।

(গোলমাল ও বাধাদান)

**মিঃ চেয়ারম্যান :** আমি এবারে ভোট নেব।

**শ্রী নির্মল বসু :** তা আপনি কি করে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** ডিসকাশন ছাড়া কি করে আপনি অ্যামেন্ডমেন্টের উপরে ভোট নিতে পারেন? এক ঘণ্টা হয়ে গিয়েছে, কিন্তু ডিসকাশন হল না।

(নয়েজ)

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় :** এক ঘণ্টা হয়ে গেছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** ঘড়ির দিকে দেখুন। আর কতক্ষণ চালাবেন?

**মিঃ চেয়ারম্যান :** যতক্ষণ দরকার হবে চলবে।

**শ্রী নির্মল বসু :** আপনি কি আইনকানুন ছাড়াই বলবেন?

**মিঃ চেয়ারম্যান :** আপনি কথাটা শুনুন, আমি অ্যামেন্ডমেন্ট এক্সসেপ্ট করেছি...

(নয়েজ)

**শ্রী যতীন চক্রবর্তী :** আধ ঘণ্টা হয়ে গেল কোনও ডিসকাশনই হল না।

**মিঃ চেয়ারম্যান :** আমার পজিশনটা একটু বুঝবেন, অ্যাক্সেপটেড অ্যামেন্ডমেন্ট আমার সামনে, আমাকে সেটার ভোটে পৌঁছুতেই হবে।

**শ্রী নির্মল বসু :** এক ঘণ্টা শেষ হয়ে গেছে, টক্ত আউট হয়ে গেছে, কি করে হবে?

**মিঃ চেয়ারম্যান :** অতে কিছু আসে যায় না।

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনি একটা টাইম ঠিক করে দিয়েছেন। there could not be any discussion.....

**মিঃ চেয়ারম্যান :** আই উইল এক্সটেন্ড টাইম। যতীনবাবু, রাইট অব রিপ্লাই গো অন....

**শ্রী নির্মল বসু :** রাইট অব রিপ্লাই হতে পারে না, যেহেতু এক ঘন্টা হয়ে গেছে। যতীনবাবু বলতে পারেন না, কি করে বলবেন? এক ঘন্টা শেষ হয়ে গেছে যতীনবাবু বলতে পারেন না, কি করে বলবেন? আপনি তো আইনের বাইরে যেতে পারেন না।

**মিঃ চেয়ারম্যান :** আপনার চেয়ে আমার বুদ্ধি কম নয়, আমি এক ঘন্টা টাইম বাড়িয়ে দিচ্ছি, আর বাড়াব না মনে রাখবেন।

**শ্রী নির্মল বসু :** কি করে আপনি দেবেন?

**মিঃ চেয়ারম্যান :** আমি দেব।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** আপনি এক ঘন্টা ফিক্স করে দিয়েছেন, you cannot go beyond that.

**মিঃ চেয়ারম্যান :** আই হ্যাভ গট এভ্রি রাইট....

**শ্রী সত্যপ্রিয় রায় :** এক ঘন্টা হয়ে গেছে, আবার কেন....

(নয়েজ)

**মিঃ চেয়ারম্যান :** আপনি বসুন....

**শ্রী নির্মল বসু :** ইউ মে বি দি চেয়ারম্যান, ইউ ক্যান্ট অ্যাক্ট ইল্লিগ্যালি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** আপনি তো এক ঘন্টা টাইম ফিক্স করে দিলেন, তার মধ্যে তো হতে হবে, ইউ আর নট অ্যাবাভ দি হাউস.....

(নয়েজ)

**Mr. Chairman :** I now put the motion to vote.

(noise)

The Motion of Shri Nirmal Chandra Bhattacharya that the following be added at the end of the Motion—

"and whereas no such papers have been laid on the groun that it is detrimental to public interest, and whereas the Counci has considered the matter in all its aspects,

The Council places on record its strongest condemnation o the failure of the Government to take effective measures agains the antisocial elements in Naxalbari, Kharibari, and Phansidewa areas in Darjeeling District, as the result whereof a reign of terror prevails and the above anti-social elements are freely indulging in some of the worst crimes known to penal code, including murder, rape, arson, loot and gruesome torture of innocent citizens."

was then put agreed to.

The motion of Shri Jatin Chakravorty as amended, namely,

"That there be laid before the House papers submitted to the Ministers by the Deputy Commissioner and the Superintendent of Police of Darjeeling, in regard to the grave and alarming situation prevailing in the Naxalbari, Kharibari and Phansidewa police-stations in the Darjeeling district as a result of intensive and militant agitation started by the landless peasants of the area on the demand of immediate and proper distribution of land vested in the Government in connection with which the intervention of Police led to the killing of the Police Inspector and ten women and children and the visit of the area by a team of six Ministers to make on the spot enquiry,

And whereas no such papers have been laid on the ground that it is detrimental to public interest, and whereas the Council has considered the matter in all its aspects,

The Council places on record its strongest condemnation of the failure of the Government to take effective measures against

the antisocial elements in Naxalbari, Kharibari and Phansidewa areas in Darjeeling district, as a result whereof a reign of terror prevails and the above anti-social elements are freely indulging in some of the worst crimes known to penal code, including murder, rape, arson, loot and gruesome torture of innocent citizens"

was then put and agreed to.

**Mr. Chairman** : The House stands adjourned till 3 p.m. on the 27th July, 1967.

## Adjournment

The Council was accordingly adjourned at 6-44 till 3 p.m. on Thursday, the 27th July, 1967, at the Legislative Buildings, Calcutta.

**Members' Absent**

Dr. Anil Chandra Banerjee,

Shri Upendranath Barman,

Shri Dhirendra Nath Bhattacharya,

Shri Bibhuti Bhusan Ghatak,

Shri Kali Charan Ghose,

Shri Nar Bahadur Gurung,

Shri Kedar Nath Mookerjee,

Shri Biswanath Mukherjee (Midnapore),

Shri Sudhindra Nath Mukherjee,

Shri Debendra Kumar Mukhopadhay, and

Shri R. S. Prasad.

## COUNCIL DEBATES

### Thursday, the 27th July, 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Thursday, the 27th July 1967, at 3 p.m. being the Eleventh day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Deputy Chairman** (Shri Upendranath Burman) was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Bus Permits

***92.** (Short Notice) **Shri Jatin Chakravorty :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether there has been any enquiry into the matter of issuing Bus permits just before the general election in February, 1967; and

(b) if so—

(i) who conducted the enquiry ;

(ii) whether the report of the enquiry shows the allegations made on the floor of the House by the members proved; and

(iii) whether the report will be published ?

**Shri Jyoti Basu :** (a) Yes.

(b) (i) Shri R. Gupta, I.C.S. (Retd), Adviser to the Chief Minister, West Bengal.

(ii) When the report is published, th. member may draw his own conclusions.

(iii) Yes.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় "ওয়ান-এ" জবাবে বললেন, আর গুপ্ত এনকোয়ারি করেছেন। আমার সাপ্লিমেন্টারি হচ্ছে, এনকোয়ারি করবার পর যে রিপোর্ট দিয়েছেন সেটাই কি একমাত্র ডকুমেন্ট—না ডিপার্টমেন্টাল কমেন্টস আফটার এনকোয়ারি বাই ডিপার্টমেন্টাল অফিসার্স সেগুলি আমাদের এখানে পেশ করা হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কয়েকদিন আগে রিপোর্ট পেয়েছি এবং সেটা আমি দেখছি। যদি প্রয়োজন হয় এবং অ্যাডিশনাল ইনফর্মেশন যদি কিছু থাকে ডিপার্টমেন্ট থেকে, তা হলে সেটা ছাপিয়ে আপনাদের কাছে দেব।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মন্ত্রিমহাশয় বলবেন কি, যে বাস পারমিটগুলো দেওয়া হয়েছিল সেগুলো তদন্ত করবার সময় ইরেগুলার এবং ইললিগ্যাল বলে প্রমাণিত হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি উত্তরে বলেছি যে, আপনারা নিজেরাই সিদ্ধান্তগুলো নিতে পারবেন, যখন আপনাদের কাছে এটা দিয়ে দেব। প্রতিটি বিষয় বা সমস্ত কিছু এখন বলা যাচ্ছে না, কারণ রিপোর্ট আমার কাছে নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ৩০০ অ্যাপলিকেশন সাইক্লোস্টাইল করে দেওয়া হয়েছে। যে যে বাস পার্মিট চাইবে তারা তো তাদের কথা বলে নিজেরাই দরখাস্ত করতে পারতেন। কাজেই এই যে ৩০০ অ্যাপ্লিকেশন সাইক্লোস্টাইল করে দেওয়া হয়েছে তাতে প্রমাণিত হয় যে, এটা একটা কনসার্টেড অ্যাকশন বাই এ গ্রুপ অব পার্সনস্। আমার প্রশ্ন হচ্ছে অ্যাপ্লিকেশন যেগুলো করা হয়েছিল সেগুলো সাইক্লোস্টাইল ফর্মে করা হয়েছিল—এ খবর সত্যি কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর মানে হচ্ছে উনি একটা একটা করে ইনফর্মেশন চাচ্ছেন। সেটা আমরা এখনই সার্কুলেট করি নি, কাজেই সবগুলি আমার পক্ষে বলা কঠিন।

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** Do I understand that the Hon'ble Minister has not yet examined the report?

**শ্রী জ্যোতি বসু ঃ** নট ফুললি। এটা আমরা সার্কুলেট করব অ্যালং উইথ দি ডিপার্টমেন্টাল কমেন্টস, ইফ এনি। আমি আগেই বলেছি, এটা যখন দেব তখন দি মেম্বার ক্যান ড্র হিজ ওন কনক্লুশনস্। উনি যে প্রশ্ন করলেন, তাতে আমার কাছে নোট আছে। তাতে শুধু এটুকু বলতে পারি, বে-আইনি হয়েছে কিনা আমি সেটা বলতে পারব না। তবে ইরেগুলার যে হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই। যেভাবে হওয়া উচিত সেভাবে যে হয় নি, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তার পর ওই যে ৩০০ অ্যাপ্লিকেশনের কথা বললেন সাইক্লোস্টাইল করা কিনা—সেটা বলতে পারব না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে এটা এনকোয়ারী হয়েছে যে ৪০টা সাইক্লোস্টাইল্ড অ্যাপ্লিকেশন একই লোক বিভিন্ন নামে সিগনেচার করেছে এবং এই ভদ্রলোকের নাম হচ্ছে, ধীরেন সেন, যিনি বাস সিন্ডিকেটের সাথে জড়িত?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমস্ত নামগুলি আমার পক্ষে মনে রাখা কঠিন। আমরা ভেবেছিলাম, রিপোর্ট যখন দিচ্ছি না তখন তার ডিটেলগুলি হয়তো ঠিক এইভাবে আসবে না। তা হলে তা তো রিপোর্টেই দিয়ে দিতে পারতাম।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অন্তত পড়েছেন তো, একথা সত্য কিনা যে, অন্তত টু কাপল্স একজন হচ্ছেন কনফিডেনসিয়াল অ্যাসিসটেন্ট টু প্রিভিয়াস ট্রান্সপোর্ট মিনিস্টার শ্রী রমেন মুখার্জি এবং স্ত্রীর নামে এক জোড়া পারমিট এবং অজিত চৌধুরী বলে একজন ডিসচার্জড এমপ্লয়ি অব দি স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন ও তাঁর স্ত্রী শ্রীমতী সুলতা চৌধুরীর নামে আর এক জোড়া পারমিট। এ রকম জোড়ায় জোড়ায় কত জোড়া পারমিট বেরিয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ৪ জনের কথা আমার মনে আছে, তবে আরো জোড়ায় জোড়ায় কত আছে সেটা আমার ঠিক স্মরণে নেই, কাজেই বলতে পারব না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ভূতপূর্ব রাষ্ট্রমন্ত্রী শ্রী জিয়াউল হক, তাঁর ৮ টা থাক সত্ত্বেও আরো ৪টি তিনি পেয়েছেন—এটা তদন্তে প্রমাণিত হয়েছে কিনা, মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আট বা ৪টের কথা বলতে পারব না। তবে একথা ঠিক যে, তাঁর কয়েকটা বাস ছিল, তা সত্ত্বেও তিনি আরও বাস পারমিট পেয়েছেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, ২টি স্টেট অব লিস্ট সাবমিট করা হয়েছিল, যার মধ্যে ওয়ান সেট অব লিস্ট ওয়াজ রেকোমেন্ডেড বাই দি এক্স চিফ মিনিষ্টার অব দি স্টেট অ্যান্ড অ্যানাদার স্টেট অব লিস্ট ওয়াজ রেকমেন্ডেড বাই দি এক্স ট্রান্সপোর্ট মিনিস্টার?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, এটা সত্য বলেই আমার মনে হচ্ছে, রিপোর্টে লেখা আছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে, এর আগে যিনি ট্রান্সপোর্ট কমিশনার ছিলেন, এস. এম ভট্টাচার্য্য যাঁকে ১লা মার্চ হঠাৎ ট্রান্সফার করা হল, অথচ এ রকম ট্রান্সফার অর্ডার অনেক আই এ এস অফিসারদের সম্পর্কে ছিল। কারণ ২ তারিখে নতুন মন্ত্রিসভা গঠন হল, কাগজে বেরিয়েছে, মিনিষ্টাররা ওথ নিলে, তা সত্ত্বেও তাকে ট্রান্সপোর্ট কমিশনার থেকে পাবলিক সারভিস কমিশনের চেয়ারম্যান হিসাবে সরিয়ে দেওয়া হল। এই সরানোর সঙ্গে এই যে পারমিটের কেলেঙ্কারী এর সঙ্গে যোগাযোগ বা কমপ্লিসিটি আছে কিনা সে সম্পর্কে তদন্ত হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন অফিসারদের সরিয়ে দেওয়া হল সে সম্পর্কে তদন্ত হয় নি, সেরকম তদন্ত করবার কথা ছিল না। তবে উনি যেহেতু ট্রান্সপোর্ট কমিশনার ছিলেন, সেইহেতু তাঁর নাম রিপোর্টে আছে। তিনি কতকগুলি কাজ করেছিলেন যেগুলি ঠিক নিয়মমতো হয় নি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আজকে হয়ে আমাদের হাউস বন্ধ হয়ে আবার ৩১ তারিখে খুলছে। মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, ৩১ তারিখে অন্তত আমাদের হাউসে রিপোর্টটি সার্কুলেট করা সম্ভবপর হবে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** ৩১ তারিখে পারব কিনা সেটা ঠিক এখনই বলতে পারছি না।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে, তদন্তের মধ্যে দিয়ে যে সমস্ত অফিসার ও ভুতপূর্ব মন্ত্রীদের সম্পর্কে অভিযোগ এসেছে তদন্তের পরে রিপোর্ট দেখে যদি মনে হয় যে, তাঁরা অন্যায় করেছেন, ইরেগুলার করেছিলেন— এর মধ্যে নানা রকম বন্দোবস্ত ছিল, তা হলে এই বিষয়ে দরকার হলে প্রসিকিউশন করবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রসিকিউশন করার মতো কিছু পাওয়া যাবে কিনা, অন্যায় কেউ করেছিলেন কিনা সেটা প্রসিকিউশন হয় কিনা, তা মাননীয় সদস্য জানেন। তা ছাড়া সেটা একটা অন্য বিষয়বস্তু কাজেই সে বিষয়ে কিছু বলতে পারছি না।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, যখন তদন্ত হয় তখন কি সাক্ষী ডাকা হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে ডিটেলস নেই। ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত কাগজপত্র বা সাক্ষী যা নেবার সেটা শ্রী আর গুপ্ত নিয়েছেন। আমি তার ডিটেলস বলতে পারব না।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি এটা বলবেন যে, কোনও ব্যক্তি বিশেষকে সাক্ষী হিসাবে ডাকা হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** বাইরের লোককে ডাকা হয় নি। ভিতরের কাউকে তিনি ডেকে ছিলেন কি না সে লিস্ট আমার কাছে নেই। তবে সমস্ত কাগজপত্র নিয়েছিলেন এবং যাদের সঙ্গে কথা বলবার দরকার তিনি তাদের সঙ্গে কথা বলেছেন।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, সাক্ষীদের কি কোনও উকিল দ্বারা জেরা করা হয়েছিল? যাদের বিরুদ্ধে অ্যালিগেশন করা হয়েছিল।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা সেই ধরনের তদন্ত নয়, এটা মাননীয় সদস্যের জানা উচিত।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যিনি তদন্ত করেছেন তিনি কি এক্সটেনশনে আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তাঁর পরিচয় দিয়ে দিচ্ছি—তিনি অ্যাডভাইসার টু দি চিফ মিনিস্টার এবং রিটায়ার্ড আই সি এস শ্রী আর গুপ্ত।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ সরকার কি মনে করেন যে, তাঁকে আরও এক্সটেনশন দেবেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ সেটা এর সঙ্গে অ্যারাইজ করে না।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ মাননীয় মন্ত্রিমহাশয় বলছেন যে, তিনি রিপোর্টটা ভাল করে স্ক্রুটিনি করেন নি, অথচ তিনি কি করে বললেন যে মোটামুটি কিছু প্রমাণিত হয়েছে—এটা বুঝতে পারছি না। মন্ত্রিমহাশয় কি এটা একটু বুঝিয়ে বলবেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ যেগুলি মনে আছে সেগুলি বলেছি, যেগুলি মনে নেই সেগুলি বলি নি।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ মন্ত্রিমহাশয় কি বলবেন যে, স্ক্রুটিনি না করে তাঁর পক্ষে কি বলা সম্ভব?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমি তো বলেছি যে যা করার দরকার তা উনি করেছেন।

**শ্রী রবীন্দ্রলাল সিন্‌হা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় অন এ পয়েন্ট অব অর্ডার, Sir, the Minister has already said that the report would be circulated in a few days' time. তাহলে সেই বিষয়বস্তুকে নিয়ে ডিটেলস এখানে আলোচনা হওয়া বা প্রশস্ত হওয়া কি উচিত? রিপোর্টটি পরিষদ-এর সামনে না আসা পর্যন্ত?

**মিঃ ডেপুটি চেয়ারম্যান** ঃ উনি তো বললেন যে, যেটুকু ওনার মনে আছে সেটুকুই উনি বলছেন।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য** ঃ মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন বর্তমান সরকার যে ১৭১৭টি বাস পারমিট দিয়েছেন তার ভিতরে পুরানো যে বাস পারমিট, অর্থাৎ আগে দেওয়া হয়েছিল তার ১১৩টিও আছে?

**শ্রী জ্যোতি বসু** ঃ থাকতে পারে, আমার জানা নেই—আর টি এ করে থাকেন।

**শ্রী রবীন্দ্রলাল সিন্‌হা** ঃ এটা কি এনকোয়ারি করেছেন? এনকোয়ারিং অফিসার যেটা মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে কারো কারো বিরুদ্ধে মন্তব্য করেছেন—

যাদের বিরুদ্ধে মন্তব্য করা হয়েছে তাদের কি কোনও সুযোগ দেওয়া হয়েছিল তাদের বক্তব্য রাখবার জন্য ঐ এনকোয়ারিং অফিসারদের সামনে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি সেটার উত্তরে বলেছি যে, সেটা শ্রী আর গুপ্ত করেছেন, তিনিই উত্তর দিতে পারবেন। আমি বলতে পারব না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এখানে এই যে তদন্ত যেটা হয়েছে রিপোর্ট একটা করেছেন যে, কলকাতায় ৩০০ বাসের ব্যাপারে এবং প্রিইলেকশন পিরিয়ডে বিভিন্ন জেলাতে এই রকম ধরনের বহু পারমিট ইসু করা হয়েছে, সেটা কি এই তদন্তের আওতায় ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি এ সম্পর্কে তদন্ত করবেন, যা কলকাতায় করেছেন, কিন্তু বাংলাদেশের বিভিন্ন জেলায় যে ঘটনা ঘটেছে এই বাসের পারমিটের ব্যাপার নিয়ে তার সম্বন্ধে কোনও তদন্ত করবেন কিনা?

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** That is a request for action. Next question.

### বহরমপুরের "রবীন্দ্র ভবন"

*৯৩। **শ্রী নির্মাল্য বাগচী ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় কি অনুগ্রহপূর্বক জানাইবেন—

(ক) বহরমপুরের "রবীন্দ্র ভবন" অসমাপ্ত পড়িয়া থাকার কারণ?

(খ) এই ভবনের জন্য কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার হইতে কি কি সাহায্য দেওয়া হইয়াছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য ঃ**

(ক) ও (খ)—বহরমপুর শহরে একটি রবীন্দ্র সদন নির্মাণের জন্য মুর্শিদাবাদ রবীন্দ্র মেমোরিয়াল অ্যাসোসিয়েশন গত ১৯৬৪ সালে রাজ্য সরকারের নিকট অর্থ সাহায্যের আবেদন করেন। শিক্ষা অধিকর্তার সুপারিশ অনুযায়ী উক্ত প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয় এবং যাহাতে সত্বর কেন্দ্রীয় অনুদান মঞ্জুর করা হয় তার জন্য এ সরকারকে অনুরোধ করা হয়। যে পরিকল্পনায় এইরূপ কেন্দ্রীয় অনুদান মঞ্জুর করা হয়, সেই পরিকল্পনা বর্তমানে কেন্দ্রীয় সরকার কর্তৃক স্থগিত

রাখা হইয়াছে। কেন্দ্রীয় সরকার জানাইয়াছেন যে, এই পরিকল্পনা পুনরায় চালু করা হইলে, উক্ত প্রকল্পটি বিবেচনা করা হইবে।

উক্ত অবস্থার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় অনুদান ছাড়া রাজ্যসরকারের তহবিল হইতে কিছু অনুদান মঞ্জুর করা যায় কি না সে বিষয়ে অনুসন্ধান করা হইতেছে।

**শ্রী নির্মাল্য বাগচী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে সেখানে রবীন্দ্র মেমোরিয়াল কমিটি এই ভবনটি নির্মাণের জন্য তাঁরা এ পর্যন্ত কত টাকা খরচ করেছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এই প্রকল্পটিতে স্থানীয় অংশ ছিল শতকরা ৪০ ভাগ অর্থাৎ ১ লাখ ৩৪ হাজার ১৪৪ টাকা। ১৯৬৫ সালে অ্যাসোসিয়েশন জানেন যে ফেব্রুয়ারির ১৯৬৫ সাল থেকে নির্মাণকার্য শুরু হয়েছে এবং স্থানীয় দান যেটা দেবার কথা সেটা সম্পূর্ণভাবে ব্যবহৃত হয়েছে। আর বাকি কাজ আটকে আছে অর্থাভাবে।

**শ্রী নিমার্ল্য বাগচী ঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন কে রবীন্দ্র মেমোরিয়াল কমিটি যে টাকা খরচ করেছেন, সেটা ছাড়া রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের দেয় কত ছিল।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এতে কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা ছিল শতকরা ২৫ ভাগ এবং রাজ্য সরকারের দেওয়ার কথা ছিল শতকরা ৩৫ ভাগ।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য যে, মন্ত্রিমহাশয় যখন বহরমপুরে গিয়েছিলেন গত মে মাসে তখন এই রবীন্দ্রভবনের ব্যাপারে বহরমপুরের সমস্ত সাংস্কৃতিক সংস্থা যুক্তভাবে একটা প্রতিনিধি দল পাঠিয়েছিলেন তার কাছে এবং তারা মাননীয় মন্ত্রিমহাশয়ের সঙ্গে সেবা করে তাকে একটা স্মারকলিপি দিয়েছিলেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ, একথা সত্য।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** সেই যে স্মারকলিপি তার কাছে দেওয়া হয়েছিল তাতে কি এই কথা বলা হয়েছিল যে, রবীন্দ্রভবন অসমাপ্ত হয়ে পড়ে থাকার জন্য সেখানে সাংস্কৃতিক অনুষ্ঠানের পক্ষে অসুবিধা হচ্ছে।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ, জানানো হয়েছিল।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি জানেন যে এই ভবন নির্মানের জন্য যে সমস্ত জিনিসপত্র অথাৎ লোহা লক্কর কাঠ ইত্যাদি বিল্ডিং মেটিরিয়ালস কেনা হয়েছিল যার মধ্যে এখনও ওখানে কিছু পড়ে আছে, সেগুলো ব্যবহার না করার জন্য নষ্ট হয়ে যাচ্ছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** একথা আমি জানি না, তবে খোঁজ করে দেখতে হবে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় যখন গিয়েছিলেন, তখন এক বিরাট প্রতিনিধিদল তাঁর সাথে দেখা করেছিলেন। তাঁরা বলেছিলেন, স্থানীয় জনসাধারণকে যে ৪০ ভাগ দিতে হবে, সে কন্ডিশন তাঁরা ফুলফিল করেছেন। যে ইঞ্জিনিয়র এই ভবনটি নির্মাণের ব্যাপারে তদারক করেছেন, যাঁর নির্দেশে এই ভবনটি নির্মিত হয়েছিল, তাঁর মত নাকি যে আরও ৩৫ হাজার টাকা পাওয়া গেলে ভবনের এক তলার হলঘরটি হতে পারে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, প্রতিনিধিদল কি মন্ত্রিমহাশয়কে একথা জানিয়েছিলেন যে, যদি রাজ্য সরকার অন্তত পক্ষে ৩৫ হাজার টাকা দেন, তা হলে একতলার হলঘরটি নির্মাণের কাজ সম্পূর্ণ হতে পারে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** একথা জানানো হয়েছিল।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** তা হলে এই যে স্টপেজে আছে, তাতে অ্যাড-হক গ্রান্ট দিয়ে যাতে এই মেটিরিয়ালস যা আছে সেগুলো নষ্ট না হয় এবং অন্তত একতলার হলঘরটি হতে পারে, তার জন্য শিক্ষা বিভাগ অতি সত্বর এই গ্রান্টটা অনুমোদন করবেন কি এবং যাতে অন্তত এক তলাটা হতে পারে তার জন্য ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি মূল প্রশ্নের উত্তরে বলেছি, কেন্দ্রীয় অনুদান ছাড়া রাজ্য সরকারের তহবিল থেকে কিছু অনুদান করা যায় কিনা, সেটা দেখা হচ্ছে। আমি ইতিমধ্যে ২৭-৪ তারিখে কেন্দ্রীয় সরকারকে একটা চিঠি দিয়েছি। তাঁরা কি করবেন জানি না। রাজ্য তহবিল থেকে কিছু অনুদান করা যায় কিনা, তা দেখা হচ্ছে। বহরমপুর থেকে ফিরে এসে আমি কতকগুলো কোয়েরি পাঠিয়েছি এবং সেই অনুসারে জেলা ম্যাজিস্ট্রেটের কাছে কতগুলো তথ্য চাওয়া হয়েছে, সেগুলো পাওয়া গেলে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করব।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** ম্যাজিস্ট্রেটের কাছ থেকে যে তথ্য চে পাঠিয়েছেন, সে তথ্য কি তিনি পাঠাননি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** পারটিকুলার্স বিইং কালেকটেজ এখনও এ অবস্থা শেষ হয় নি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** একথা কি সত্য যে, মন্ত্রিমহাশয় যখন বহরমপু গেছিলেন তখন রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছিল, রবীন্দ্র মেমোরিয়াল অ্যাসোসিয়েশন এর কথা নয় তার বদলে একটা কমিটি হয়েছিল যার মধ্যে জেলা ম্যাজিস্ট্রেটের । জন মনোনীত সদস্য ছিলেন, বাইরের ২-৩ জন লোক নিয়ে এই কমিটি এ ব্যাপারে কিছু করছেন না, দীর্ঘদিন ধরে চুপচাপ বসে আছেন—একথা সত্য কিনা

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি কমিটির কথা বলতে পারছি না। কিং অল্প কয়েকদিন আগে জেলা ম্যাজিস্ট্রেটকে পত্র দিয়েছিলাম যেন এই সম্পর্কে ব্যব করা হয়। আমি জেলা ম্যাজিস্ট্রেটের কাছ থেকে তথ্য সংগ্রহের চেষ্টা করছি।

## Estates Acquisition Act

***94. Shri Nirmal Chandra Bhattacharya :** Will the Minis ter-in-charge of the Land and Land Revenue Department be please to state—

(a) if the Government contemplate the extension of the Estat Acquisition Act to Calcutta; and

(b) if so, the approximate time they are likely to take t introduce appropriate legislation?

[3-20 — 3-30 p.m.]

**Shri Hare Krishna Konar :** (a) The question has not ye been discussed. (b) does not arise.

## Vivekananda Satabarshiki College

***95. Shri Gopal Haldar :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if the Vivekananda Satabarshiki College *alias* Rahara College is a sponsored and non-residential college ;

(b) the amount of grant that was given by the Governments, Central and State, for its building, etc. at its start ;

(c) the amount that was given to the College by the State Government during the last 2 years, year by year, to meet the deficit, etc. ;

(d) the total number of students in the College during the last 2 years (year by year) ;

(e) (i) if the College teaches Alternative Bengali and Bengali Honours Course, (ii) if not, the reason thereof ;

(f) if it is a fact that in the absence of Pre-University classes in the College, many students of the locality are forced to join colleges in Calcutta for Pre-University Course ;

(g) if the Government is aware that there is a great public demand for opening Pre-University classes in the College ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :** (a) Yes.

| | | | Rs. |
|---|---|---|---|
| (b) | from State Govt. | | 10,66,586 |
| | from Central Govt. | | 3,70,000 |
| | Total | Rs. | 14,36,586 |
| (c) | In 1965-66 | .. | 1,38,000 |
| | In 1966-67 | .. | 1,32,500 |
| (d) | In 1965-66 (on 31.3.66) | | 369 |
| | In 1966-67 (on 31.3.67) | | 326 |

(e) (i) The college is not affiliated in Bengali Honours Cours and Alternative Bengali associated with it.

(ii) No application for opening Honours Course in Bengal has been received from the college authorities.

(f) & (g) There is in general a strong demand for admissio to Pre-University classes. No information is available regarding the extent of demand for Pre-University classes in this particular col lege.

**শ্রী রাজকুমার চক্রবর্ত্তী ঃ** বাংলাদেশের কয়টি কলেজ আরম্ভের জন্য এককালী সাড়ে চোদ্দ লক্ষ টাকা দেওয়া হয়েছিল মন্ত্রিমহাশয় বলবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** নোটিস দিলে বলতে পারব।

**শ্রী রাজকুমার চক্রবর্ত্তী ঃ** বাংলাদেশে কয়টি মফঃস্বল কলেজে বার্ষিক অনুদা দেওয়া হয়েছিল প্রায় দেড় লক্ষ টাকা বলতে পারেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** নোটিস দিলে বলতে পারি।

**শ্রী রাজকুমার চক্রবর্ত্তী ঃ** এত ঢালাও টাকা দিলেন মফঃস্বল কলেজে যেখানে ৩২৬ জন ছাত্র পড়ে সেখানে কি কি বিষয় পড়ানো হবে সে সম্বন্ধে কি এডুকেশন ডিরেক্টরেট কোনও কন্ট্রোল করেন না বা উপদেশ দেন না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** কন্ট্রোল বা উপদেশের কথা বলতে পারি না. আলাপ আলোচনা নিশ্চয়ই হয় এবং সম্প্রতি কয়েকদিন আগে এই কলেজের কর্তৃপক্ষের সঙ্গে কিছু আলোচনা হয়েছে।

**শ্রী রাজকুমার চক্রবর্ত্তী ঃ** বাংলা বিষয় আজকাল প্রায় সব কলেজেই পড়ানো হয়, এই কলেজে পড়ানো হবে কিনা সে সম্বন্ধে কি ঠিক করেছেন? আলোচনা যখন হয়েছে এবং সেশনও এসে গেছে তখন এ বিষয়ে নিশ্চয়ই কিছু স্থির হয়েছে

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমরা আলোচনা করেছি। আলোচনার মধ্যে থেকে সেটা বেরিয়ে পড়ে সেটা হল বাংলা পড়ার প্রধান দাবি থাকে মেয়েদের তরফ থেকে। এই কলেজে মহিলাদের আসন এখনও পর্যন্ত দেওয়া হয় নি। এজন্য

এখনও বলা যাচ্ছে না, বাংলা পড়ার জন্য কত জন ছাত্র ভর্তি হতে পারে। সেজন্য এ বিষয়টা এখনও পরীক্ষাধীন আছে। আরও কয়েকটি বিষয় প্রি-ইউনিভার্সিটি বিষয় সম্পর্কে এবং অন্যান্য বিষয় সম্পর্কেও পরীক্ষাধীন রয়েছে।

**শ্রী রাজকুমার চক্রবর্তী** ঃ মন্ত্রিমহাশয় বলেছেন যে, এখানে প্রি-ইউনিভার্সিটি ক্লাশ নেই, শুধু ডিগ্রি ক্লাশ আছে। তাদের ডিম্যান্ড কি আছে? সে সম্বন্ধে বলেছেন ঃ না ইনফরমেশন ইজ অ্যাভেলেভল রিগার্ডিং দি এক্সটেন্ট্ অব ডিমান্ড ফর প্রি-ইউনিভার্সিটি ক্লাসেস ইন দিস পার্টিকুলার কলেজ। মন্ত্রিমহাশয় অন্যত্র বলেছেন এবং তিনি নিজেও জানেন এ বৎসর প্রি-ইউনিভার্সিটি ক্লাশে ভর্তির জন্য ডিমান্ড আছে। এডুকেশন ডাইরেক্টরেটের একটা এজেন্সি আছে, কি ডিমান্ড আছে সেটা জানবার জন্য। অথচ তিনি বললেন, কলেজ খুললে বলতে পারব কি রকম ডিম্যান্ড আছে—অর্থাৎ এক্সটেন্ট অব ডিমান্ড তিনি জানেন না। এর অর্থ কি? আমি এই ব্যাপারে ক্ল্যারিফিকেশন চাইছি।

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** ঃ এই কলেজে কতগুলো ছাত্র ভর্তি হতে পারবে প্রি-ইউনিভার্সিটিতে সেটা প্রোগনোসিস্-এর মতো। ঘটনা ঘটলে কি কি হবে তার বিচার হবে। যা হোক, সে সম্বন্ধে আমি মাননীয় সদস্যদের তথ্য হিসাবে জানাচ্ছি যে, এঁদের কর্তৃপক্ষের সঙ্গে কথা বলেছি এবং আমি তাঁদের বলেছি যে, বিভিন্ন জায়গায় প্রি-ইউনিভার্সিটি ক্লাশে ভর্তি হবার জন্য স্কুল ফাইনাল পাস করা ছাত্রদের প্রচণ্ড চাপ রয়েছে এবং তাদের জন্য ব্যবস্থা করা যাচ্ছে না। কাজেই এই অবস্থায় এই কলেজে প্রি-ইউনিভার্সিটি ক্লাশ খোলার প্রয়োজনীয়তা আছে বলে জানিয়েছি।

**শ্রী রাজকুমার চক্রবর্তী** ঃ মন্ত্রিমহাশয় জানেন কিনা জানি না যে, ২ জন বাংলার প্রফেসরের চাকুরি খতম করে দেওয়া হয়েছে বন্ধের আগে এই কারণে যে, সেখানে বাংলা নেই, ছাত্র নেই, বিষয় নেই। আমার প্রশ্ন হচ্ছে তাঁদের চাকরি থাকবে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** ঃ খতম করে দেওয়া হয়েছে—এটা ঠিক নয়। মাননীয় সদস্য মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি, তাঁরা এখনও সেখানে কাজ করছেন। তাঁদের চাকরি থাকবে না এটা বলছি না, তাঁদের উপযুক্ত কাজ যাতে দিতে পারি সেই ব্যবস্থা করতে হবে।

**শ্রী গোপাল হালদার** ঃ প্রথম কথা হচ্ছে ১৪।। লক্ষ টাকা দিয়ে প্রতিষ্ঠিত এই কলেজ এবং বছর বছর লক্ষ লক্ষ টাকা সাহায্য পায়। আমার প্রশ্ন হচ্ছে, সেই

অঞ্চলের মেয়েরা পড়াশুনা করে না—এটাই কি তাঁর ধারণা এবং সেই কলেজে কেন মেয়েদের ভর্তির ব্যবস্থা নেই?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য অবগত আছেন, এটা একটি বিশেষ মিশনের দ্বারা, অর্থাৎ রামকৃষ্ণ মিশনের দ্বারা পরিচালিত। মিশনের নীতি অনুসারে তাঁরা এটা পরিচালনা করেন। মেয়েরা পড়তে চায় না, সেই প্রশ্ন আসে না। কর্তৃপক্ষ তাদের জন্য শিক্ষার ব্যবস্থা করে নি, এটা হচ্ছে তথ্য।

**শ্রী গোপাল হালদার ঃ** এটা কি আপনি ডিসক্রিমিনেশন বলে মনে করেন না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** ডিসক্রিমিনেশন কথাটার নানা রকম তাৎপর্য আছে। কন্সটিটিউশনাল ডিসক্রিমিনেশন-এর প্রশ্ন আছে এবং এখানে ডিসক্রিমিনেশন-এর প্রশ্ন আর এক রকম আছে। একটি কলেজ স্থির করেন, মেয়েরা পড়তে পারবে না—শুধু ছেলেরাই পড়বে। আবার কোনও কলেজ স্থির করেন, ছেলেদের ভর্তি করব না। এ রকম যে ডিসক্রিমিনেশন সেটা সংবিধান-বিরোধী কিনা, আইন-বিরোধী কিনা—সেটা স্বতন্ত্র প্রশ্ন। আমার মনে হয়, এখানে সে রকম প্রশ্ন আসে না।

**শ্রী গোপাল হালদার ঃ** এরকম স্পনসর্ড কলেজ কি আছে যেখানে মেয়েরা পড়তে পারে, কিন্তু ছেলেরা পড়তে পারে না এবং সেটা কি গভর্নমেন্ট এনক্রোচ করবেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এ রকম কলেজ আছে যেখানে শুধুমাত্র মেয়েরা পড়ে, ছেলেরা পড়তে পারে না। গভর্নমেন্টের নীতি নয় এনক্রোচ করা।

**শ্রী গোপাল হালদার ঃ** কতদিনের মধ্যে মনে করেন এই কলেজে বাংলা প্রচলিত করা যাবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আগেও যখন এই প্রশ্ন উঠেছিল আমি নির্দিষ্ট তারিখ দিতে পারি নি এবং এখনও দিতে পারছি না। এটা পরীক্ষাধীন আছে এটুকু বলতে পারি।

**শ্রী গোপাল হালদার ঃ** এ বছর হবে কিনা?

(নো রিপ্লাই)

**শ্রী গোপাল হালদার :** একটা কলেজে এতগুলো টাকা ব্যয় হল এবং কলকাতার ছেলেমেয়েরা সেখানে পড়তে আসতে বাধ্য হয়। আমি জানতে চাই, এ সম্বন্ধে গভর্নমেন্টের নীতি কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** মাননীয় সদস্যকে এটুকু নিবেদন করতে পারি যে, এখানে সরকারি নীতির প্রশ্ন প্রাসঙ্গিক নয়। এই কলেজের কর্তৃপক্ষ এইভাবে কলেজ চালাচ্ছেন এবং তাঁদের এ রকম বন্দোবস্ত আছে। তবে আমরা তাঁদের এমন কথা বলেছিলাম যে, তাঁরা যে রেসিডেনশিয়াল ব্যবস্থা রেখেছেন—অবশ্য সেটা এই কলেজে নয়, এ রকম ধরনের রেসিডেনশিয়াল কলেজ যেখানে আছে, যেখানে অনাবাসিক ছাত্রদের ভর্তি করা হয় না—সেখানে আমরা তাঁদের বলেছিলাম, এবারে যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে আপনারা অনাবাসিক ছাত্রদের ভর্তির ব্যবস্থা করতে পারেন কিনা? তাঁরা আমাদের জবাব দিয়েছেন যে, তাঁরা মিশনের কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা না করে কিছু বলতে পারবেন না। এটা সরকারি নীতির ব্যাপার নয়—যে কর্তৃপক্ষ এই কলেজ পরিচালনা করছেন তাঁদের নীতির ব্যাপার।

**Mr. Deputy Chairman :** Questions are not to elicit information. No policy matter is raised. Sufficient supplementaries have been asked on this question.

[3-30 — 3-40 p.m.]

**শ্রী নির্মল বোস :** মাননীয় মন্ত্রিমহাশয়ের উত্তর থেকে আমরা জানতে পারলাম যে, অনেক লক্ষ টাকা দেওয়া হয়েছে, প্রতি বছর দেওয়া হচ্ছে অথচ ছাত্রসংখ্যা মাত্র ৩২৬ জন। এ রকম কলেজে এত টাকা খরচ করার পর পরীক্ষার ফল কি রকম সে তথ্য মাননীয় মন্ত্রিমহাশয় জানাতে পারেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** নোটিস দিলে জানাতে পারি। তবে মাননীয় সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিষদকে এ সম্পর্কে কিছু জানাতে চাইছি। এ সম্পর্কে আমরা একমত যে, অন্যান্য কলেজের তুলনায় এখানে অধিক অর্থব্যয় হচ্ছে এবং সেই অনুপাতে যে অধিকসংখ্যক ছাত্র উপকৃত হচ্ছে—এটা মনে করার কারণ নেই। আমার কাছে যে তথ্য রয়েছে সেটা খুব বিচিত্র বলে আমার মনে হয়েছে, ওঁদের কাছে আমি জানতে চেয়েছিলাম এর কারণ কি। সেটা আমি এখানে উপস্থিত করছি। আমরা দেখেছি, ১৯৬৪-৬৫ সালে প্রথম বার্ষিক বিজ্ঞানে

ভর্তি হয়েছিল ১৬৮ জন ছাত্র। ১৯৬৫-৬৬ সালে তার মধ্যে থেকে দ্বিতীয় বার্ষিক বিজ্ঞানে উঠল ১০৬ জন, ১৯৬৬-৬৭ সালে তার মধ্যে থেকে তৃতীয় বার্ষিক বিজ্ঞানে যারা উঠল তাদের সংখ্যা ৫২। অর্থাৎ মোট ছাত্র সংখ্যার এক-তৃতীয়াংশ হয়ে গেল। কাজেই এ সম্পর্কে সন্দেহের কোনও কারণ নেই যে, কৃতকার্য ছাত্র বা শিক্ষা সম্পূর্ণ করতে পারছে ছাত্র, তাদের সংখ্যা কমেই যাচ্ছে। গত বছরের তুলনায় এ বছরের যে হিসাব তা মূল প্রশ্নের জবাবে দিয়েছি। এই যে ছাত্র সংখ্যা কমে যাচ্ছে সে সম্পর্কে যখন ওখানকার কর্তৃপক্ষের সঙ্গে কথা বলি তখন তাঁরা আমাকে জানান যে, ওখানকার ছাত্ররা ভালো ভালো কাজ পেয়ে চলে যায়, তার জন্যই সংখ্যা কমে যাচ্ছে। তারপর কলা বা আর্টসের ব্যাপারে সেই একই ঘটনা হচ্ছে। প্রথম বার্ষিক শ্রেণীতে ৪৭ জন, তার মধ্যে থেকে দেখছি দ্বিতীয় বার্ষিকীতে ৩৪ জন, তার পর ১৭ জন দেখছি তৃতীয় বার্ষিকীতে পরের বছর যাচ্ছে। এ তথ্য খুবই উদ্বেগজনক এবং এ সম্পর্কে আমার মনে হচ্ছে আরও একটু গভীর অনুসন্ধানের প্রয়োজন রয়েছে।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটা হিসাব দিলেন যে, এই কলেজে প্রতি বছরই ছাত্রসংখ্যা কমে যাচ্ছে প্রথম, দ্বিতীয়, তৃতীয় বার্ষিকীতে উঠতে। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন ফার্স্ট ডিভিসন ছাড়া সেকেন্ড বা থার্ড ডিভিসনের ছাত্রদের এখানে ভর্তি করা হয় না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা অন্তত এ বছরে ঠিক নয়। আমি ওঁদের জিজ্ঞাসা করেছিলাম, ওঁরা বলেছেন এটা এ বছরের জন্য ঠিক নয়।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** প্রি-ইউনিভার্সিটিতে ছাত্র ভর্তির সমস্যা এ বছরে তীব্র হয়েছে। এ বছরই যাতে প্রি-ইউনিভার্সিটি কোর্সে এ কলেজে ছাত্র ভর্তি হতে পারে, সে রকম নির্দেশ মন্ত্রিমহাশয়ের দপ্তর থেকে দেওয়া আছে কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এ ব্যাপারে আমাদের একটু অসুবিধা আছে, সেটা পরিষদকে বিবেচনা করতে আমি অনুরোধ জানাচ্ছি। আমরা কোন শিক্ষা প্রতিষ্ঠানকে দপ্তর থেকে নির্দেশ দিয়ে করানোটা ঠিক বলে মনে করি না। আমরা মনে করি, তাঁদের কাছে এটা আমাদের পরামর্শ, তা আমরা দিতে পারি। আমরা তাঁদের কাছে সাহায্য চেয়েছি যে এবারে ছাত্রদের নিয়ে যে সমস্যার উদ্ভব হয়েছে তা লাঘব করার জন্য আপনারা আমাদের সাহায্য করুন। প্রি-

ইউনিভার্সিটির ক্লাশ ওখানে খুলুন এবং এ বছর থেকেই খুলুন। এ সম্পর্কে আমাদের যা যা করণীয় তা করা হবে।

**শ্রী সত্যপ্রিয় রায় :** আমার সাপ্লিমেন্টারি হচ্ছে, কলেজটি হচ্ছে স্পনসর্ড কলেজ, এর ম্যানেজমেন্টের নিয়মকানুন জানি না। সাধারণভাবে জানি, গভর্নমেন্টের নিয়ন্ত্রণাধীন থাকে। এই স্পনসর্ড কলেজটির ম্যানেজমেন্ট কি সম্পূর্ণভাবে রামকৃষ্ণ মিশনের হাতে, না সরকারেরও পরিচালনায় অংশ আছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, sponsord college সম্পর্কে আর একটু আমার নিবেদন করতে হয়। স্পনসর্ড কলেজ সম্পর্কে কোনও নির্দিষ্ট নিয়ম বা এক রকম নিয়ম কোনও জায়গায় নেই। আমি অনুসন্ধান করে যেটুকু জানতে পেরেছি তা হলো এ এক বিচিত্র ব্যবস্থা। বিভিন্ন জায়গায় বিভিন্ন কর্তৃপক্ষের সঙ্গে বিভিন্ন রকম বন্দোবস্ত হয়েছে। এমন বন্দোবস্তও হয়েছিল যে স্পনসর্ড কলেজ সরকারের তহবিল থেকে, জনসাধারণের তহবিল থেকে প্রচুর অর্থ সাহায্য হিসাবে পাচ্ছে, অথচ সরকারের কোনও কিছু বলবার অধিকার রেখে দেওয়া হয় নি এবং এইসব কলেজের কর্তৃপক্ষ ইচ্ছামত তারা তাদের কাজ করতে পারেন। সেটা শুধুমাত্র এই জায়গায় নয়, আরও কতগুলি জায়গায় এই ধরনের ঘটনা দেখতে পাচ্ছি। আমি তার জন্য স্পনসর্ড কলেজ সম্পর্কে যে নিয়মাবলী আছে—অবশ্য নিয়মাবলী বলতে আসলে কিছুই নেই—আমি সেই নিয়মাবলী পর্যালোচনা করছি এবং সেই নিয়মাবলী শিক্ষা এবং দেশের অর্থনীতির যে অবস্থা তার সঙ্গে সঙ্গতি রেখে যাতে হয়, সেই অনুসারে আমি ব্যবস্থা অবলম্বন করছি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রিমহাশয় যেটা এখানে বললেন তাতে এটা পরিস্কার হয়ে গেল যে, বিচিত্র ব্যবস্থা আছে এই স্পনসর্ড কলেজগুলির ক্ষেত্রে এবং পূর্বতন কংগ্রেস সরকার তাদের দলীয় স্বার্থসিদ্ধির জন্য এই বিচিত্র ব্যবস্থা প্রবর্তন করে গিয়েছিলেন। কাজেই মন্ত্রিমহাশয় এতগুলি স্পনসর্ড কলেজ আছে, এর নিয়মাবলী সংশোধন করার কথা চিন্তা করেছেন। আমি তাঁকে প্রশ্ন করছি যে, এই যে দলীয় স্বার্থসিদ্ধির যে ব্যবস্থা ওঁরা করে গিয়েছিলেন সে সম্পর্কে অবিলম্বে একটা পূর্ণাঙ্গ তদন্তের ব্যবস্থা উনি করবেন কি?

**Mr. Deputy Chairman :** It is a request for action. I disallow the question.

**শ্রী রবীন্দ্র লাল সিনহা :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এই রুল ৪৯, সাব রুল হতে সেখানে The right to ask a question is governed by the following conditions. It shall not contain argumenting inferences, ironical expressions, imputations, epithets or deformatory statements.

এখানে ইমপুটেশন না করে এটা কেন হবে? ইট মাস্ট বি আস্কড উইথ দি অবজেক্ট অব এলিসাইটিং ইনফরমেশন। যে ইনফরমেশনটা সেটা পিছনে রইল আর ইমপুটেশনটা আগে হল। এটা তো আইনে খাটছে না এখানে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** সেটা যাই হোক, মন্ত্রিমহাশয় যা বলেছেন তা থেকে বললাম।

### জমির মালিক কর্তৃক উদ্বৃত্ত ধানের হিসাব দাখিল

*৯৬। **শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সেচ এলাকায় দশ একর, এবং সেচবিহীন এলাকায় বারো একর এবং তদূর্দ্ধ পরিমাণ জমির মালিকের মোট সংখ্যা কত ;

(খ) সরকারি নির্দেশ অনুযায়ী ইহাদের মধ্যে কতজন তাঁহাদের উদ্বৃত্ত ধান-চালের হিসাব দাখিল করিয়াছেন এবং যাঁহারা হিসাব দিয়াছেন, তাঁহাদের মধ্যে কতজন ভুল হিসাব দিয়াছেন;

(গ) (১) সরকারি নির্দেশ লঙ্ঘনের জন্য কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে; এবং (২) এই সম্পর্কে কাহাকেও গ্রেপ্তার করা হইয়াছে কি না?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ :** (ক) ৪৯,৬৮২ এর মধ্যে নদীয়া জেলার তেহট্ট ২নং ব্লক এবং জলপাইগুড়ি জেলার মাদারীহাট ব্লক এবং এর মালিকদের সংখ্যা এর মধ্যে ধরা হয় নি, আর দার্জিলিং জেলার নকশালবাড়ির ফাঁসি দেওয়া, খড়ীবাড়ি— এই তিনটি থানার সংগ্রহ করা সম্ভবপর হয় নি।

(খ) যাঁহারা হিসাব দাখিল করেছেন তাঁদের সংখ্যা ১৩,১৩৫ তার মধ্যে কত জন ভুল বা মিথ্যা সংবাদ দাখিল করেছেন, তা বলা সম্ভব নয়। ১৯৬৭ সালের

৩০এ জুন ১,৯৬৪ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে। আমি আসার পূর্বে জেনে এসেছি যে, ২৪শে জুন পর্যন্ত কতজনকে করা হয়েছে তার সংখ্যা হচ্ছে ২,২৩৫ জন, আর গ্রেপ্তার হয়েছে ৩০এ জুন পর্য্যন্ত ১৪৮ জন। তার পর আরও গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য :** এই যে মামলা দায়ের করা হয়েছে এবং উনি যে লেটেস্ট ফিগার দিলেন তার জন্য ওঁনাকে ধন্যবাদ দিচ্ছি। এই যে ২,২৩৫ জন ২৪শে জুন পর্যন্ত, এই মামলার ডিটেলস সাধারণভাবে ওঁনার পক্ষে বলা সম্ভব কিনা আমি জানি না। মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য হচ্ছে যে, যাঁদের ধরা হয়েছে তাঁদের সাজা কিভাবে দেওয়া হয়েছে—এটা জানাবেন কি?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ :** এখন পর্যন্ত মামলা কোর্টে রয়েছে। এখন কি করে বলব সাজা কি ধরনের হবে, হয়েছে বলে আমার অন্তত জানা নেই।

**শ্রী সত্যপ্রিয় রায় :** এই যে ধান-চালের হিসাব দাখিল করেছে তার মধ্যে কত জনের ভুল হিসাব আছে তার উত্তরে আপনি বলেছেন—"সেটা বলা সম্ভব নয়।" কিন্তু এই উদ্বৃত্ত হিসাব পরীক্ষা করে কোনটা ভুল কাজ, কোনটা নির্ভুল তা নির্ধারণের কোনও প্রচেষ্টা সরকার পক্ষ থেকে করেছেন কি?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ :** পরীক্ষা করতে বলা হয়েছে। যদি কোথাও বলে না ঠিকমতো দেওয়া হয়নি তখন ব্যবস্থা করা হবে।

**শ্রী আবদুল্লা রসুল :** যাদের অ্যারেস্ট করা হয়েছে তাদের মধ্যে পি ডি অ্যাক্ট-এ কাউকে অ্যারেস্ট করা হয়নি এইটা মনে হচ্ছে। কেস যখন রয়েছে, পি. ডি. অ্যাক্ট ধরা হবে কি?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ :** পি ডি অ্যাক্ট-এ অ্যারেস্ট করা হয়েছে। যদিও প্রশ্নে নেই তবুও আমি আসবার আগে সাপ্লিমেন্টারি হতে পারে বলে নিয়ে এসেছি। পি ডি অ্যাক্ট-এ প্রডিউস এর মধ্যে ২২৯ জন মিলার ১১জন, ট্রেডার ১৩২ জন, অ্যান্টি-সোস্যাল ১১৪ জনকে—মোট ৪৮৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

## Payment of Government Grant-in-aid to High and Higher Secondary Schools

***97. Shri Manoranjan Sen Gupta :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

[27th July, 1967]

(a) what is the number of (i) High Schools and (ii) Higher Secondary Schools recognised and aided by Government which have received their due grant-in-aid up-to-date ;

(b) what is the number of (i) High Schools and (ii) Higher Secondary Schools both recognised and aided whose grants have been withheld due to Audit objection or some other reasons ; and

(c) whether the Government is making any provision for building and laboratory grants to aided Higher Secondary Schools which have not received such grant before as a result of which such Schools re in miserable plight ?

[3-40 — 3-50 p.m.]

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

(a) The full dues of a school for a particular year are not released during that year. The full amount due in a particular year cannot be accurately estimated before the audited accounts for that year are available. Grants-in-aid are released according to the following procedure :

The first interim grant representing 50% of the deficit of the previous year as per budget of the school of the previous year shown in the grant-in-aid application is released in May and June, The second interim grant representing 25% of the defecit of the previous year is released in September and October.

The final instalment of the grant is released after calculation of the deficit on receipt of grant-in-aid application for the particular year and audit report of the previous year.

There are 1,181 aided Higher Secondary Schools and 1,419 aided High Schools. During 1966-67 grants-in-add were released to (i) 1,181 Higher Secondary Schools for 'normal sections' and to 1,024 of these Higher Secondary Schools for the maintenance of Higher Secondary Sections, and (ii) 1,351 High Schools. First and second interim grants equal to 75% of the previous year's grants released during 1966-67 to 157 Higher Secondary Schools for the maintenance of the Higher Secondary Sections.

During the current financial year (1967-68) first interim grants have so far been released in favour of 1,314 Higher Secondary Schools and 1,073 High Schools. Grants are being released to the remaining schools.

(b) Final grants for the maintenance of the Higher Secondary Sections for 1966-67 could not be released to 157 Higher Secondary Schools owing to non-receipt of grants-in-aid applications or audit reports of the previous year from those schools. Final grants to these 157 schools for this purpose for 1966-67 have been sanctioned during 1967-68 on receipt of the requisite applications and audit reports. No grant was sanctioned to 68 High Schools during 1966-67 on account of unsatisfactory results of those schools. The withheld grants for 1966-67 have been released during 1967-68.

(c) The matter is under consideration

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** আপনি যে হিসাব দিলেন তাতে বোঝা যাচ্ছে, ১৯৬৬-৬৭ সালে সব স্কুলেই গ্রান্ট পেয়ে গেছে, তাই না?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : সব স্কুল পেয়ে গেছে এটা ধরে নেবার মতো তথ্য আমি দিতে পারছি না।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত** : যে হিসাব দিচ্ছেন তাতে এটা মনে হচ্ছে ১৯৬৮-এ যাদের গ্রান্ট দেওয়া হয় নি, আনস্যাটিসফ্যাক্টরি রেজাল্টের জন্য দেওয়া হয় নি, তাদের কেস আন্ডার কনসিডারেশন। এই কনসিডারেশন শেষ হতে কতদিন লাগবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : যে সব হায়ার সেকেন্ডারি স্কুলকে আগে দেওয়া হয় নি, তাদের সম্বন্ধে কথা হচ্ছে—এই ব্যাপারটা পর্যালোচনাধীন রয়েছে। এটা নির্ভর করবে আমরা কি পরিমাণ অর্থ আরও বেশি সংগ্রহ করতে পারব। এই অর্থের পরিস্থিতিটা একটু পরিস্কার হয়ে এলেই করতে পারব।

**শ্রী নির্মাল্য বাগচী** : মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমি এটা জিজ্ঞাসা করছি, তিনি কি জানেন সেন্ট্রাল গভর্নমেন্টের মিনিস্ট্রি অব এডুকেশনের এই রকম একটা ক্রেশ প্রোগ্রাম আছে? আমি একটু পড়ে শুনিয়ে দিচ্ছি। This scheme for improvement of secondary education initiated in 1964 was adopted from the year under report under different central assistance to states is given on 100 p.c. basis outside the state plan for training of science laboratory at secondary level. আমার বক্তব্য পেশ করার উদ্দেশ্য এই যে সেন্ট্রাল অ্যাসিসট্যান্স সেন্ট পারসেন্ট হচ্ছে তার কতটা সুযোগ রাজ্যসরকার গ্রহণ করতে পারছেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : এটা সম্পর্কে নোটিস প্রয়োজন।

**শ্রী সত্যপ্রিয় রায়** : গত বছর কোন বিদ্যালয়ে কত ডেফিসিট দপ্তরে ঠিক করা হয় নি, মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : ডেফিসিটের হিসাব পাওয়া যায়নি।

**শ্রী সত্যপ্রিয় রায়** : এই যে ৫০ পারসেন্ট ডেফিসিট টাকা কত বছরে দেওয়া হয়েছে এর কোন ভিত্তি নাই, সেটা শিক্ষামন্ত্রী জানেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : আমি উত্তরে বলেছি, গ্রান্ট ইন আর রিলিফ টু দি ফলোইং প্রসিডিওর। ঠিক ঠিক ভাবে দেওয়া হচ্ছে, সে আমার বক্তব্য নয়। আমি খুব অবহিত আছি, প্রত্যেক স্কুলে কত খরচ হয়েছে। সত্যিকারের তাদের কি

প্রাপ্য এ সম্পর্কে নির্ভরযোগ্য কোনও তথ্য এখনও পর্যন্ত পাই নি। ইতিপূর্বে পরিষদের বিগত অধিবেশনে প্রশ্নোত্তরে গ্রান্ট ইন এড সম্পর্কে বলেছিলাম যে, নিয়মাবলী আছে, যে অবস্থা আছে তা খুব অসন্তোষজনক এটার পরিবর্তন দরকার। এই উদ্দেশ্যে শিক্ষক প্রতিনিধিদের সকলের সঙ্গে বসে আলোচনা করছি যাতে সংশোধন করা যায় এবং অব্যবস্থিত অবস্থা তাড়াতাড়ি দূর করা যায়।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** হাই স্কুলস্ এবং হায়ার সেকেন্ডারি স্কুলস-এ যে সমস্ত গ্রান্ট-ইন এড দেন তা দেরিতে পৌঁছায়, তা ত্বরান্বিত করা সম্ভব কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আর একটা প্রশ্নোত্তরে এই পরিষদে জানিয়েছিলাম যে, কর্মচারীর অভাব রয়েছে, তাদের বসতে দেবার জায়গা পর্যন্ত নেই। আশা করছি নুতন জায়গা পাব, লোককে বসতে দেবার মতো জায়গা দিতে পারব এবং যাতে নুতন কিছু সংখ্যক কর্মচারী নিয়োগ করা যায় তারও চেষ্টা করছি। আমাদের আশা সঙ্গে সঙ্গে যদি নিয়মাবলী যথাযোগ্য পরিবর্তন করা যায়, তা হলে হয়তো অবস্থার উন্নতি হতে পারবে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যে কথা বললেন—কাজটা সুষ্ঠুভাবে করার জন্য অর্থের ব্যবস্থা কি ইতিপূর্বে করা হয়েছে?

[3-50 — 4-00 p.m.]

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি অর্থের ব্যবস্থা কথাটা বুঝতে পারছি না।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** বাজেটে ব্যবস্থা করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** বাজেট যে মুহূর্তে পাস করবেন, তাতে দেখবে এই ব্যবস্থা রয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** বর্তমানে এই যে গ্রান্ট-ইন-এড ডিসবার্সমেন্ট হয় এটা কোথা থেকে করা হয় এবং ডি পি আই-এর আন্ডারে কোন কর্মচারীর উপর এটা ডিসবার্স করার ভার রয়েছে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** অ্যাডিশন্যাল ইন্সপেক্টর অব সেকেন্ডারি এডুকেশন এটা করেন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এই যে অ্যাডিশন্যাল চিফ ইন্সপেক্টর ( সেকেন্ডারি এডুকেশন যিনি গ্রান্ট-ইন-এড ডিসবার্স করেন এবং যেখান থেকে ক( তার বিরুদ্ধে কোনও অভিযোগ গিয়েছে কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** নানাবিধ অভিযোগ গিয়েছে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** অভিযোগ যখন গিয়েছে তখন তাঁর হাত থে গ্রান্ট-ইন-এড ডিসবার্সমেন্ট-এর প্রত্যক্ষ দায়িত্ব সরিয়ে নেবেন কিনা?

**মিঃ ডেপুটি চেয়ারম্যান ঃ** ইট ইজ এ রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** মন্ত্রিমহাশয় প্রশ্নোত্তরে স্বীকার করেছে লোকজনের অভাবে, দপ্তরের অভাবে গ্রান্ট-ইন-এড ঠিক সময় ডিসবার্স করা যা( না এবং স্কুলের সংখ্যা বলেছে ৩ হাজার। আমার প্রশ্ন হচ্ছে, এটা বিকেন্দ্রীকর করবেন কিনা—অর্থাৎ কলকাতার একটা অফিস থেকে না করে বিকেন্দ্রীকরণে নীতি বিবেচনা করবেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি বিবেচনা করতে ইতিমধ্যেই শুরু কর( এবং শুধু গ্রান্ট-ইন-এড নয়, যাতে বিদ্যালয় পরিদর্শন ঠিকভাবে হয়, যেটা হ( না তার ব্যবস্থাও করেছি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** প্রশ্নের জবাবে বলেছেন ১৫৭টি বিদ্যাল অডিট রিপোর্ট পাঠাতে পারে নি এবং সময়মতো দরখাস্ত করে নি বলে গ্রান্ট-ইন এড পাঠানো যায় নি। মন্ত্রিমহাশয় জানাবেন কি, এডেড স্কুলের ক্ষেত্রে কারা অডি করেন?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** অ্যাপ্রুভড্ প্যানেল আছে এবং সেখানে ( অডিটরের নাম আছে তাঁকে স্কুল আহ্বান করে।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য ঃ** এটা কি স্কুলের দায়িত্ব, না এডুকেশ( ডিপার্টমেন্টের দায়িত্ব? সময়মতো অডিটর না গেলে কে পাঠাবে? ডিপার্টমেন্ট পাঠাবে না স্কুল চাইলে তবে যাবে?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য ঃ** প্রশ্ন হচ্ছে অডিটর যায় না। অডিটরদের পক্ষ থেকে তাঁদের অসুবিধার কথা তাঁরা বারবার বলেছেন যে, তাঁদের যে ফি দেওয়

হয় তাতে তাঁদের হয় না এবং অডিটরের সংখ্যাও কম। আমরা অডিটরের সংখ্যা বৃদ্ধি করবার চেষ্টা করছি, তাঁদের অসুবিধা দূর করবার চেষ্টা করছি এবং তাঁরা যাতে সময়মতো বিদ্যালয়ে গিয়ে অডিট করেন তার ব্যবস্থা করছি।

**শ্রী সন্তোষ কুমার ভট্টাচার্য্য** : এটা স্কুলের অপরাধ নয়। অডিটর না যাওয়ায় অডিট হয় নি। আমার প্রশ্ন হচ্ছে, স্কুলের অপরাধ না থাকা সত্ত্বেও গত বছর স্কুলের যে বাজেট হয় নি, তাতে তাদের টাকা দেবেন কিনা?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : অ্যাড হক গ্রান্ট হিসেবে যাবে।

**শ্রী অমূল্যচন্দ্র সরকার** : যত হায়ার সেকেন্ডারিকে সায়েন্স নিয়ে স্যাংশন দিয়েছেন সেই সায়েন্স-এর জন্য সব জায়গায় গ্রান্ট দেওয়া হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি ভূষণ ভট্টাচার্য্য** : আমি মূল প্রশ্নের তৃতীয় অংশে জবাব দিয়েছি। অনেকগুলো স্কুল যারা পায় নি তারা যাতে পায় সেটা আমি বলেছি। দি ম্যাটার ইজ আন্ডার কনসিডারেশন।

**শ্রী নির্মল বসু** : মন্ত্রিমহাশয় উত্তর দিয়েছেন, চিফ ইন্সপেক্টর অব সেকেন্ডারি এডুকেশন যিনি গ্রান্ট-ইন-এড ডিসবার্স করেন তাঁর বিরুদ্ধে নানা রকম অভিযোগ এসেছে। এটা ঠিক কিনা যে গ্রান্ট-ইন-এড পেতে গেলে কিছু ঘুষ দিতে হয়?

**Mr. Deputy Chairman** : I disallow this question.

### বাঁকুড়া জেলায় জুন মাসে চিনি ও কেরোসিন তৈলের বরাদ্দ

*৯৮। **শ্রী বিভূতি ভূষণ ঘটক** : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় গত জুন মাসে কত চিনি ও কেরোসিন তৈল বরাদ্দ ও সরবরাহ করা হইয়াছে ;

(খ) জেলার বরাদ্দ হইতে শহরাঞ্চলের ও থানার বরাদ্দ কি পরিমাণ হইয়াছিল ;

(গ) ইহা কি সত্য যে পল্লী অঞ্চলে চিনি ও কেরোসিন কম সরবরাহ হইয়াছিল; এবং

(ঘ) হইয়া থাকিলে তাহার কারণ কি?

(ক) চিনি—বরাদ্দ ৩,৬৫২ কুইন্ট্যাল। বরাদ্দের সমস্তটাই সরবরাহ করা হইয়াছিল।

কেরোসিন—বরাদ্দ ৯৪০ কিলোলিটার। সরবরাহ ৯১৮.৮০ কিলোলিটার।

(খ) চিনি—শহরাঞ্চলে ১,১০৮ কুইন্ট্যাল এবং গ্রামাঞ্চলে ২,৫৪৪ কুইন্ট্যাল।

মোট বরাদ্দ ৩,৬৫২ কুইন্ট্যাল

কেরোসিন জেলার বরাদ্দের ঠিক কতটা শহরাঞ্চলে এবং কতটা গ্রামাঞ্চলে দেওয়া হইয়াছিল সেই তথ্য এখনও সংগ্রহ করা সম্ভবপর হয় নি।

(গ) প্রয়োজনের ভিত্তিতে পল্লী অঞ্চলে সরবরাহ কম করা হইয়াছে—এ কথা বলা যায় না। চিনির বেলা শহরাঞ্চলে চাহিদা বেশি বলিয়া মাথাপিছু সপ্তাহে ১৭৫ গ্রাম দেওয়া হইয়াছে ও গ্রামাঞ্চলে মাসে মাথাপিছু ১৫০ গ্রাঃ দেওয়া হইয়াছে। কিন্তু কেরোসিনের বেলায় শহরাঞ্চল বা গ্রামাঞ্চল নির্বিশেষে বাঁকুড়া সদর মহকুমায় মাসে মাথাপিছু ২ লিটার ও বিষ্ণুপুরের মহকুমায় মাসে পরিবার পিছু এক টিন বা ১৮.৫ লিটার দেওয়া হইয়াছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক :** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন, গত জুন মাসে বাঁকুড়া শহরে চিনির অভাবে কয়েক সপ্তাহ যাবৎ মিষ্টির দোকান এবং চায়ের দোকান বন্ধ ছিল।

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ :** সে খবর জানি না, প্রশ্ন করলে তথ্য সংগ্রহ করে সংবাদ দিতে পারতাম।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক :** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন, গত জুন মাসে বহু বিবাহ এবং পৈতা বাড়িতে চিনি সাপ্লাই করার জন্য বাঁকুড়া শহরে বহু দোকান এবং মিষ্টি সরবরাহ করার জন্য মিষ্টির দোকানে চিনি দেওয়া হয় নি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ :** আমি জানি না, আর এ প্রশ্ন থেকে এটা ওঠে বলেও আমার মনে হয় না।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন, কোতলপুর থানায় গত এক সপ্তাহ যাবৎ চিনির অভাবে সমস্ত চায়ের এবং মিষ্টির দোকান বন্ধ আছে।

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** জানি না, তবে চায়ের দোকান কিছু বন্ধ হলেই ভালো হয়, অমঙ্গল কিছু হয় না।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** চায়ের দোকান বন্ধ হলে ভালো হয় বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বললেন সেটা আমিও সমর্থন করি। তবে, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে, চায়ের দোকান এবং মিষ্টির দোকানে বহু লোক চাকরি করে খায় এবং তারা দৈনিক বেতন পায়। দোকান বন্ধ হয়ে গেলে তাদের কি অবস্থা হবে সেটা মাননীয় মন্ত্রিমহাশয় চিন্তা করে দেখেছেন কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, কেরোসিন তেল শহর থেকে গ্রামাঞ্চলে কম দেওয়া হয়। আমার প্রশ্ন হল এই কম দেবার কারণ কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** কম দেওয়া হয়—একথা তো আমি বলি নি, আপনি ভুল শুনেছেন আমি বলেছি শহর গ্রাম নির্বিশেষে বাঁকুড়া সদর মহকুমায় মাসে মাথা পিছু ২ লিটার ও বিষ্ণুপুর মহকুমায় মাসে পরিবার পিছু এক টিন বা ১৮.৫ লিটার দেওয়া হইয়াছে। সুতরাং তফাৎ কিছু করা হয় নি।

**শ্রী সুধীর কুমার ব্যানার্জি ঃ** পল্লীগ্রামে চিনি মাসে যা দেওয়া হয় শহরাঞ্চলে প্রতি সপ্তাহে তা দেওয়া মাথা পিছু পল্লীগ্রামে চিনি বাড়াবার ব্যবস্থা কিছু করবেন কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** শহরাঞ্চলে চাহিদা বেশি এবং বিক্রিও হয়। গ্রামাঞ্চলে দেখা গিয়েছে যাদের রেশন দেওয়া হয়েছে তারা শেষ কালে ব্ল্যাক মার্কেটে চিনি বিক্রি করে ময়রার দোকানে। কাজেই সেই অনুযায়ী কম করা হয়েছে। তবে আমি মনে করি যে রকম অবস্থা হয়েছে—গুড়ের দাম এত বেশি হয়েছে যে গ্রামাঞ্চলে যারা গুড় খেত তাদের পক্ষে গুড় কেনা শক্ত হয়ে উঠেছে, এমন কি গ্রামাঞ্চলে অসুখ বিসুখ হলে পর্যন্ত ছেলেপিলেরা চিনি পায় না। সেইজন্য এই বিষয়টি পরিবর্তন করার কথা আমি চিন্তা করছি।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, শহরাঞ্চলে যাঁ চিনির কোটা পান তাঁরা কি ব্ল্যাক মার্কেটিং করেন না?

(নো রিপ্লাই)

**শ্রী সুধীন্দ্রনাথ মুখার্জি ঃ** আমাদের বাংলাদেশে বহু শিল্পাঞ্চল যেঁষা পল্লীগ্রা আছে, যথা হুগলি জেলার বলাগড় ইত্যাদি—সেখানে চিনির বরাদ্দের যে কথ বললেন শহরে চাহিদা বেশি, গ্রামে কম, আমার জানা আছে এইসব জায়গা লোকেরা চিনি খাওয়াতে অভ্যস্ত। সেইজন্য তাঁরা অত্যন্ত অসুবিধায় পড়েছেন। মাননী মন্ত্রিমহাশয় এ সম্বন্ধে কোনও বিবেচনা করছেন কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** কোলকাতা শহরে মাথা পিছু ২১০ গ্রাম দেওয়া হয় সাধারণত মফঃস্বল শহরে ১২৫ গ্রাম এবং গ্রামে ৫০ গ্রাম দেওয়া হয়। সমগ্র বিষয়টা পুনর্বিবেচনা করছি, ফাইল দেখছি যে কি করা যায়। এর চেয়ে বেশি বল সম্ভবপর নয়।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** বাঁকুড়া এবং বিষ্ণুপুর শহরে ইলেকট্রিসিটি আছে, গ্রামে নেই। এ কথা বিবেচনা করে গ্রামে কেরোসিন বাড়াবার কথা মাননীয় মন্ত্রি মহাশয় বিবেচনা করবেন কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** যদি তেলের পরিমাণ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশি পাওয়া যায়, তাহলে দেওয়ার ব্যবস্থা করব।

**শ্রী বিভূতি ভূষণ ঘটক ঃ** শহরের যে সব জায়গায় ইলেকট্রিসিটি আছে সেইসব জায়গায় কেরোসিন তেলের বরাদ্দ কমিয়ে সেই পরিমাণটা যদি গ্রামাঞ্চলে দেওয়া যায়, তাহলে ভাল হয় এ বিষয়ে কি কোনও চিন্তা করেছেন?

(নো রিপ্লাই)

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কলকাতা ও কলকাতার বাহিরে বণ্টনের সমতা রক্ষা করবার জন্য উনি কি চিন্তা করেছেন?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** সমতা রক্ষা করার জন্য চিন্তা করছি না। বণ্টন কিভাবে পরিবর্তন করা যায়, সেই কথাই চিন্তা করছি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কলকাতায় এবং কলকাতার বাইরে বন্টনের ব্যাপারে সমতা করা কেন হবে না, এটা দয়া করে বুঝিয়ে বলবেন কি?

**ড. প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** সব ব্যাপারে যদি সমতা রক্ষা করা হয়, তাহলে এই সমতা রক্ষা করা সম্ভবপর, তা না হলে শুধু চিনির ব্যাপারে সমতা রক্ষা করা সম্ভবপর নয়, অর্থাৎ আমাদের নির্মল ভট্টাচার্য্যের মাহিনা এবং একজন চাপরাশির মাহিনা যদি এক করা যায়, তাহলে চিনির বেলাতেও বোধ হয় এক করা যায়।

**Mr. Deputy Chairman :** The question hour is over. The remaining questions will be laid on the table.

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### প্রদর্শনের অনুপযুক্ত বলিয়া বিবেচিত সরকারি তথ্যচিত্র

*৯৯। **শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ফ্লিম অ্যাড্ভাইসারি বোর্ড ১৯৬৬-৬৭ সালের পশ্চিমবঙ্গ সরকারের সাত হাজার ফিট তথ্যচিত্র সাধারণ চিত্রগৃহে প্রদর্শনের অনুপযুক্ত বলে যে অভিমত দিয়েছেন কি কি কারণে এই ছবিগুলি অনুপযুক্ত বলে বিবেচিত হয়েছে ;

(খ) এই সংশ্লিষ্ট চিত্রগুলির চিত্রনাট্য রচয়িতা, পরিচালক ও প্রযোজক কারা ;

(গ) এই ব্যাপারে রাজ্য সরকারকে কত টাকা লোকসান বহন করতে হয়েছে ;

(ঘ) এই লোকসানের জন্য রাজ্য সরকারের তথ্য দপ্তরের কোন কর্মচারী দায়ী ; এবং

(ঙ) দায়ী হলে তাঁর বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**প্রচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত বছর ছয়টি দলিল-চিত্র পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উপদেষ্টা বোর্ড না-মঞ্জুর করেন। নিম্নলিখিত কারণে বোর্ড তাঁদের সিদ্ধান্ত গ্রহণ করেন ঃ

(১) দুগ্ধ প্রকল্পের পদক্ষেপ—

বোর্ডের মতে এই ছবি দুগ্ধ সরবরাহ পরিকল্পের উদ্দেশ্য যথার্থভাবে ফোটাতে পারেন নি; কয়েকটি দৃশ্য যেখানে বোতলে দুধ-ভরাকালীন হাতের স্পর্শ এবং দুধের বোতলের পরিবর্তে ছানার বোতল দেখানো হয়েছে, সেখানে ভ্রান্তির সৃষ্টি হতে পারে।

(২) ছয়টি গানের ডালি

বোর্ডের মতে এর বিষয়বস্তুর পরিবেশন উপযুক্ত হয় নি এবং গান পরিবেশনেও ত্রুটি ছিল। মোটামুটি এই ফিল্মটি উদ্দেশ্যহীন এবং অনুপযুক্ত বিবেচিত হয়েছিল।

(৩) ইয়োর ওয়ার্ডেন

বোর্ডের মতে এই ছবি দ্বারা কোনও উদ্দেশ্য সাধন হবে না।

(৪) অঙ্কুরে বিনাশ

বোর্ডের মতে এই ছবি শহরে ব্যবসাভিত্তিতে দেখানোর উপযুক্ত হয় নি, কিন্তু গ্রামাঞ্চলে এবং বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলিতে দেখানো যেতে পারে।

(৫) মরি নি বেঁচে আছি

বোর্ডের মতে এই ছবি জনসাধারণকে দেখাবার উপযুক্ত বলে বিবেচিত হয় নি।

(৬) শিল্পীর স্বপ্ন

বোর্ডের মতে এই ছবিতে কয়েকটি অনাবশ্যক নির্মাণের নাচ দেখানো হয়েছে যাকে বস্তুত শারীরিক কসরত বলা চলে।

(খ) এই সংশ্লিষ্ট চিত্রগুলির চিত্রনাট্য রচয়িতা পরিচালক এবং প্রযোজকের নাম যথাক্রমে নিম্নে দেওয়া হল—

(১) দুগ্ধ প্রকল্পের পদক্ষেপ

শ্রী ফনি গাঙ্গুলি, শ্রী বিজন সেন এবং তথ্য ও জনসংযোগ বিভাগ;

(২) ছয়টি গানের ডালি

শ্রী শান্তিরঞ্জন দে, শ্রী বিজন সেন এবং তথ্য ও জনসংযোগ বিভাগ;

(৩) ইয়োর ওয়ার্ডেন

শ্রী সুধীর মুখার্জি, শ্রী বিজন সেন এবং তথ্য ও জনসংযোগ বিভাগ;

(৪) অঙ্কুরে বিনাশ

শ্রী ফনি গাঙ্গুলি, শ্রী প্রফুল্ল সেন এবং তথ্য ও জনসংযোগ বিভাগ;

(৫) মরি নি বেঁচে আছি

শ্রী বিজয় গুপ্ত এবং শ্রী অপূর্ব মিত্র এবং তথ্য জনসংযোগ বিভাগ;

(৬) শিল্পীর স্বপ্ন

চিত্রনাট্য রচনা, পরিচালনা এবং প্রযোজনা—শ্রী নরনারায়ণ ঘোষ।

(গ) উল্লিখিত ছয়টি ছবির মধ্যে একটি ছবি (দুগ্ধ প্রকল্পের পদক্ষেপ) কিছু সংশোধন ও পরিমার্জনা করে বোর্ডের নিকট পুনরায় পেশ করা হয় এবং তাঁরা সে ছবি অনুমোদন করেন 'অঙ্কুরে বিনাশ' ছবিটিও মফঃস্বলে দেখাবার অনুমোদন লাভ করে। তা ছাড়া ছয়টি গানের ডালি সংশোধন ও পরিমার্জনা করে তথ্য ও জনসংযোগ বিভাগ বোর্ডের নিকট পুনরায় উপস্থাপিত করবেন। 'শিল্পীর স্বপ্ন' ছবিটি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। অতএব সরকারের মরি নি বেঁচে আছি ও ইয়োর ওয়ার্ডেন ছবি দুটিতে (মোট দেড় হাজার ফুট) প্রায় ১১ হাজার টাকা লোকসান হয়েছে বলে ধরা যেতে পারে।

(ঘ) এবং (ঙ) সরকারি দলিলচিত্রগুলি তথ্য ও জনসংযোগ বিভাগের টেকনিক্যাল অফিসার এবং বিষয়বস্তু অনুযায়ী সংশ্লিষ্ট বিভাগ-এর কর্তৃপক্ষের যুক্ত দায়িত্ব তৈরি হয়। অতএব কোনও ব্যক্তি বিশেষের দায়িত্ব সাব্যস্ত করা কঠিন। প্রাক্তন সরকারের তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এই অনুমোদিত ছবিগুলির অধিকাংশই নিজে বোর্ডের চেয়ারম্যান হিসেবে নাকচ করেছিলেন কিন্তু এই বিষয়ে কোনও দায়িত্ব স্থিরীকরণের নির্দেশ তিনি সংশ্লিষ্ট বিভাগকে দেন নি।

## Teacher-student ratio in Primary Schools

***100. Shri Nanda Kishore Ghose :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state—if the

teacher-student ratio in Primary Schools has been raised from 1.30 to 1.40 by the Government?

(b) If the answer to (a) is in the affirmative, will he please state the reason therefor?

(a) Under the rule framed under the Bengal (Rural) Primary Education Act, 1990, a primary school maintained by the District School Board shall ordinarily have three teachers for roll-strength upto 135 and an additional teacher for every forty additional pupils or part thereof. The above rule is applicable in respect of rural areas. This is being followed now in the case of primary schools of urban areas also. During the earlier plan periods, however, the ratio of 1:30 was allowed in urban areas at the initial stage. The teacher-pupil ratio indicated above is now being uniformly maintained in rural as well as in urban areas throughout the State.

### হাই মাদ্রাসা ও জুনিয়র মাদ্রাসা

*১০১। **হাজী মহিউদ্দীন আহমেদ ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি হাই মাদ্রাসা ও জুনিয়র মাদ্রাসা আছে ;

(খ) উক্ত মাদ্রাসাগুলি কি যথাক্রমে হাই স্কুল ও জুনিয়র হাইস্কুলের সমতুল্য ; এবং

(গ) যদি (খ)-এর উত্তর হ্যাঁ হয় তাহা হইলে কি উক্ত মাদ্রাসাগুলিকে স্কুলের সমতুল্য সাহায্য বা গ্রান্ট দেওয়া হয়?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৩৯টি হাই-মাদ্রাসা ও ৮২টি জুনিয়র মাদ্রাসা আছে।

(খ) হ্যাঁ। উক্ত মাদ্রাসাগুলি যথাক্রমে হাই স্কুল ও জুনিয়র হাই স্কুলের সমতুল্য।

(গ) হ্যাঁ। উক্ত মাদ্রাসাগুলিকে স্কুলের সমতুল্য সাহায্য বা গ্রান্ট দেওয়া হয়। ১৯৬৬ এবং ১৯৬৭ সালে নূতন অনুমোদিত কোনও হাই স্কুলকে অনুদান দেওয়া হইতেছে না। সেই পরিপ্রেক্ষিতে ১-১-৬৬ এবং ১-১-৬৭ হইতে অনুমোদিত কোনও মাদ্রাসাকে অনুদান দেওয়া হইতেছে না।

### ভেটারিনারি এসিস্ট্যান্ট সার্জন

***১০২। শ্রী ব্যোমকেশ চক্রবর্তী :** পশুপালন বিভাগে মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ভেটারিনারি এসিস্ট্যান্ট সার্জনদের বর্তমান বেতন হার কত; এবং

(খ) এই বেতনহার বাড়াইবার কথা কি সরকারের বিবেচনাধীন আছে?

**পশুপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ভেটারিনারি অ্যাসিস্ট্যান্ট সার্জনদের বর্তমান বেতন হার হইতেছে ২০০-১০-৪০০ টাকা। পশুচিকিৎসা বিজ্ঞানে কোনও অনুমোদিত বিশ্ববিদ্যালয়ের স্নাতক ভেটারিনারি অ্যাসিস্ট্যান্ট সার্জন পদে নিযুক্ত হইলে উপরোক্ত বেতন হারে ২৫০ টাকা প্রারম্ভিক বেতন দেওয়া হয়।

(খ) হ্যাঁ।

### Jotedars of Darjeeling Tarai Region

***103. Dr. Charu Chandra Sanyal :** Will the Minister-in-charge of the Land and Land Revenue Department be pleased to state—

(1) how many Jotedars in Darjeeling Tarai hold more than 25 acres of cultivated land immediately before the introduction of the West Bengal Estates Acquisition Act, 1954 ;

(2) how much land is vested in the Government ;

(3) how much of the vested land has already been settled with cultivators; and

(4) (i) how much still remains unsettled and whether these lands are being cultivated ; and

(ii) if so, by whom?

**The Minister-in-charge of Land & Land Revenue :**

(1) 345

(2) 17,032 acres of agricultural land reportedly vested in the State—

(3) 6,598 acres.

(4) (i) Out of 12,932 acres of land taken possession

(ii) of, 5343 acres still remain to be settle.

Enquiry is being made about the present position of these lands.

### "Janasevak"

***1. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state with reference to Order No. 1907 (15) SC/P(II)/5P-25P-67, dated the 28th March, 1967, of the Education Directorate—

(a) the district-wise number of "Janasevak" subscribed by each District School Board for each year from 1964-65 to 1966-67 ;

(b) the total amount spent during the years 1964-65 to 1966-67 by each Board ; and

(c) if he has any information that the said daily newspaper is still being sent to primary schools?

**The Minister-in-charge of Education Department :**

1. (a), (b) and (c) — A statement is laid on the table. The subscription to the newspaper has been discontinued from the date mentioned against each district in the statement.

### Unstarred Questions
### (to which written answers were laid on the table)

### Senior Basic Trained Teachers Serving under the Birbhum District School Board

***47. Shri Nirmalya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Education Department aware that Senior Basic Trained Teach-

ers serving under the Birbhum District School Board are being treated as "B" category teachers

(b) If the answer to (a) be in the affirmatives will be pleased to state the reason thereof?

**Minister for Education** :(a) and (b) Senior Trained Teachers in Primary or Junior Basic Schools are treated as "A" category teachers. In the case of one such teacher under the Birbhum District School Board. however his training qualification at the time of his appointment had not been recorded. As such he was treated as a "B" category teacher. When the teacher concerned established his claim as a trained teacher, orders were passed by the District School, Birbhum, to treat him as a teacher of the "A" category.

**Primary Teachers of Cooch Behar District**

***48. Shri Nirmalya Bagchi** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state-

(a) If the salary scales of "pre-merger" primary teachers of "Government" primary schools of Cooch Behar District have been revised recently.

(b) if there is any discrimination with the pay scales of primary teachers of corresponding categories serving under District School Boards; and

(c) if the answer to (a) be in the affirmative, the reasons thereof?

**Minister for Education** : (a) The scales of pay of pre-merger primary school teachers on their absorlption in West Bengal Government Service were introduced with effect from 28th May, 1965. There has been no revision since then.

(b) They are not identical

(c) Pay scales of teachers in Government service are usual different from that in other services.

Teachers in Government service, like other Government servants, are entitled to several facilities and benefits e.g. medical allowance and free treatment in hospitals, higher rate of Dearness Allowance, Pension and Gratuity. House building loan and advance etc, which are not available to other teachers either at all or to the same extent.

**Discontinuance of Dearness Allowance to the Primary Teachers by the Purulia Municipality**

***49. Shri Nirmalya Bagchi :** (a) Is the Minister-in-charge of the Local Self-Government Department aware that the minimum dearness allowance sanctions under the Minimum Wages Act 1958 has been discontinued to primary teacher employees under purulia Municipality with effect from the 1st April,1966 ?

(b) If so, the reasons thereof ?

**Minister for Local Self-Government** :(a) Yes.

(b) When the revised scales of pay of the primary school teachers were introduced by the Education Department with effect from 1st April,1966 after merging all dearness allowances a doubt arose in the mind of the Administrator of the Purulia Municipality as to the continuance of the payment to such teachers of the Dearness Allowance payable to them under the Minimum Wages orders. The matter was referred to Government for clarification and pending receipt of Government instructions payment of the

Dearness Allowance under the Minimum Wages order was also stopped by him with effect from 1st April,1966. Subsequently however he released this Dearness Allowance on 26th June,1967, after taking an undertaking from each primary teacher concerned to the effect that the amount would be refunded if Government orders are received stating that such Dearness Allowance should not be paid. In the meantime a Government Circular has been issued to all Municipalities and District Officers with Local Self-Government Department letter No. 4698/M4A-55/67, dated the 1st July, 1967, with the directions that the primary teachers of the schools managed by the Municipalities will be entitled to get the dearness allowance and other benefits, for which Government subventions are paid to the Municipalities by the Local Self-Government Department, in addition to those payable on the basis of the order of the Education Department. Further instructions are also being issued to the effect that the primary teachers of the said schools should also be paid increased dearness allowance at the rate of Rs. 3.75 per head per month under the Minimum Wages order on account of 20 points increase in the consumers' price index, in addition to any dearness allowance paid by either the Education Department or the Local Self-Government Department.

**Separate Leave rules for Urban Primary School Teachers**

**50. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state if there are separate leave rules for primary teachers of recognised aided primary schools in urban areas?

(b) If so, will he be pleased to lay a copy of those rules on the Table?

**Minister for Education :** (a) No.

(b) Does not arise.

### Conversion of 4-class Primary Schools to 5-class Schools

51. **Shri Nirmalya Bagchi :** With the Mininster-in-charge of the Education Department be pleased to state with reference to the answer to unstarred Council question No. 89, dated 18th September, 1964, if the Government have any proposal—

(i) to make existing class V of Secondary Schools free ; and

(ii) to convert existing 4 class Primary Schools into 5 class schools?

**Minister for Education :** (i) None at present.

(ii) Yes, 4-class Primary Schools are being gradually converted into 5-class Schools. Orders were issued in 1966-67 for conversion of 1150 such Schools into 5-class ones.

### Transfer of Provident fund of Primary Teachers from the Government of Bihar to West Bengal

52. **Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state with reference to the answer to the unstarred Council question No. 94, dated 23rd September, 1964, what steps Government has taken to transfer provident fund deposits of primary teachers of Purulia district and Islampur subdivision, lying with the Government of Bihar before merger with West Bengal ?

**Minister for Education :** The provident fund accumulation of the Primary School teachers of Purulia district along with their deposit accounts was transferred to West Bengal at the time of merger of the district with this State.

Regarding the primary teachers of Islampur Subdivision merged with the district of West Dinajpur, the matter has already been taken up with the Government of Bihar. Their reply is awaited.

### "Annual Plans" For 1966-67

**53. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Development and Planning Department be pleased to state—

(a) if the "Annual Plans" for 1966-67 and 1967-68 have been finalised;

(b) if the answer to (a) be in the affirmative, when copies of the plans will be made available to members of the Legislature ; and

(c) if the answer to (a) be in the negative, the reasons thereof ?

**Minister of Development and Planning :** (a) Yes.

In this context it may be pointed out here that the Development and Planning Department, when it receives schemes from different Departments, proceeds to integrate them into a State Plan. In doing so, it has to see that the total expenditure does not exceed the resources in view, that the Plan as a whole conforms to the approved objectives and priorities and that the sectoral plans are in balance with one another. After the detailed schemes have been processed in accordance with the above principles the Development and Planning Department places the entire list of schemes before the Development and Planning Board with its own sugges-

tions for modification. The Departments are later requested to re-cast their plans in accordance with the recommendations of the Board. The plan thus recast constitutes the State Plan and is submitted to the Government as well as to the Legislature. This Plan is next forwarded to the Planning Commission which arranges for detailed tri-partite discussions between the representatives of the State Government, the Ministries concerned and the Planning Commission. The Plan that emerges out of these discussions is placed before the Government and the Legislature and becomes the Statea Plan after their approval.

As regards the Annual Plan for 1967-68 the Planning Commission while discussing the Fourth Plan proposals of this state in October, 1966 decided that they would come to Calcutta sometime in May, 1967 to discuss and finalise the size of the Annual Plan for 1967-68 of this State. Actually the team of the Planning Commission came in early June, 1967 and fixed the size of the Annual Plan at Rs. 59.50 crores. This plan was then submitted to the cabinet which, however, considered it inadequate and decided to raise the ceiling for the Annual Plan for 1967-68 to Rs. 69.94 crores.

(b) The Annual Plan for 1966-67 was circulated to the members of the Legislature along with white Book entitled "Statements showing the progress of Development schemes under Fourth Five-Year Plan including centrally sponsored schemes and New schemes outside the Development Plan and committed expenditure of the Third Five-Year Plan adopted in the Revised Estimate for 1966-67 and Budget Estimate for 1967-68" during the last session.

The Annual plan allocations for 1967-68 which have been indicated in the "Final Demands for Grants and Appropriations for

the year 1967-68" has been presented to the State Legislature in its current session.

The details of the plan schemes and their plan allocations have not yet been worked out. The same when finalised will be circulated to the members of the Legislature.

(c) Does not arise.

### Benefits of Annual Increments to the Temporary Teachers of Sponsored Colleges

**54. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) with reference to the reply to the Council starred question No. *177, dated the 10th January, 1966, whether temporary lecturers serving in sponsored colleges have been given the benefit of annual increments in their respective scales of pay; and

(b) if not, the reasons thereof?

**Minister for Education :** (a) and (b) No. The question of giving increments to temporary lecturers is under consideration.

### Ramkrishna Mission Institute of Culture, Calcutta

**55. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state the amount disbursed under different heads for the period 1961-66 to the Ramkrishna Mission Institute of Culture, Calcutta?

**Minister for Education :** Amount disbursed under different heads for the period 1961 to 1966, i.e., for the financial years 1961-62, 1962-63, 1963-64, 1964-65, 1965-66 and 1966-67 to

Ramkrishna Mission Institute of Culture, Golpark, Calcutta, is Rs. 6,68,871 (Rupees six lakhs, sixty eight thousand eight hundred and seventy-one) only. Details are shown in a separate sheet enclosed.

**Statement referred to in reply to question No. 55.**

**Answer to unstarred Council Question No. 100 by Shri Nirmalya Bagchi.**

| Amounts. | Government order Nos. and date. | Remarks. |
|---|---|---|
| Rs. | | |
| 10,000 | 4120-Edn(D), dated 9th November 1961... | Ad-hoc grant. |
| 10,06,000 | 1440-Edn(S), dated 5th/8th November 1962... | Deficit grant for the years 1957 to 1961 |
| 41,891 | 1003-Edn(D), dated 2nd March 1963... | Deficit grant 1961-62. |
| 50,000 | 1130-Edn(D), dated 26th/27th March 1963... | Deficit grant 1962-63. |
| 45,000 | 2990-Edn(D), dated 21st/23rd August 1963... | Deficit grant 1963-64. |
| 20,000 | 1111-Edn(D), dated 26th/30th March 1964... | A further ad-hoc grant 1963-64 |
| 45,000 | 3176-Edn(D), dated 23rd September 1964... | Deficit grant 1964-65. |
| 14,550 | 3578-Edn(D), dated 24th November 1964... | A further ad-hoc grant (for deficit) 1963-64 |
| 12,000 | 92-Edn(D), dated 13th January 1965... | Recurring grant per annum for Professor's salary. |
| 55,000 | 685-Edn(D), dated 24th March 1965... | A further grant for deficit 1963-64 |
| 12,000 | 676-Edn(D), dated 26th March 1965... | Recurring grant per annum. |

| | | |
|---|---|---|
| 26,475 | 2096-Edn(M), dated 31st December 1966... | Replacement of air-conditioning plant |
| 97,500 | 2095-Edn(M), dated 31st December 1966... | Deficit grant 1966-67. |
| 25,000 | 51-Edn(M), dated 16th January 1967... | Non-recurring grant for Library. |
| 94,847 | 50-Edn(M), dated 16th January 1967... | Arrear deficit for 1963-64 Rs. 11,253. Arrear deficit for 1964-65 Rs. 14,116. Arrear deficit for 1965-66 Rs. 69,478. |
| 13,608 | 1175-Edn(M), dated 16th January 1967... | Additional expenditure for D.A. 1967-68 6,68,871 |

## সরকারি কর্মচারিদের কক্ষে শীতাতপ নিয়ন্ত্রণ ব্যবস্থা

**৫৬। শ্রী নির্মাল্য বাগচী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্তমানে বিভিন্ন সরকারি ভবনে এখন কোন কোন শ্রেণীর কর্মচারীর কক্ষ শীতাতপ নিয়ন্ত্রণ ব্যবস্থা সম্বলিত?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** মহাকরণের মুখ্যসচিব, কমিশনার, সচিব, অতিরিক্ত সচিব, আই, জি, পুলিস, অতিরিক্ত আই, জি, পুলিস, স্বাস্থ্য অধিকর্তা ও পূর্ত বিভাগের কন্‌সালটিং ইঞ্জিনিয়ারদের কক্ষগুলি শীতাতপ নিয়ন্ত্রণ ব্যবস্থা সম্বলিত। ইহা ছাড়া লাল বাজারে পুলিস কমিশনারের কক্ষ, ৯/১ হাঙ্গারফোর্ড স্ট্রিট ভবনে ভিজিলান্স কমিশনারের কক্ষ, বিধান ভবনে বিধানসভার সচিবের কক্ষ, ১১/১, ফ্রি স্কুল স্ট্রিট ভবনে খাদ্য কমিশনারের কক্ষ, ১১ নেতাজী সুভাষ রোড ভবনে প্রেসিডেন্সি কমিশনারের কক্ষ, চুঁচুড়ায় বর্ধমান বিভাগের কমিশনারের বাসভবনস্থ অফিস কক্ষ, সি. টি. সিভিল ও সেসন কোর্ট ভবনে ল' কমিশনের চেয়ারম্যান ও মেম্বার-সেক্রেটারির কক্ষ এবং এন্ডারসন হাউসের পাব্লিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান ও মেম্বারদের কক্ষগুলি শীতাতপ নিয়ন্ত্রণ ব্যবস্থা সম্বলিত।

**Grant for Calcutta Girl's B. T. College**

**57. Shri Nirmalya Bagchi :** (a) Will the Minister-in-charge of the Education Department be pleased to state if the Calcutta Girl's B. T. College received any grants, recurring and non-recurring, from the Education Directorate ?

(b) If the answer to (a) be in the affirmative, will he be pleased to state the amount of such grants for each year since its foundation ?

**Minister for Education :** (a) No.

(b) Does not arise.

**Standard of Buniyadi Siksha Parsad's Certificate**

**58. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the training certificate issued by the Buniyadi Siksha Parsad, Bihar, recognised as equivalent to the Junior Basic Training Certificate issued by the Education Directorate, West Bengal ;

(b) if not, the reasons thereof ?

**Minister for Education :** (a) Yes.

(b) Does not arise.

**"Praveshika" Examination of Hindi Vidyapith, Deoghar**

**59. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state if the "Praveshika"

Examination of Hindi Vidyapith, Deoghar (Bihar), is recognised as equivalent to the School Final Examination by the West Bengal Board of Secondary Examination ?

**Minister for Education** : The "Praveshika" Examination of Hindi Vidyapith, Deoghar (Bihar), is not recognised as equivalent to the School Final Examination by the Board of Secondary Education, West Bengal.

### Audited accounts of the Calcutta University

**60. Shri Nirmalya Bagchi** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) for how many years recently the Calcutta University failed to submit its audited accounts to the Government ;

(b) the years for which such audited accounts are not available ;

(c) reasons thereof ; and

(d) steps taken by the State Government for improvement of the affairs of the University ?

**Minister for Education** : (a) Audited accounts up to the year 1963-64 (from 1-7-63 to 30-6-64), along with the Audit Report, have been received from the Examiner of Local Accounts, West Bengal.

(b) The Audited Accounts for the years 1964-65 and 1965-66 have not yet been made available to Government.

(c) The audit has not yet been completed.

(d) The University Authorities and the Examiner of Local Accounts, West Bengal, are being requested to complete the work and submit the audited accounts, at an early date.

**Benefits of Pay Scales of Trained Teachers**

**61. Shri Nirmalya Bagchi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) what is the recent decision of the Government about the eligibility of teachers ;

(i) who have completed 40 years of age and 5 years of unbroken service, and

(ii) those who are below 40 years of age and had 10 years of teaching experience ;

to the benefits of pay scales of trained teachers ;

(b) whether these benefits extend to both secondary and primary teachers; and

(c) what are the rules framed by the Department to implement the new directives?

**Minister for Education :** (a) A proposal for giving the benefit of increments in the appropriate scales of pay to existing teachers of aided secondary schools above 40 years of age and with 5 years' teaching experience in a recognised High School or below 40 years of age and with 10 years teaching experience in a recognised High School on the 1st April, 1967, is under consideration of Government.

(b) The question of extending similar benefits to primary school teachers is also being considered.

that in lines 2 and 3, for the words "for taking immediate steps to nationalise all the banks" the following be substituted, namely : "to take early steps to secure effective social control of all Banks operating in India so as to enable the Government of India to utilise the surplus funds of the Banks for the purposes of national development."

Sir I have no hesitation in adopting the arguments that have been advanced in favour of social control by Mr. Chakravorty and Mr. Bagchi but I object to the term 'nationalisation'. I do so because that is not the term that is used now-a-days in socialist countries—socialism and social control are the terms that are being used. It is a fact that Lenin long ago used the expression "nationalisation" but things shave moved quite a long way since Lenin put down those words and that word has in fact come to be discarded by the socialist countries. I therefore move that instead of the word "nationalisation' social control be substituted. Sir, socialism and social control mean the same thing. We have had some experience of nationalisation. The L.I.C. has been nationalised. Is it being managed very well ? The Indian airways have been nationalised. Do you think that the system of management is of the highest order. On the contrary, the standard is very poor indeed.Therefore, if we can achieve our purpose without taking the propritorship of the banks, I think we ought to be satisfied, Sir, social control may mean complete nationalisation as Mr Chakraborty has put it. It may mean complete nationalisation, it may not mean complete nationalisation. It all depends on circumstances. It definitely means that on behalf of the States control is to be Imposed upon the banks in such a manner as to prevent them from indulging in the activities to which reference has been made by Mr. Chkravorty and Mr. Bagchi, Sir, that is what I mean by social

control. The resolution that Mr. Chakraborty has put before us is more or less vague. in my resolution I have definitely stated that the purpose of the social control will be thew effective harnesssing of the surplus funds of the banks for national development. I do not like nationalisation for another reason, because I do not call myself a nationalist. I am an humble servent of the people. Sir, the word "national" or "nationalism"—these two words have bad odour about them, because nationalism means imperialism and nationalism is a danger to the peace of the world and for this reason I do not like that expression and it is for this reason that I would prefer the word social control.

In this connection, Sir, Mr. Chakravorty has made a very powerful speech and as I have said before, I have no hesitation in adopting his arguments. Sir, I will put before you certain figures which will go to prove that big banks have not only succeeded in establishing monopolist control over the finances of the nation but they have also succeeded in destroying smaller banks and with them the small-sized industries and the middle-sized industries.

[5-40 — 5-50 p.m.]

In this connection I would like to put before you for your consideration certain figures. I will not quote the figures relating to the years of recession which practically set in 1960 and after 1962, after the Chinese aggression. I will refer to earlier period. Between 1949 and 1960 giant banks increased in number from 6 to 14. During the same period the number of smaller banks decreased from 521 to 258 and their aggregate share in the total deposits of the giant banks increased from 52 per cent to 69.6 per cent Sir, that is a terrible concentration that has taken place. Along with this we must also think of the concentration of economic

power in the hands of the monopolists in other sectors of industry. Sir, a study by Shri A.V. Narsu under the auspices of the Indian Statistical Institute of multiple directorships held by big busisness families established that in 1960 ten families in the eastern zone controlled 619 directorships. This gave an average of nearly 62 directorships per family. In the western sector a similar survey was made by Mr. R.K.Nigam and N.D.Joshi, Research Officers of the Department of Company Law Administration, Government of India, and in their well-known monograph 'Pattern of Company Directorship' (1961), it argued as follows 'On the countrywide basis the average number of directorship held by a person came to 7.6 per cent, in round terms 8". Sir the argument that I am putting before you is simply this that control of national finances in the hands of a few bankers has led to the control of industries. In other spheres also it has led to similar concentration. There is another very great danger that has already overtaken us. It is this. The small-sized and the medium-sized industries used to get their finance from the small banks and medium-sized banks. On account of the conspiratorial pressure of the big banks these smaller banks have in fact collapsed and as a result these small-sized and medium-sized industries have also collapsed because they are not accommodated by the big banks. The result is that there has been unemployment in the country. It is well-known Sir, that the small-sized and medium-sized industries are labour intensive industries and when these industries went out of market there was tremendous unemployment. Sir, that is the situation. Nobody was more aware of this danger of concentration of wealth than Nehru. It is for this reason that he appointed the Mahalanobis Committee and also the Monoploy Commission from which extracts have been reas out by Mr.Chakravorty. I will not repeat his arguments, I

adopt all those arguments. But the point that I am emphasising that we should not use the word 'nationalisation'. We ought to u the words 'social control'. Social control may mean complete n tionalisation it may not mean complete nationalisation. Wheth the Government - it may be your Government tomorrow at Dell - will establish complete control over the banks or not will depan upon the circumstances. Sir, my friend Mr. Bagchi has raised th question of ownership. Ownership certainly is in the hands of th people, it does not belong to the nationalists. Sir, he is a natior alist and I am not it is in the hands of the people and th people think in terms of social control or socialisation. Sir, wit these words I move my amendment. I hope that in view of th fact that there is no fundamental difference between the term tha he has used and the term that I have used and in view of the fac that the term I have used includes what he has called nationalisa tion, they will adopt my amendment and pass the resolution unani mously.

**শ্রী কুমার দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ব্যাঙ্ক কেন জাতীয়করণ করা হবে এর একটা যুক্তি আছে। স্বাধীন ভারতে শুধু কেন, যে কোনও দেশে যে সব প্রতিষ্ঠান অন্তত মানুষের পয়সায় দেশের জনসাধারণের পয়সায় গড়ে উঠেছে এবং চলছে সেগুলি জাতীয়করণ করা হচ্ছে। এটা খুবই বাঞ্ছনীয়। ব্যাঙ্কে আপনি দেখবেন সাধারণ মানুষের সঞ্চিত অর্থ আছে, ছোট ছোট এবং বড় বড় প্রতিষ্ঠানের পয়সা আছে। যেগুলি ছোট ছোট প্রতিষ্ঠান বা ক্ষুদ্র শিল্প বা সাধারণ মানুষ—তারা তাদের কাজে ব্যাঙ্ক থেকে অর্থসাহায্য পায় না। কাজেই এদিক দেখলে দেখবেন, বড় বড় লোক তাদের নিজেদের কাজের জন্য ব্যাঙ্ক থেকে সাহায্য পায় এবং পেয়ে তাদের কাজগুলি চালিয়ে যাচ্ছে। দেশের যারা সাধারণ মানুষ, গরিব লোক, গৃহস্থ—তাদের সেই রকম অবস্থা নেই যাতে তাদের সামান্য সঞ্চিত অর্থ ঘরে রাখতে পারে, তাই তারা হয়তো ব্যাঙ্কে রেখে দিচ্ছে, এবং তা থেকে তারা দু' এক পয়সা ইন্টারেস্ট যা পায় তাতে করে তাদের ফ্যামিলি মেনটেন হয় না। আজকের দিনে আমাদের এখানে যদি জাতীয়করণ না করা হয়, তাতে দেখবেন আমাদের কত ক্ষতি হচ্ছে—

জাতীয়করণ না করার জন্য। ১৯৪৮ সালে—আমাদের নির্মলবাবু যেকথা বললেন—মানুষ চিন্তা করেছিল যে, ব্যাঙ্ক জাতীয়করণ করা দরকার। কারন স্বাধীনতার পূর্বে কিছু কিছু লোকের এবং প্রতিষ্ঠানের হাতে কি অর্থ ছিল আর স্বাধীনতার পরে কি হবে তা তাঁরা চিন্তা করেছিলেন, এবং সে জন্য বলেছিলেন যে জাতীয়করণ দরকার। ১৯৪৭ সালে যুদ্ধে লোকের হাতে যে পরিমান অর্থ ছিল স্বাধীনতার পর তাদের অবস্থা কত পালটে গিয়েছে কোথায় গিয়ে তাঁরা দাঁড়িয়েছে। আজকে গরিব লোক খেতে পাচ্ছে না, রাস্তায় ফুটপাথে বসে আছে, শুয়ে আছে, ফুটপাথেই তাদের ছেলেপিলে হচ্ছে, সেখানে তাদের খাওয়া দাওয়া হচ্ছে। আর ব্ল্যাক মার্কেটিয়াররা কি করছে? ব্যাঙ্কে ছোট বড় গরিব-গৃহস্থ লোকেরা যেসব অর্থ জমা দিচ্ছে, সেইসব অর্থ ব্ল্যাক মার্কেটিয়াররা নিয়ে এসে বড় বড় অট্টালিকা গড়ে তুলছে, বাড়ির উপর থেকে রাস্তায় থুথু ফেলছে, খাবারদাবারের অবশিষ্টাংশ উপর থেকে ফেলে দিচ্ছে, এই হচ্ছে জাতীয়করণ না করার ছবি। এই ছবি দেখে ভারতবর্ষের মানুষের স্বাধীন দেশের মানুষের জাতীয়করণ করার কথা চিন্তা করা ছাড়া উপায় নাই। ছোট ছোট ক্ষুদ্র ক্ষুদ্র প্রতিষ্ঠানগুলি দিনের পর দিন কোথায় যাচ্ছে? আর অন্য দিকে ব্ল্যাক মার্কেটিয়াররা ব্যাঙ্কে টাকা জমাচ্ছে, সরকারকে রেভিনিউ ফাঁকি দিচ্ছে ইনকাম ট্যাক্স ফাঁকি দিচ্ছে। এইভাবে যাবতীয় অর্থ ফাঁকি দিয়ে তারা ব্যবসা চালাচ্ছে, আর ব্যবসা চালানর যে পয়সা তাও নিজেদের অর্থ থেকে দিচ্ছে না। তা দিচ্ছে দেশের সাধারণ মানুষের সঞ্চিত যে অর্থ আছে ব্যাঙ্কে তা থেকে। তাই আজকে ছোট শিল্পকে বাঁচাতে গেলে অন্তত জাতীয় সমস্যার সমাধান করতে গেলে নিশ্চয়ই ব্যাঙ্ক জাতীয়করণ দরকার, গুটি কয়েক লোকের হাতে যাতে অর্থ জমা না হয়ে থাকে সেটা দেখা দরকার। যতীনবাবু যে প্রস্তাব এনেছেন সেটা গ্রহণ করা দরকার। আমাদের দেশের ছোট প্রতিষ্ঠানগুলিকে বাঁচাতে গেলে, দেশকে সমৃদ্ধশালী করতে হলে, দেশের মানুষকে রক্ষা করতে হলে, জাতীয় সমস্যার সমাধান করতে হলে জাতীয় সম্পদকে রক্ষা করতে হলে, ব্যাঙ্ক জাতীয়করণ দরকারই।

[5-50 — 6-00 p.m.]

সেই হিসেবে যতীনবাবুর প্রস্তাবে অনেক অনেক রকম বলেছেন, আমি সেইসব অঙ্কের কথা বলছি না। আমি বলব ব্যাঙ্কের জাতীয়করণ করা এখনই দরকার। জাতীয়করণ করলে স্বাধীনতা অক্ষুণ্ণ থাকবে, দেশের সমৃদ্ধি বাড়বে, সম্পত্তি বাড়বে। এই জিনিস যদি না করা হয়, তাহলে আমি বলব নিশ্চয়ই দেশের পক্ষে ক্ষতিকর

হচ্ছে এবং এ সম্বন্ধে যাঁরা প্রতিবাদ করবেন তাঁরা নিশ্চয়ই দেশের ক্ষতি করবেন। সেইজন্য আমি আপনার কাছে এবং সকলের কাছে অনুরোধ করব, আজকে যেমন একবাক্যে ট্রাম কোম্পানিকে জাতীয়করণ করা হয়েছে, ঠিক সেই রকম ব্যাঙ্কে জাতীয়করণ করে ভারতবর্ষে আর একটা উদাহরণ রচনা করুন। দেশের মানুষকে বাঁচিয়ে, দেশের সম্পত্তি বাড়িয়ে জাতীয় অর্থ যদি কাজে লাগানো যায়, তবেই স্বাধীনতা অক্ষুণ্ণ থাকবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপ্রিয় রায় ঃ** মাননীয় ডেপুটি চেয়ারম্যান স্যার, ভাষা কি মানুষকে দেওয়া হয়েছে তার মনের ভাব গোপন ক'রে ভণ্ডামি গোপন করবার জন্য? অধ্যাপক মহাশয় চলে গেছেন, কিন্তু আমি দেখেছি তাঁর ভাষার দক্ষতা বেশি। তাঁর বক্তব্য শুনলাম এবং দেখলাম বর্তমান অবস্থায় গণতান্ত্রিক স্বার্থ রক্ষা করবার জন্য একটা অদ্ভুত যুক্তির জাল অধ্যাপক মহাশয় তুলে ধরেছেন। তাঁর সোসাল কন্ট্রোল সম্বন্ধে আমি বলেছিলাম, সেটা তো রিজার্ভ ব্যাঙ্কের মাধ্যমে ব্যাঙ্কের উপর কন্ট্রোল আছে। আমি আশা করেছিলাম, এই সোসাল কন্ট্রোলের ধরন কি, প্রকৃতি কি— সেটা তিনি বলবেন। কিন্তু সেটা তিনি বলেন নি। ওঁরা চাইছেন পুঁজিপতি, ক্রোড়পতিরা যেভাবে দেশের মানুষকে শোষণ করছে সেটা অব্যাহতভাবে চলবে। আমি ওঁদের বলছি ২০ বছর আগে আপনারা ছিলেন সৈনিক, বিরাট একটা মূলধন নিয়ে আপনারা ভারতবর্ষের গদিতে বসেছিলেন এবং আমরা দেখেছি এই প্রতিষ্ঠান একটা বিরাট মূলধন নিয়ে এসেছিল। কিন্তু এই ২০ বছরে আপনারা কি করেছেন? একজন জমিদারের অপদার্থ ছেলে যা করে আজকে যাঁরা কংগ্রেস চালাচ্ছেন তাঁরা ঠিক সেইভাবে এই বিরাট মূলধনকে খুইয়েছেন এবং তার ফলে আজকে তাঁদের ওইদিকে জায়গা নিতে হয়েছে। কিন্তু এখনও তাঁরা জোতদার এবং মালিকের স্বার্থ দেখে বেড়াচ্ছেন এবং সেইজন্যই বলছি, আপনাদের ওইদিকেই স্থান হবে না, বিধানমণ্ডলিতে স্থান হবে না। আপনাদের পরিস্কার জানিয়ে দিতে চাই, মানুষকে একদিন ফাঁকি দেওয়া যায়; কিন্তু চিরকাল সমস্ত মানুষকে ফাঁকি দিতে পারবেন না। আমি আশা করি, এই প্রবাদ বাক্য তাঁরা জানেন। সোসাল কন্ট্রোল যেটা অধ্যাপক মহাশয় বলেছেন আমি তার বিরোধিতা করছি, কারণ ওই সোসাল কন্ট্রোলের কোনও চেহারা নেই, নির্দিষ্ট কোনও রূপ নেই। তার পরিবর্তে এদিক থেকে জাতীয়করণের যে প্রস্তাব এসেছে, আমি মনে করি সেটা সর্বসম্মতিক্রমে গ্রহণ করা উচিত। দেশের প্রতিটি মানুষের দিকে তাকিয়ে আমি মনে করি, বিরোধী পক্ষ এখনও প্রকৃতিস্থ হবেন, তাঁরা যে দুর্নীতির বন্ধের মধ্যে পড়েছেন সেখান থেকে বেরিয়ে আসবার

একবার চেষ্টা করবেন এবং এদিক থেকে জাতীয়করণের যে প্রস্তাব দেওয়া হয়েছে তাকে সোসাল কন্ট্রোলের ধাপ্পার মাধ্যমে ফেলে দেবেন না। যদি শুভবুদ্ধির মানুষ কেউ তাঁদের মধ্যে থেকে থাকেন, তা হলে তাঁরা এটা শুনবেন। আমি আর পুনরাবৃত্তি করব না। আমি জিজ্ঞাসা করছি, আজকে কালোবাজারিরা ফেঁপে উঠেছে কেন? কোথায় সেই টাকা লুকিয়ে রয়েছে? আজকে যদি ডিমানিটাইজেশন করা হত ন্যাশনালাইজেশন করার সঙ্গে সঙ্গে তাহলে হাজার হাজার ক্রোড় ক্রোড় টাকা যেটা লুকিয়ে রয়েছে—সেটা বেরিয়ে আসত।

ডিমানিটাইজেশনের প্রস্তাব অবশ্য আমাদের এখানে এখনও আসেনি, কিন্তু হাউসে সেটা যদি আলোচনার জন্য অনুমতি পাওয়া যায় তাহলে তা তখন বলব। কিন্তু আজকে তার প্রথম ধাপ হিসাবে এই ন্যাশনালাইজেশন অব ব্যাঙ্কের যে প্রস্তাব এসেছে অন্তত আমরা সর্বসম্মতিক্রমে সেই সিদ্ধান্ত গ্রহন করতে পারব বিশ্বাস বা ভরসা আমার আছে। এখনও আমরা অধ্যাপক মহাশয়কে এই অনুরোধ জানাব যে আর পুঁজিপতীদের পেছনে ঘুরে বেড়িয়ে লাভ নেই, যদি নিজেদের অস্তিত্ব বজায় রাখতে চান, আর সঙ্গে সঙ্গে যদি কংগ্রেসকে তার হৃত মর্যাদায় ফিরিয়ে এনে কোথায় কোনও জায়গায় স্থান দিতে চান, তা হলে এ পথ আপনারা ত্যাগ করুন। তা করে জাতীয় কল্যাণের যে পথ সেই পথ গ্রহণ করুন এবং ব্যাঙ্ক জাতীয়করণের প্রস্তাবে কোনরকম বিরোধিতা না করে জাতীয় কল্যাণকে সুনিশ্চিত করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় সদস্য অধ্যাপক নির্মল ভট্টাচার্য্য মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেটা আমরা গ্রহণ করতে পারছি না। এটা আমরা ওঁদেরও আর একবার ভেবে দেখতে বলছি। স্যার, আমি মাননীয় সদস্যকে ১৯৩৫ সাল থেকে 'মাস্টার মহাশয়' বলে ডাকি, উনি সব জেনে শুনে, বুঝে কেন যে এই সংশোধনী 'মুভ' করলেন সেটা আমি বুঝতে পারলাম না। এটা যদি অন্য কেউ করতেন, তাহলে অবশ্য অন্য কথা ছিল, কিন্তু তিনি কেন যে করলেন সেটা আমার কাছে বোধগম্য হল না। উনি বলছেন সোসাল কন্ট্রোলের মধ্যে সব পড়ে। তাতে জাতীয়করণ হতে পারে, না ও হতে পারে, বা একটু কম বেশি হতে পারে। এটা কিন্তু একেবারেই ঠিক নয়। জাতীয়করণ বলতে একথাই বোঝা যায় যে, সেটা রাষ্ট্রের সম্পত্তি হবে। আর কন্ট্রোল বলতে বোঝায়, সম্পত্তি আপনার নয়—সেটা কেবলমাত্র কন্ট্রোল করছেন। একটা ব্যবসাকে আপনি এইভাবে

কন্ট্রোল করতে পারেন যে, তোমাকে সপ্তাহে এক দিন দোকান বন্ধ রাখতে হবে, এই করতে হবে, সেই করতে হবে, এইভাবে খাতা রাখতে হবে, এইভাবে বা এই দামে বিক্রি করতে হবে, সেটা হচ্ছে কন্ট্রোল। আর আপনি যদি সেটাকে রাষ্ট্রের সম্পত্তি করলেন, তাহলে সেটার সোসাল কন্ট্রোল কি হচ্ছে? সুতরাং উনি যে যুক্তি দিলেন সেটা ঠিক নয়। আমি অবশ্য লক্ষ্য করছিলাম, উনি বলবার সময় হাসছিলেন, উনি তো আমার মাস্টার মহাশয়, ওঁকে তো আমি ১৯৩৪-৩৫ সাল থেকে চিনি, কাজেই উনি যে নিজে মোটেই যুক্তি সঙ্গত কথা বলছেন না, সেটা উনি বলবার সময় বুঝতে পেরেছিলেন সেটা আমি লক্ষ্য করেছি।

স্যার, আমি কতকগুলি ডিফিক্যালটি রেইজ করছি। ছোট, বড়, মাঝারি ব্যাঙ্ক ভয়ানক কনসেনট্রেটেড হয়েছে, মনোপলি হয়েছে সব জানি, কিন্তু মনোপলি হয়েছে সব জানি, কিন্তু মনোপলি হোক বা না হোক আমি একটা সেক্টরের কথা বলব, সেটা হচ্ছে কৃষি। আমাকে মাননীয় সদস্য বুঝিয়ে দিতে পারবেন যে, আপনি যে কোনও সোসাল কন্ট্রোল তার উপর চালু করুন আপনি এই ব্যাঙ্কিং সিস্টেমকে বাধ্য করতে পারেন যে, তার যে ডিপোজিট সে ক্রেডিট হিসাবে ধার দেয় তার একটা অংশ ধরুন—শতকরা ২৫ কি ২০ ভাগ কৃষি উন্নয়নের জন্য কৃষকদের ধার দেবে। আপনি বাধ্য করতে পারেন। যে কোন রকমের সোসাল কন্ট্রোল করেও আপনি পারেন না। আপনি তাকে বলতে পারেন যে, তুমি ব্যাঙ্ক এইভাবে চালাবে, কিন্তু আপনি তাকে বলতে পারেন না যে, তুমি অমুক লোককে ধার দেবে, অমুককে ধার দেবে না—যতক্ষণ সেটা প্রাইভেট প্রপার্টি। যদি কোনও আইন করেন সেটা তো কন্সটিটিউশনালি ইনভ্যালিড, যে কোনও কোর্ট সে আইন বে—আইনি বলে ঘোষণা করবে। কন্ট্রোলের একটা লিমিট আছে। আপনি এইভাবে বলতে পারেন না যে, তুমি এইভাবে কৃষককে ঋণ দেবে। তা হলে কি করে আপনি তা কন্ট্রোল করবেন? ব্যাঙ্করা তাদের ডিফিক্যালটিস রেইজ করেছে। তাদের অ্যানুয়াল রিপোর্ট পড়ুন, তাতে আছে, আমাদের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে যে, আমরা কৃষিক্ষেত্রে ঋণ দিচ্ছি না, তা আমরা কৃষিক্ষেত্রে ঋণ দেব কি করে? প্রথমত লক্ষ লক্ষ বা কোটি কোটি কৃষক ইনডিভিজুয়ালস, তারা কোনও ইন্সটিটিউশন নয়। আমরা তাদের ব্যাঙ্ক থেকে ক্ষুদ্র ক্ষুদ্র ঋণ দেব কি করে? যদি তা আমরা দিই, তাহলে তার ওভারহেড কষ্ট কি হবে, তার খরচ কি হবে, তাহলে তো গ্রামে গ্রামে আমাদের ব্যাঙ্কের ব্রাঞ্চ সেট আপ্ করতে হয়ে। হুইচ ইজ এবসার্ড অ্যান্ড ইম্পসিবল।

[6-00 — 6-10 p.m.]

ধরুন তার পর কৃষক যদি ঋণ করে আগের গভর্নমেন্টের দেওয়া টাকা সার্টিফিকেট করে আদায় হবে, তার পর কো অপারেটিভ ব্যাঙ্ক তাদের দিতে হবে— তাহলে আইন অনুসারে একজন কৃষকের উপর ঋণ পরিশোধের কতকগুলি বাধ্যবাধকতা আছে। আমি একটা ব্যাঙ্ক, আমার কাছ থেকে নিল সামান্য প্রপারটি— তা হলে আগে গভর্নমেন্টের কাছ থেকে যা নিয়েছে তার জন্য তাকে দিতে হবে, তার পর কোঅপারেটিভ ব্যাঙ্ক থেকে যা দিয়েছে তা দিতে হবে, তার পর আমি এই রিস্ক কি করে নেব? প্রথমত এই অর্গানাইজেশনকে সেট আপ করা আমার পক্ষে সম্ভব নয়, এটা টু এক্সপেনসিভ। সেকেন্ডলি আমার পক্ষে অত্যন্ত রিস্কি এই ঋণ দেওয়া, কারণ এই ঋণ পরিশোধের কোনও আশা নেই। তাদের একটা আর্গুমেন্ট আছে, সেই আর্গুমেন্টটা বোগাস হতে পারে, যা ইচ্ছে তাই হতে পারে; কিন্তু আজ বছরের পর বছর তারা দিচ্ছে না। আমি খবর পেয়ে গিয়েছিলাম আলোচনা করতে, সেখানে কেন্দ্রীয় কৃষিমন্ত্রী তাঁর সেক্রেটারি বসেছিলেন এবং খাদ্যমন্ত্রী হিসাবে তাঁর দপ্তরের সেক্রেটারিও ছিলেন। এ আই সি সি থেকে তিনি উঠে এসেছেন, তখন আমার সাথে বাংলাদেশের খাদ্যের ব্যাপার নিয়ে তাঁর সাথে আলোচনা হয়েছে। আমি তাঁকে বলেছিলাম, কৃষিঋণ পাওয়া যায় নি—চাষীদের ঋণ দিতে পারি নি। টাকা কোথায় যে ঋণ দেব? আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ২ কোটি টাকার উপর ঋণ দেবার ক্ষমতা নেই। বলুন, আজকে টাকার কি দাম, ২ কোটি টাকায় চাষীদের কি হবে? আপনারা উৎপাদন বৃদ্ধির কথা বলছেন, ২০-২৫-৩০-৪০ টাকার বেশি ঋণ আপনারা দিতে পারবেন এই ২ কোটি টাকার ভেতর থেকে? কি হয় এতে আজকাল? উনি বললেন—হ্যাঁ, এটা ঠিক। আমরা চেষ্টা করছি ব্যাঙ্ককে বুঝিয়েসুঝিয়ে কৃষিতে কিছু বেশি ঋণ দেওয়া হবে। খবরে কাগজে বেরিয়েছে তাঁরা ব্যাঙ্ককে বুঝিয়ে সুঝিয়ে হয়তো ২০ কোটি টাকা ঋণ করলেন, কিন্তু কাকে ঋণ দেবেন এই ২০ কোটি টাকায়? যদি ব্যাঙ্ক দেয় দ্যাট মাস্ট বি অ্যান ইনস্টিটিউশন। কোনও কৃষি ব্যাঙ্ক আছে, তাকে দিতে পারে বা কোনও মর্টগেজ সোসাইটি আছে তাকে দিতে পারে, কোনও ইনভেস্টমেন্ট ব্যাঙ্ক আছে তাকে দিতে পারে অথবা কোনও বড় ফারমার বা খুব বড় একজন ধনী চাষী তাকে দেখাশুনার জন্য ব্যাঙ্ক একটা ঋণ দিতে পারে। আমি বলি তাও পারে না, ধনী চাষীদেরও দিতে পারে না। ঠিক বিগ ল্যান্ড যারা হানড্রেড একারস অব জমি নিয়ে ফার্ম করেছেন তাকে হয়তো একটা ব্যাঙ্ক ঋণ দিতে পারেন। আপনি ইমাজিন করুন, যে ব্যাঙ্ক শত শত

কোটি টাকা কন্ট্রোল করেন, সেই ব্যাঙ্ক ২-৪-৫ একর জমির মালিককে ঋণ দেবে—অ্যাবসার্ড কথা, ভাবতে পারা যায় না। আজকে আমি হতাশা বোধ করছি যে, গভর্নমেন্ট কংগ্রেসেরই হোক, আর যুক্ত ফ্রন্টেরই হোক চাষীকে ঋণ না দিলে চাষী প্রোডাকশন বাড়াতে পারবে না। চাষীকে ঋণ দেবেন কোথা থেকে, টাকা পাবেন কোথা থেকে? কো অপারেটিভ ব্যাঙ্ক যে টাকা দিচ্ছে রিজার্ভ ব্যাঙ্ক যা অ্যাডভান্স করছে দ্যাট ইজ মোর দ্যান হোয়াট দি গভর্নমেন্ট অ্যাডভান্সেস, but that is absolutely inadequate and totally insufficient for the capital investment which is necessary for the present.

আজকে হিউজ যারা কন্ট্রোল করছে তারা কি জন্য করছে আপনি বলুন—সোসাল কন্ট্রোল করতে বলছেন—আজকে কনসেন্ট্রেশনের কথা হচ্ছে, তাদের নিজেদের আত্মীয়-স্বজনদের কথা—সেক্টর বাই সেক্টর বলুন, কোন সেক্টরে তারা টাকা ধার দেয়। কৃষিতে দেয় না, শিল্পতে দেয় কিছুটা, সবটা কি দেয়? তা যদি দিত—আমি তবুও তাদের বলেছিলাম, অর্ধেকটা বড় বড় শিল্পে দিক, কোটিপতিদের দিক কিন্তু দেয় কি? ক পার্সেন্ট তারা সেন্ট্রাল ইনভেস্টমেন্টের জন্য দেয়, ক পার্সেন্ট তারা স্পেকুলেশনের জন্য দেয়, ক পার্সেন্ট তারা প্রফিটিয়ারিং বিজনেসের জন্য দেয়? যেখানে প্রফিটিয়ারিং বিজনেস একটা অক্টোপাসের মতো আমাদের দেশের ইকনমি শেষ করে দিচ্ছে, প্রতিটি জিনিস চাষী বিক্রয় করে যে দামে, তার পর কিনে নিয়ে যখন আসে তখন তার ডবল দাম হবে—তারপর খদ্দেরের কাছে যখন যাবে তখন দেখা নেই, অর্থাৎ ইন্ডাস্ট্রি থেকে বেরোবে যে দামে আপনার কাছে যখন আসবে অর্থাৎ ফাইনার কনজিউমারের কাছে যখন আসবে তখন তার কতগুণ দাম বৃদ্ধি হচ্ছে? আজকে সেই বিজনেসকে ফাইনালাইজ করার জন্য ৩০ টু ৩৬ পার্সেন্ট ব্যাঙ্কের যে ক্রেডিট, সেই ক্রেডিটের জন্য দেওয়া হচ্ছে, স্পেকুলেশনের জন্য দেওয়া হচ্ছে, প্রফিটিয়ারিং বিজনেসের জন্য দেওয়া হচ্ছে, ইন্ডাস্ট্রির জন্য দেওয়া হচ্ছে—সেটা যাচ্ছে কোথায়? বেশির ভাগ নিজেদের কাছে, আর কিছুটা ইন্ডাস্ট্রিতে—তা ও নামমাত্র। কটেজ ইন্ডাস্ট্রির কথা তো আউট অব দি কোয়েশ্চেন। চাষীর পাওয়া, সে ও আউট অব দি কোয়েশ্চেন। আমাদের দেশের ইকনমি হচ্ছে ব্যাকওয়ার্ড ইকনমি, আমাদের দেশের ইকনমিকে বড় বড় ইন্ডাস্ট্রিয়ালিস্টরা কন্ট্রোল করছে, হতে পারে তারা বড় লোক, কিন্তু আমাদের ইকনমির কতটুকু অংশই বা তা? ব্যাকওয়ার্ড ইকনমির বেশির ভাগ অংশ হচ্ছে কৃষি, ক্ষুদ্র শিল্প, মাঝারি শিল্প, ছোট ব্যবসায়ী—এই হচ্ছে আমাদের দেশের বেশির ভাগ অংশ। আমাদের দেশের

ইকনমির যেটা বেশির ভাগ অংশ তাকে নারিস করে যাঁরা তাঁদের হাতে দেশের সঞ্চয় বেশিরভাগ জমছে। আপনি কন্ট্রোল করবেন—কি কন্ট্রোল করতে পারেন? কি এক্সপেনসিভ এজেন্সি করে কি কন্ট্রোল করতে পারেন—এই এজেন্সির মাধ্যমে আপনি ঋণ দেওয়া বৃদ্ধি করতে পারেন? আপনি যদি গ্রামে গ্রামে শাখা খোলেন তাও ইমপসিবল টু—তা হয় না, আপনাকে স্টেট এজেন্সির মাধ্যমে তা করতে হবে। দ্যাট ইজ টু এক্সপেনসিভ অ্যান্ড ইমপসিবল, তা হয় না। আপনি ব্যাঙ্ককে বাধ্য করাতে পারেন যে আমি সোসাল কন্ট্রোল করছি, তুমি চাষীকে ঋণ দেবে। আমার যে লোকসান গভর্নমেন্টের এজেন্সি আছে তার মারফতে—অফ কোর্স হি ইজ নট বাউন্ড টু দ্যাট।

সুতরাং আপনি যে সোসাল কন্ট্রোল-এর কথা বলছেন, দ্যাট ইজ অ্যাবসার্ড। আপনি আজকে বুঝে বলুন আর না বুঝে বলুন, সোসাল কন্ট্রোল-এর কথা বলা মানে ব্যাঙ্ক-কে কন্ট্রোল করতে আপনি রাজী নয়। যদি ব্যাঙ্ক-এর ওয়ার্কারশিপ না নিয়ে কন্ট্রোল করতে যায় তবে সে স্টেটের হাতে নেবে কি সোসাইটির হাতে নেবে দ্যাট ইজ ডিফারেন্ট। আই আন্ডারস্ট্যান্ড দ্যাট, কিন্তু আই ডু নট আন্ডারস্ট্যান্ড সোসাল কন্ট্রোল। ব্যাঙ্কের উপর। সোসাল কন্ট্রোল বহু জিনিসের উপর হতে পারে সার্টেন আদার অ্যাকটিভিটিস ক্যান বি পসিবল ফুড ট্রেড আছে তার উপর আমরা সোসাল কন্ট্রোল এস্ট্যাবলিস করতে পারি। এডুকেশন আছে, প্রাইভেট ইন্সটিটিউশন আছে তার উপর পারি। হেলথ ইন্সটিটিউশন, ট্রান্সপোর্ট-এর উপর পারি কিন্তু ব্যাঙ্কের মতো ইন্সটিটিউশনে সোস্যাল কন্ট্রোল কি করে করব? ন্যাশনালাইজেশন, সোসালাইজেশন ছাড়া এই ওয়েলেথকে আমরা জাতীয় উন্নয়নের স্বার্থে ব্যবহার করতে পারি না। সেইজন্য আমি সবিনয়ে অনুরোধ করব। মাস্টার মহাশয়কে করব বিরোধী দলে যাঁরা আছেন তাঁদের অনুরোধ করব আপনারা এটা বিবেচনা করুন। আপনারা এই সোসাল কন্ট্রোলের ইনসাল্ট করবেন না। তার চেয়ে ব্যাঙ্ক যেমন আছে তেমনি থাকা ভাল। লোকে বুঝবে এই করছে ওই করছে নৃত্য করছে। এটা বোঝা যাবে। যার সোসাল কন্ট্রোলের নামে এটাকে ধামাচাপা দেওয়ার কোনও আবশ্যকতা নাই। এর জন্য আমি অনুরোধ করছি আপনার এই সংশোধনী প্রস্তাব প্রত্যাহার করুন।

**Dr. Ebrahim Esmile :** Mr. Deputy Chairman, Sir, certain information has been given here that the banks are not helping small

industries and all that. The banks are not giving credit to agricultural units, etc. But that is not a fact. The banks are giving facilities to agricultural units. Of course, I am not saying anything in their favour or against them but I am just giving some information. After the A.I.C.C. meeting it was generally decided that the banks should give facilities to agricultural units. This is social control.

**শ্রী যতীন চক্রবর্তী :** গ্যারান্টি হিসাবে কে দাঁড়াবে?

**Dr. Ebrahim Esmail :** That is a wrong information.

**Mr. Deputy Chairman :** I understand that many members are willing to take part in this discussion. So, with the permission of the House I am adjourning this debate to the next non-official day. The House also stands adjourned till 3 p.m. on Monday, the 31st July 1967.

**Adjournment**

The Council was accordingly adjourned at 6.10 p.m. till 3 p.m. on Monday, the 31st July, 1967, in the Legislative Buildings, Calcutta.

**Members' Absent**

Banerjee, Dr. Anil Chandra,

Bisi, Shir Promotho Nath,

Ghose, Shri Kali Charan,

Ghosh, Shri Ashutosh,

Ghosh, Dr. Rudranath,

Guha Ray, Dr. Pratap Chandra,

Manna, Shri Rebati Raman,

Paul, Shri Makhan,

Prasad, Shir R. S.,

Sen, Shri Subodh, and

Singha, Shri Jatindra.

# COUNCIL DEBATES

## Monday, the 31st July, 1967

The Council met in the Legislative Council Chamber of the Legislative Buildings, Calcutta, on Monday, the 31st July, 1967, at 3 p.m. being the Twelfth day of the Fortieth Session, under the Constitution of India.

**Mr. Chairman :** Dr. Pratap Chandra Guha Ray was in the Chair.

[3-00 — 3-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Small Scale and Cottage Industries

***104. Shri Nirmal Chandra Bhattacharyya :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale industries Department be pleased to state—

(a) The number of specific cases in which financial assistance has been made available since March 3, 1967, to-

(i) small scale industries ; and

(ii) cottage industries ;

(b) the number of cases in which raw materials were sought to be procured by the Government since March 3, 1967, for-

(i) small-scale and

(ii) cottage industries ?

**Shri Kashi Kanta Maitra:**

(a) and (b) Materials for giving a reply to the question are being collected, but as the collection of materials has not yet been completed, time may be answer the question.

### Ayurvedic System of Medicine

***105. Shri Manoranjan Sen Gupta** : Will the Minister-in-charge of the Health Department be pleased to state-

(a) how many (i) Ayurvedic Hospitals, (ii) dispensaries, and (iii) asylums or infirmaries have been established by the Government in West Bengal;

(b) if the answer to (a) be in the negative what is the reason for such non-establishment;

(c) whether Ayurvedic pharmaceutical Department for the supply of Ayurvedic medicine to the Ayurvedic Hospitals and Dispensaries has been established and functioning;

(d) whether any State Herbarium has been established ;

(e) what arrangement has been made for research-

(i) who have been appointed Research Scholars ;

(ii) what is their remuneration ; and

(iii) whether any thesis has been submitted by them as a result of their research ?

**Shri Nani Bhattacharya :**

(a) Two Ayurvedic hospitals, viz., (1) J.B.Astanga Ayurveda General Hospital and (2) Patipukur T.B.Hospital attached

to J.B.Astanga Ayurveda Vidyalaya were taken over the State Govt. with effect from 1.8.64 and the same are now being run as State institutions. No other Ayurvedic hospitals, dispensaries and asylums or infirmaries have been established by the Govt. in West Bengal.

(b) Though there is a proposal to start Ayurvedic dispensaries in the districts during the 4th plan period, definite sanction in this respect has not been taken as yet as it will not be possible to supply standardised Ayurvedic drugs to the proposed Government-run Ayurvedic dispensaries till an Ayurvedic Pharmacy is establised by Govt. The question of starting Ayurvedic dispensaries in the districts will therefore, be given due consideration after the proposed pharmacy is started.

(c) No.

(d) No.

(e) A composite Drug Research Scheme for research in two selected Ayurvedic drugs viz. 'Changeri' and 'Prasarani' with 100% assistance from the Govt. of India is already under operation in this State with effect from 1.3.65. Under this scheme five research units, viz., a Treatment and Study Unit in the Shyamadas Vaidyashastra Pitha Parisad, a Modern Clinical Unit under Dr.J.C.Banerjee, Emeritus Professor, Medical College, and a Physiology and Pharmacology unit under Dr.S.B.Mukherjee, Professor, Dept. of Experimental Medical Schemes, Institute of Post-Graduate Medical Education both in the Bon-Hooghly Group of Hospitals under the Society of Experimental Medical Sci-

ences, India, a Chemistry Unit Dr. (Mrs.) Asima Chatterjee, Kahira Professorr of Chemistry, University of Calcutta, in the University College of Science & Technology and a Pharmacognosy Unit under Prof. S.M. Sircar, Head of the Dept. of Botany, Calcutta University in the University College of Science, are functioning.

The question of starting an Ayurvedic Research Unit at the Shyamadas Vaidya Shastra Pitha Parisahad is also under consideration in consultation with the Govt. of India.

(i) Kj. Vijayakali Bhattacharya, M.A., Smrititirtha.

Dr. P. B. Sasmal,

Sm. Purnima Roy, M.Sc.,

Shri Amit Baran Kundu, M.Sc., and

Shri Pravat Kumar Basu are the Research Officers of the Treatment and Study Unit, Modern Clinical Unit, Physiology and Pharmacology Unit, Chemistry Unit and Pharmacognosy Unit, respectively.

(ii) They are drawing pay in the scale of Rs.300-25-800 plus allowances as admissible to the employees of the Govt of West Bengal.

(iii) No.

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** আয়ুর্বেদিক অ্যাক্ট, ১৯৬৬- কে কার্যে পরিণত করবার জন্য বাজেটে কি অ্যামাউন্ট বরাদ্দ করা হয়েছে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** নোটিস চাই।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** আমার নেকস্ট পয়েন্ট হচ্ছে অষ্টাঙ্গ আয়ুর্বেদিক কলেজ এবং আর একটি কলেজ যে নিয়েছেন এই দুটি নেবার পর সরকার এগুলির উন্নতির জন্য কি ব্যবস্থা করেছেন এবং কত টাকা ব্যয় করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** এই প্রশ্ন ওটা থেকে আসেনি। নোটিস পেলে ডিটেল্‌স্ বলতে পারব।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** হার্বেরিয়াম স্টার্ট করবার জন্য কি পরিমাণ ব্যয় হতে পারে এ বিষয়ে সরকার কি অনুসন্ধান করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** নোটিস চাই।

**মিঃ চেয়ারম্যান ঃ** এগুলি ক্যালকুলেশনের ব্যাপার, কাজেই পূর্বে নোটিস না পেলে কি করে তৈরি হয়ে আসবেন।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** রিসার্চ স্কলার যারা অ্যাপয়েন্টেড হয়েছেন তাঁরা হোল টাইম কিনা এবং কবে অ্যাপয়েন্টেড হয়েছেন ?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** রিসার্চ অফিসাররা কবে অ্যাপয়েন্টেড হয়েছেন এবং তাঁরা হোল-টাইম অফিসার কিনা এগুলি বলতে হলে নোটিস চাই।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** এঁরা কেন থিসিস্ সাবমিট করতে পারেননি এবং কেন পার্টলি সাবমিট করেছেন বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** এগুলি কোশ্চেনে নেই ব'লে কালেক্ট করিনি এবং যারজন্য ডিটেল্‌স্ ইনফরমেশন দিতে পারছিনা।

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** এই স্কিমকে কার্যে পরিণত করবার জন্য সরকারের কত সময় লাগবে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আমি আগেই বলেছি কতকগুলি বিষয় বিশেষ করে রিসার্চ এবং এগুলিকে অর্গানাইজ করতে সময় নেবে। বিভিন্ন জায়গায় আয়ুর্বেদিক ডিসপেনসারি অপেন করার ব্যাপারে সেখানে যাতে স্ট্যানডার্ড ড্রাগ করতে পারি সেইজন্য ফার্মাসির সঙ্গে পরামর্শ করবার দরকার হবে এবং ইন্ডিয়া গভর্নমেন্টের সঙ্গেও পরামর্শ করবার দরকার আছে এবং তার উপরই সমস্ত জিনিস নির্ভর করছে।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী মনোরঞ্জন সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন, অন্যান্য সব রাজ্য যথা রাজপুতানা, ইউ.পি, কেরালা, বিহার প্রভৃতি এ বিষয়ে অগ্রসর হয়েছে এবং এই সমস্ত স্কিম কার্যে পরিণত করেছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** কতকগুলি রাজ্যে কবিরাজী চিকিৎসার অগ্রগতি ঘটেছে এটা ঠিক, তবে বিস্তৃত বলতে পারব না, সেই তুলনায় আমরা নিশ্চয় পিছিয়ে আছি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় আয়ুর্বেদ বিষয়ে গবেষণার ক্ষেত্রে দুটি শব্দ ব্যবহার করেছেন একটি হচ্ছে প্রসারনি, আর একটি হচ্ছে আমি যতদূর শুনেছি চাঙ্গেরী। এই দুটি শব্দ মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের একটু বুঝিয়ে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এটা কি প্রশ্ন হবে?

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এটা প্রশ্ন হয়, তবে হয়তো আপনার জানা নেই। যাইহোক, আমি অন্য প্রশ্ন করছি। এই যে স্টেট হারবেরিয়ামের কথা উল্লেখ করা হয়েছে তার উত্তরে মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে এটা করা হয়নি। আমার প্রশ্ন হল, মাননীয় মন্ত্রিমহাশয় কি দয়া করে বলবেন এটা করবার জন্য কি কি বাধা আছে ?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** কল্যানীতে আমরা কিছুদুর এগিয়েছি, তবে বিস্তারিত রিপোর্ট এখনও আমরা পাইনি।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি যে কতদূর এগিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আমি তো বললাম বিস্তারিত রিপোর্ট এখনও পাইনি, কাজটা কিছুটা শুরু হয়েছে।

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, এই হার্বেরিয়ামটা কোথায় শুরু হয়েছে (after some Pause) I am withdrawing the question.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় 'সি'-এর জবাবে বলেছেন যে, আয়ুর্বেদিক ঔষধ সরবরাহ করা বর্তমানে সম্ভবপর নয়। আমার সাপলিমেন্টারি হচ্ছে, অন্তত পক্ষে সদস্যদের জন্য যাতে মধ্যম নারায়ণ তেল সরবরাহ করা হয় সেটা বিবেচনা করে দেখবেন কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** দি কোশ্চেন ইজ ডিসঅ্যালাউড।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের উত্তর থেকে জানতে পারলাম, বর্তমানে আয়ুর্বেদিক ঔষধ তৈরি করার কোনও ব্যবস্থা সরকারিভাবে এখানে নেই, যেটা করা

দরকার। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন, উত্তরবঙ্গের ডুয়ার্স এবং তরাই-এ বা দার্জিলিং জেলার বনাঞ্চলে অনেক গাছ গাছড়া আছে, যাতে অনেক আয়ুর্বেদিক ঔষধ হতে পারে। আমার প্রশ্ন হল, উত্তরবঙ্গের শিলিগুড়ি বা অন্য কোথাও এ রকম একটা আয়ুর্বেদিক ঔষধ তৈরির কারখানা সরকারি স্তরে করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** হাইটো কেমিক্যাল ইনডাস্ট্রিজ করার একটা কথাবার্তা চলছে, কেথায় কি হবে এ সমস্ত এখনও ঠিক হয়নি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে, হাইটো কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ করবার পরিকল্পনা ডাঃ রায়ের আমলে হয়েছিল। কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে ডাঃ অসীমা চ্যাটার্জির কথা বললেন। ডাঃ চ্যাটার্জি এবং আরও অনেকে এ ব্যাপারে যুক্ত ছিলেন, কিন্তু এটা বাংলাদেশে হয়নি। রাশিয়ান কোলাবোরেশনে কেন্দ্রীয় সরকারের সাহায্যে এটা হবার কথা ছিল। সেটা না হয়ে কেরালাতে চলে গিয়েছে, এখবর কি সত্যি।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** নোটিস দিলে বলতে পারব। তবে এটা বলছি, আগেও বলেছি, বাংলাদেশে হাইটো কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ গড়ে তোলার জন্য কিছু প্রস্তাব এসেছে এবং তা নিয়ে আমরা শিল্প এবং স্বাস্থ্য দপ্তরের সাথে আলোচনা করেছি। তবে সেটা একেবারে এখন আলাপ আলোচনার স্তরে আছে। কাজেই এখন এ সম্বন্ধে কোথায় কি হবে সুনিশ্চিত ভাবে বলতে পারব না।

**শ্রী নরেন্দ্রনাথ দাস ঃ** আপনি জানাবেন কি ঐ (ই) (আই)—তে যা বলেছেন যে বৈদ্য শাস্ত্রপীঠে রিসার্চ ইন্সটিটিউট হবার কথা এবং সেন্ট্রাল গভর্নমেন্ট সেটা করবেন। আমার প্রশ্ন হচ্ছে এটা কবে নাগাদ হবে জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** এটা বলতে পারা যাচ্ছে না, সেন্ট্রাল গভর্নমেন্টের সিদ্ধান্তের উপর নির্ভর করছে।

### মুসলমান নাগরিকগণের আটক বন্দুক

***১০৬। হাজী মহিউদ্দীন আহমেদ ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে পাক-ভারত যুদ্ধের সময় পশ্চিমবাংলার মুসলমান নাগরিকগণের নিকট হইতে মোট কতগুলি বন্দুক সিজ করা হইয়াছিল; এবং

(খ) (১) অদ্যবধি ঐরূপ সীজ করা বন্দুক কতগুলি ফেরৎ দেওয়া হইয়াছে, এবং

(২) এখনও কতগুলি ফেরৎ দেওয়া হয়নি?

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ**

(ক) এবং (খ) প্রয়োজনীয় তথ্য সম্বলিত একটি বিবরণি সঙ্গে যুক্ত হইল।

| | ১৯৬৫ সালে পাক-ভারত যদ্ধের সময় পশ্চিমবাংলার মুসলমান নাগরিকগণের নিকট হইতে মোট কতগুলি বন্দুক সিজ করা হইয়াছিল। | অদ্যাবধি ঐরূপ সীজ করা বন্দুক কত গুলি ফেরৎ দেওয়া হইয়াছে। | এখনও কতগুলি ফেরৎ দেওয়া হয় নাই। |
|---|---|---|---|
| বাঁকুড়া | ১৪৪ | ১৪৪ | .. |
| বীরভূম | ৪ | ৪ | .. |
| বর্ধমান | ৪৩ | ৪৩ | .. |
| কোলকাতা | একটিও না | .. | .. |
| কোচবিহার | ৯১ | ৮৬ | ৫ |
| দার্জিলিং | ৪ | .. | ৪ |
| হুগলী | ৬ | ৬ | .. |
| হাওড়া | ৯০ | ৭৬ | ১৪ |
| জলপাইগুড়ি | একটিও না | .. | .. |
| মালদা | ২২ | ২১ | .. |
| মেদিনীপুর | ১৫ | ১৫ | .. |
| মুর্শিদাবাদ | ২ | ১ | ১ |
| নদীয়া | একটিও না | .. | .. |
| পুরুলিয়া | ৪৮ | ২৩ | ২৫ |
| পশ্চিমদিনাজপুর | ২০২ | ১৮১ | ২১ |
| ২৪ পরগণা | ২০৭ | ১৩১ | ৭৬ |
| মোট ........... | ৮৭৮ | ৭৩১ | ১৪৭ |

**শ্রী হাজী মহিউদ্দিন আহমেদঃ** আপনি যা বললেন তার কারণ কি দয়া করে বলতে পারবেন?

**শ্রী অজয়কুমার মুখার্জিঃ** কিছু কিছু ক্ষেত্রে জেলা ম্যাজিস্ট্রেট তাদের লাইসেন্স বাতিল করে দেন এবং সেই আদেশের বিরুদ্ধে কিছু কিছু লোক সরকারের কাছে আপীল করেন— অনেক ক্ষেত্রে সরকার সেই আপিল বিবেচনার পরে অস্ত্র ফেরৎ দেবার নির্দেশ দেন। কয়েকটি ক্ষেত্রে সরকার আপিল অগ্রাহ্য করেন। কয়েকজন জেলা শাষক জানিয়েছেন যে, কয়েকটি ক্ষেত্রে অস্ত্র ফেরৎ দেবার প্রার্থনা এখনও বিবেচনাধীন আছে।

**শ্রী হাজী মহিউদ্দিন আহমেদঃ** আপনি কি জানাবেন, কবে নাগাদ ফেরৎ দেওয়া হবে এবং ফেরৎ দেবার সময়টা বলবেন কি?

**শ্রী অজয়কুমার মুখার্জিঃ** আমি তো বলেছি বিবেচনাধীন আছে, তারপরে বলা যাবে।

**শ্রী হাজী মহিউদ্দিন আহমেদঃ** যখন ফেরৎ দেওয়া হয়, পূর্ণভাবে তদন্ত করে নির্দোষ প্রমাণ পেয়ে ফেরৎ দেওয়া হয়েছে কি?

**শ্রী অজয়কুমার মুখার্জিঃ** না, যে অবস্থার জন্য নেওয়া হয়েছিল সেই অবস্থা নেই বলে ফেরৎ দেওয়া হয়েছে।

### বাঁকুড়া জেলার চাষীদের বীজধান সরবরাহ

*১০৭। **শ্রী বিভূতিভূষণ ঘটক ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কোন ব্লকে কি পরিমাণ বীজধান চাষীদিগকে সরবরাহ করা হইয়াছে;

(খ) এই সরবরাহ কার্য কি নীতিতে কোন সংস্থার মাধ্যমে হইতেছে;

(গ) চাষীদের নিকট হইতে বীজধানের কোনও মূল্য লওয়া হইতেছে কি না; এবং

(ঘ) 'গ'-এর উত্তর হ্যাঁ হইলে প্রতি কেজি বীজধানের দাম কত?

[3-20 — 3-30 p.m.]

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ**

(ক) বাঁকুড়া জেলার বিভিন্ন ব্লকে কৃষিত্রাণ প্রকল্পানুসারে বিনামূল্যে এবং বীজ সম্পৃক্তকরণ প্রকল্পানুসারে নির্ধারিত মূল্যে চাষীদিগের মধ্যে বীজধান বিতরণ করা হইয়াছে। প্রথোমকৃত প্রকল্পানুসারে কোন কোন ব্লকে কত পরিমাণ বীজ বিনামূল্যে বিতরণ করা হইয়াছে তাহার বিবরণ 'ক' এবং দ্বিতীয় প্রকল্পানুসারে কোন কোন ব্লকে পরিমাণ বীজ নির্ধারিত মূল্যে সরবরাহ করা হইয়াছে তাহার বিবরণি পেশ করা হইল।

(খ)

(১) কৃষিত্রাণ প্রকল্পানুসারে যে সব চাষীর ৫ একর পর্যন্ত চাষযোগ্য জমি আছে তাহাদের একর প্রতি ১৫ কিলোগ্রাম হিসাবে বীজধান বিনামূল্যে বিতরণ করা হইতেছে এবং এই বিষয়ে খাদ্য ও ত্রাণ সমিতির তালিকা অনুযায়ী চাষীদিগকে অগ্রাধিকার দেওয়া হইতেছে।

(২) বীজ সম্পৃক্তকরণ প্রকল্পানুসারে সরকারি নথিভুক্ত অনুমোদিত চাষীদিগের কাছ হইতে প্রয়োজনীয় চুক্তিপত্র গ্রহণ করিবার পর বীজধান তাহাদের নিকট নিধার্রিত মূল্যে বিক্রয় করা হইতেছে।

(গ)

(১) কৃষিত্রাণ প্রকল্পানুসারে যে বীজধান চাষীদিগকে সরবরাহ করা হইতেছে তাহার জন্য কোনও মূল্য লওয়া হইতেছে না।

(২) বীজ সম্পৃক্তকরণ প্রকল্পানুসারে যে বীজধান চাষীদিগকে সরবরাহ করা হইতেছে তাহার জন্য নির্ধারিত মূল্য লওয়া হইতেছে।

(ঘ) বীজ সম্পৃক্তকরণ প্রকল্পানুসারে চাষীদিগকে সরবরাহকৃত বীজধানের দাম নিম্নরূপ ঃ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আউস ধান | — | ৬৬ | পয়সা | প্রতি | কিলোগ্রাম |
| সাধারণ আমন | — | ৬০ | ” | ” | ” |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মিহি আমণ | — | ৬২ | ” | ” | ” |
| অধিক ফলনশীল | — | ৭৫ | ” | ” | ” |

কৃষিত্রাণ প্রকল্পানুসারে বাঁকুড়া জেলার বিভিন্ন ব্লকে বিনামূল্যে সরবরাহকৃত ধানের বিবরণি।

বিবরণি 'ক'

| ব্লকের নাম | | বীজধানের পরিমাণ |
|---|---|---|
| . শালতোড়া | .. | ৭২,৬৮৬ কিলোগ্রাম |
| . গঙ্গাজলঘাটি | .. | ৯২,০৫৭ ” |
| . মেঝিয়া | .. | ৪৪,১৮৪ ” |
| . ইন্দপুর | .. | ২৯,২৯৬ ” |
| . বরজোড়া | .. | ৬৮,৮৬০ ” |
| . খাতরা-২ | .. | ৩২,৬৮০ ” |
| . জয়পুর | .. | ৩৯,৫০০ ” |
| . বাঁকুড়া-১ | .. | ২৯,০০০ ” |
| . বাঁকুড়া-২ | .. | ২৪,০০০ ” |
| ০ সোনামুখী | .. | ৩৮,১০৬ ” |
| ১. কোতলপুর | .. | ৫৫,০১০ ” |
| ২. ছাতনা | .. | ৪৩,৩৮০ ” |
| ৩. বিষ্ণুপুর | .. | ২৩,০০০ ” |
| ১৪. ওন্দা | .. | ৮,০৩১ ” |
| ১৫. পাত্রসায়ের | .. | ৫,০০০ ” (প্রায়) |
| ১৬. ইন্ডাস | .. | ৯,০০০ ” |
| ১৭. রায়পুর-১ | .. | ৫,০০০ ” |
| ১৮. রায়পুর-২ | .. | ৫,০০০ ” |
| ১৯. রানিবাঁধ | .. | ১০,০০০ ” |
| | মোট : | ৬,৩৩,৭৯০ কি.গ্রা. |

## বিবরনি 'খ'

### বীজ সম্পৃক্তকরণ প্রকল্পানুসারে বাঁকুড়া জেলার বিভিন্ন ব্লকে বিক্রীত বীজধানের বিবরনি

| ব্লকের নাম | আউস বীজধান | | আশু আমন বীজধান | | আমন বীজধান | | আধিক ফলনশীল বীজধান | | মোট | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১. বাঁকুড়া-১ | ৫০০ | কি.গ্রা | ৩০০ | কি.গ্রা | ৮২৫ | কি.গ্রা | ১,০৬৫ | কি.গ্রা | ২,৬৯০ | কি.গ্রা |
| ২. বাঁকুড়া-২ | ৫০০ | " | ৯০০ | " | ২,৩০০ | " | ৭,৪৯৮ | " | ১১,১৯৮ | " |
| ৩. ওন্দা | ১,১৮০ | " | ৫০০ | " | ৭৫০ | " | ১০,০৯০ | " | ১২,৫২০ | " |
| ৪. ছাতনা | ১,০৯২ | " | ৫০০ | " | ১,৫৯৮ | " | ১,২৫০ | " | ৪,৪৪০ | " |
| ৫. শালতোড়া | ৫৯৬ | " | ১,০২৮ | " | ৩,৭৫১ | " | ১,০৫০ | " | ৬,৪২৫ | " |
| ৬. মেঝিয়া | - | | ৫০ | " | ১,৫৩০ | " | ৬,৫৮৫ | " | ৮,৬১৫ | " |
| ৭.গঙ্গাজলঘাটি | ২,৫০০ | " | ৮০০ | " | ৫,৫০০ | " | ১,৪২৭ | " | ১০,২২৭ | " |
| ৮. ইন্দপুর | - | | ৩০০ | " | ১,৫০০ | " | - | | ১,৮০ | " |
| ৯.খাতরা-১ | ৫০০ | " | ৫৮০ | " | ১,৫০০ | " | ৪,৩৩৫ | " | ৬,৯১৫ | " |
| ১০.খাতরা-২ | ১,৫০০ | " | ৫০০ | " | ১,০০০ | " | ১,০৫০ | " | ৪,৩৫০ | " |
| ১১.রায়পুর-১ | ১,৮৬০ | " | ৪০০ | " | ১,৭০০ | " | ৪,৫৭২ | " | ৭,৫৩২ | " |
| ১২.তালডাঙ্গরা | ৫৫০ | " | ৬৫০ | " | ২,০০০ | " | ৬,০০০ | " | ৯,২০০ | " |
| ১৩.রানিবাঁধ | ১০০ | " | ৩,০৮৩ | " | ১,৬৮৭ | " | ৪,০৪৫ | " | ৮,৯১৫ | " |
| ১৪.রায়পুর-২ | ৫০০ | " | ৬০০ | " | ৯০০ | " | ৯,২০০ | " | ১১,২০০ | " |
| ১৫.সিমলাপাল | ১৫০ | " | ৪০০ | " | ১,০০০ | " | ৬,৪৪০ | " | ৭,৯৯০ | " |
| ১৬.বিষ্ণুপুর | ১,৫০০ | " | ৮০০ | " | ৬০০ | " | ৪,৯৬৫ | " | ৭,৮৬৫ | " |
| ১৭.জয়পুর | ২,৪২৫ | " | ১,৩৯০ | " | ২,০০০ | " | ৭০৫ | " | ৬,৫২০ | " |
| ১৮.বরজোড়া | ২,০৩৪ | " | ৩,০২৫ | " | ১৬,৫৫০ | " | ৮,১০৭ | " | ২৯,৭১৬ | " |
| ১৯.কোতুলপুর | ১,৬০০ | " | ১০০ | " | ১,৫০০ | " | ৯,০৮৮ | " | ১২,২৮৮ | " |
| ২০.সোনামুখী | ২,২২৫ | " | ১,৮০৫ | " | ৮,০৭০ | " | ১৮,৭২৮ | " | ৩০,৮২৮ | " |
| ২১.পাত্রসায়ের | ২,১৯৪ | " | ৫০০ | " | ২,২২০ | " | ১২,০৩০ | " | ১৬,৯৪৪ | " |
| ২২. ইন্ডাস্ | ৪৫০ | " | - | | ৪৩০ | " | ৭,৬২০ | " | ৮,৫০০ | " |

**শ্রী নির্মল চন্দ্র ভট্টাচার্য্য ঃ** এই বীজধান যে গিয়ে পৌঁছেছে, এগুলো কালটিভেশনের সময় গিয়েছে, না পরে গিয়েছে?

**ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ ঃ** বৃষ্টির আগেই পৌঁছেছে বলেই আমার ধারণা। কারণ, অনেক দিন আগেই ডেসপ্যাচ করার ব্যবস্থা হয়েছে। প্রায় ২৫ দিন আগে পাঠাবার ব্যবস্থা করেছি। তা যদি রেলে আপনারা কেউ গোলমাল করে থাকেন তো আলাদা কথা।

**Lighting Arrangement of the VIP Road**

***108. Shri Nanda Kishore Ghose:** Will the Minister-in-charge of the Development (Road) Department be pleased to state-

(a) if it is a fact that there are no lights on the portion of the Highway on the eastern part of Calcutta popularly known as VIP Road to Dum Dum Airport, from the point where the C.I.T. Road ends and up to the Dum Dum Airport;

(b) if so, what step the Government has taken to install lights there?

**Shri Hemanta Kumar Basu :**

(a) Yes.

(b) The work of electrification of the entire section of the V.I.P. Road has already been taken up and it is in progress.

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এই রাস্তাটাকে ভি.আই.পি রোড বললেন, যতদূর আমি জানি এটাকে দমদম এক্সপ্রেস হাইওয়ে রোড বলা হয়। ভি.আই.পি. রোড বললে বিশেষ শ্রেণীর প্রতি গুরুত্ব আরোপ করা হয়। গনতান্ত্রিক সরকারের পক্ষে এটা প্রশংসনীয় কিনা?

**শ্রী হেমন্তকুমার বসু ঃ** এটা প্রশ্নেই ছিল না, এটাকে দমদম সুপার হাইওয়ে বলা হয়, ভি.আই.পি. রোডও বলা হয়। সেইভাবেই উত্তরটা দেওয়া আছে।

**Health Centres and Subsidiary Health Centres in the State**

***109. Shri Rebati Raman Manna :** Will the Minister-i Charge of the Health Department be pleased to state-

(1) the present number of Health Centres in the State;

(2) the present number of Subsidiary Health Centres in t State;

(3) the number of (i) Health Centres and (ii) Subsidiary Heal Centres having no qualified doctors as yet;

(4) whether steps have been taken to appoint qualified do tors to fill up the vacancy, if any?

**Shri Nani Bhattacharya :**

(1) 735 (Primary Health Centres..214, Subsidiary Health Ce tres..521)

(2) 521;

(3) Nil;

(4) Yes.

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** মন্ত্রিমহাশয় বললেন, হেল্‌থ সেন্টারে ৫২৩ জ চিকিৎসক নেই।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আপনি পড়েননি প্রশ্নটা? এক নম্বর হচ্ছে দি প্রেজে নাম্বার অব হেলথ সেন্টারস ইন দি স্টেট। তার উত্তরে বলেছি দি টোটাল হেল সেন্টারস ৭৩৫, তার মধ্যে প্রাইমারি হেলথ সেন্টারস ২১৪ এবং সাবসিডারি হেল সেন্টার ৫২১।

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** কোথায় কোথায় কোয়ালিফায়েড চিকিৎসক নেই?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** সব জায়গায়ই আছে।

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** বর্তমানে যুক্তফ্রন্ট সরকারের কোনও প্রস্তাব আছে না নতুন কোনও স্বাস্থ্য কেন্দ্র বা উপস্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠার?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এ সম্বন্ধে আমাদের পলিসির কথা এখানে বলা হয়েছে। সেটা হচ্ছে প্রতিটি ব্লকে একটি প্রাইমারি হেলথ সেন্টার এবং দুটি সাবসিডারি হেলথ সেন্টার খোলার প্রোগ্রাম আছে। সেখানে বিশেষ করে হিসাব ক'রে দেখবেন ২৭টি ব্লকে আদৌ কোনও হেলথ সেন্টার নেই। সুতরাং ২৭টি ব্লকে প্রাইমারি হেলথ সেন্টার গড়ার অগ্রাধিকার পাচ্ছে, সেই সম্বন্ধে অন্যান্য আনুসঙ্গিক ব্যবস্থা গ্রহণ করেছি। এছাড়া যদি অর্থসাকুল্য ঘটে অন্যান্য জায়গায় একটি কি দুটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার খোলার প্রোগ্রাম ড্র-আপ করছি।

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** পূর্বে পূর্বে যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র ও উপস্বাস্থ্য কেন্দ্র প্রতিষ্ঠিত হয়েছে, সেখানে আমি জানি জনসাধারণের পক্ষ থেকে অর্থ এবং জমি এসেছে- এই রকম কোনও প্রস্তাব সরকারের কাছে আছে কিনা এবং বর্তমানে সেই রকম কোনও প্রস্তাব বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** কোনও বিশেষ প্রাইমারি হেলথ সেন্টার বললে ভাল হ'ত। অনেক ক্ষেত্রে এই রকম প্রস্তাব আছে, অনেক ক্ষেত্রে এই রকম প্রস্তাব নেইও।

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** এই রকম প্রস্তাবের সংখ্যা কি মাননীয় মন্ত্রিমহাশয় বলতে পারেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** নোটিস না দিলে বলবেন কি ক'রে?

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** অনেক ক্ষেত্রে আছে, অনেক ক্ষেত্রে নাই। একথা ব'লে এটাকে কমপ্লিকেটেড করলেন কেন?

**মিঃ চেয়ারম্যান ঃ** তা হ'লে জিজ্ঞাসা করুন কোন জায়গায় আছে?

**শ্রী রেবতীরমণ মান্না ঃ** কয়েকটি ক্ষেত্রে আছে বললেই তো বুঝতাম।

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** সাধারণভাবে এটা পলিসিগত ব্যাপার। কোনও কোনও ক্ষেত্রে প্রস্তাব নিশ্চয়ই আসে, অনেক ক্ষেত্রে আসে না।

[3-30 — 3-40 p.m.]

**হাজি মহিউদ্দিন আহমেদ ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, হাওড়া জেলায় কতগুলি আছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** নোটিস দিলে বলতে পারব।

**হাজি মহিউদ্দিন আহমেদ ঃ** হাওড়ায় কত আছে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** ব্রেক-আপ আমার কাছে চাওয়া হয় নি।

**শ্রী নির্মল বসু ঃ** রেবতী মান্না প্রশ্ন করেছিলেন, কোনও জায়গায় হেলথ সেন্টার করবার বিষয় জনসাধারণের তরফ থেকে সাহায্য করবার প্রস্তাব আছে কিনা এবং তার উত্তরে মন্ত্রিমহাশয় বললেন, নির্দিষ্ট প্রস্তাবের কথা বললে তিনি বলতে পারেন। আমি তাঁকে একটা নির্দিষ্ট ব্যাপার বলছি। বেরুবাড়িতে ১০ বছর ধ'রে একটা জায়গা প'ড়ে আছে। ১৯৫৭ সালে একটা হেলথ সেন্টার করবার জন্য স্থানীয় অধিবাসীরা জমি দান করেছেন এবং কয়েক হাজার টাকা ট্রেজারিতে জমা রেখেছেন। রাজনৈতিক কারনে সেটা হয় নি। আমার প্রশ্ন হচ্ছে, সেই হেনথ সেন্টার সরকার পক্ষ থেকে অবিলম্বে করা হবে কি?

**মিঃ চেয়ারম্যান ঃ** এই কোশ্চেনে এটা কভার করে না।

**শ্রী নির্মল বসু ঃ** মন্ত্রিমহাশয় ৩-এর উত্তরে বলেছেন কোনও কোনও হেলথ সেন্টারে, সাবসিডিয়ারি হেলথ সেন্টারে কোয়ালিফায়েড ডাক্তার আছে, আবার কোথাও নেই। কোয়ালিফায়েড ডাক্তারের মধ্যে এল.এম.এফ. এবং এম.বি.বি.এস. এই দুই রকম ডাক্তারই আছে। আমার প্রশ্ন হচ্ছে, যে হেলথ সেন্টারে ডাক্তার আছে তার মধ্যে কতজন এম.বি.বি.এস. এবং কতজন এল.এম.এফ. ডাক্তার আছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** ব্রেক-আপ নোটিস দিলে বলতে পারব। তবে অনেক জায়গায় এ রকম হয়েছে যে, কোয়ালিফায়েড ডাক্তার পাঠানো সম্ভব হচ্ছে না, খালি রয়েছে।

আবার এ রকম হয়েছে সেটা পূরণ করা হয়েছে কিন্তু ডাক্তার সেখান থেকে চ'লে গেছেন।

**ডাঃ সরলা ঘোষ ঃ** কোয়ালিফায়েড ডাক্তারদের মধ্যে কতজন এম.বি. এবং কতজন এল.এম.এফ বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্যঃ** নোটিস দিলে ব্রেক-আপ বলতে পারব।

**ডাঃ সরলা ঘোষঃ** গ্রামে গ্রামে যেসব স্বাস্থ্যকেন্দ্র হয়েছে তার অনেক জায়গায় ক্তার নেই। কাজেই সব জায়গায় যাতে ডাক্তার দেওয়া যায় তার জন্য স্বাস্থ্যমন্ত্রী শয় চিন্তা করছেন কি? এ রকম রয়েছে যে, বাড়ি ক'রে লোক রেখে দেওয়া ছে, বাড়ি প'ড়ে রয়েছে এবং লোকেরা সেখানে গিয়ে ফিরে এসেছে। কাজেই বিষয়ে কি চিন্তা করছেন জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্যঃ** প্রথম নম্বর হচ্ছে, আমরা দেখছি পি.এস.সি অনুমোদিত ক্তার আমরা পাচ্ছি না এবং যে সব হেলথ সেন্টার কন্সট্রাকশন - এর স্তরে আছে ানেও ডাক্তার দিতে পারছি না। সেইজন্য আমরা একটা কাজ করছি এবং সেটা হ লোকাল পার্ট-টাইমার ডাক্তার যদি পাই, তাহলে তাঁদের নিয়োগ করছি প্রাইমারি সাবসিডিয়ারি হেলথ সেন্টারের ক্ষেত্রে এবং ২ জন পার্ট-টাইমার ১ জন ফুল ম ব'লে ট্রিট করছি। তারপর গভর্নমেন্ট অর্ডার গেছে, রুরাল সার্ভিস আমরা তামূলক এবং আবশ্যিক করছি এবং ছাত্র ভর্তির ব্যাপারে যে জিনিস আমরা ছি সেটা হ'ল ৪০ জন ছাত্র যারা প্রি-মেডিক্যাল কোর্সে ভর্তি হবে তারা যদি কারকে এই আন্ডারটেকিং দেয় যে, পাশ করবার পর সরকারি চাকুরি পেলে া ৫ বছর চাকুরি করবে, তাহ'লে তাদের ফ্রি স্টুডেন্টসিপ, স্টাইপেন্ড দেবার াবস্ত করছি। রুরাল সার্ভিসে যাতে ডাক্তার পাই তারজন্য ইনসেনটিভ দেওয়া ।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্যঃ** মন্ত্রিমহাশয় লিখিত উত্তরে বললেন সব জায়গায় ালিফায়েড ডাক্তার আছে। কিন্তু ডাঃ সরলা ঘোষের প্রশ্নের উত্তরে আবার লন অনেক জায়গায় নেই এবং দুই জায়গায় একটি লোক রাখতে হয়। তা'হলে যাচ্ছে সব জায়গায় নেই। তা, যদি হয়, তা'হলে এ রকম উল্টো পাল্টা কেন ছন বুঝিয়ে দেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্যঃ** উল্টো নয়। কোয়ালিফায়েড ডাক্তার বিভিন্ন যে হেলথ ার সেখানে আছে, আবার গ্যাপ ক্রিয়েটেড হচ্ছে। যদি একটানা ভাবে ২/১ দেখেন, তাহলে দেখতেন সব জায়গাতেই ডাক্তার আছে। কিন্তু মাঝে মধ্যেই ক্রিয়েটেড হচ্ছে। সেখানে পাঠানো হ'ল, অর্ডার ইস্যু হ'ল, জয়েন করলেন, পর ছুটি নিয়ে চলে এলেন। এ রকম অবস্থায় আবার পাঠানো হচ্ছে। এ রকম সংখ্যক সাববিডিয়ারি হেলথ সেন্টারে-প্রাইমারি হেলথ সেন্টারে নয়, বিশেষ

ক'রে সাবসিডিয়ারি হেলথ সেন্টারের ক্ষেত্রে এ রকম কিছু কিছু ক্ষেত্র দেখা গিয়েছে, যেখানে সাময়িকভাবে ডাক্তার থাকছে না-এ রকম অবস্থা দেখা গিয়েছে। সেজন্য কোনও কন্ট্রাডিকশন আমার বক্তব্যের মধ্যে নিশ্চই নেই।

**শ্রী নির্মলচন্দ্র ভট্টাচার্য্য ঃ** এখন যা বললেন তাই বললেই ভালো হ'ত, আগেরটা ঠিক হয় নি।

(নো রিপ্লাই)

**ডাঃ সরলা ঘোষ ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বললেন, ডাক্তার পাচ্ছেন না। আমার মনে হয়, তার কারণ হচ্ছে ডাক্তারদের জন্য যে সমস্ত ব্যবস্থা আছে তাতে তাঁরা সেখানে থাকছেন না চলে আসছেন। এই সব ডাক্তাদের যদি কিছু এক্সট্রা অ্যালাউন্স দেওয়া যায় এবং তাদের ছেলে মেয়েদের পড়ার প্রভৃতির ব্যবস্থা করলে আমার মনে হয় আমাদের ডাক্তার ছেলে মেয়েরা সেখানে যাবে। তাছাড়া আর একটা জিনিস আমি দেখছি, সেটা হচ্ছে, অনেক ডাক্তার পাশ করে বাইরে চলে যাচ্ছেন। আমার মনে হয় নিশ্চয়ই আমাদের এখানে তাঁরা যা পাচ্ছেন বাইরে তার চেয়ে বেশী প্রলোভন পাচ্ছেন।

(এ ভয়েস - ফরেনেও চলে যাচ্ছে)

ফরেনে তবু অন্য উদ্দেশ্য নিয়ে যাচ্ছেন। তাঁরা এমনকি অন্য স্টেটেও চলে যাচ্ছেন। তাঁরা বাইরে না গিয়ে আমাদের পশ্চিমবঙ্গের রুরাল এরিয়াতে যেতে পারতেন, কিন্তু আমার মনে হয় তাঁরা বাইরে যেতে পারছেন না বলেই যাচ্ছেন না। আমার প্রশ্ন হ'ল সেই লাইনে মাননীয় মন্ত্রিমহাশয় কিছু চিন্তা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** রুরাল হেলথ সেন্টারে ডাক্তারের অভাব মেটানোর জন্য ইতিমধ্যেই কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আরও কিছু করা যায় কিনা সে সম্পর্কে সিদ্ধান্ত নিচ্ছি। সেটা আমি আগেই বলেছি।

## Proposal for Construction of a Bridge over the River Mansa

***110. Shri Sudhir Chandra Niyogi :** Will the Minister-in-Charge of the Public Works Department be pleased to state-

(a) if there is a proposal to construct a bridge over river Mansa in Cooch Behar district;

(b) if so, when the construction work is expected to start?

**Shri Hemanta Kumar Basu:**

(a) Yes, a proposal for such a bridge is under consideration.

(b) This cannot be said till a decision is reached about the proposal.

**শ্রী সুধীরচন্দ্র নিয়োগী ঃ** কোন জায়গায় হবে সেটা মাননীয় মন্ত্রিমহাশয় বলতে পারেন কি?

**শ্রী হেমন্তকুমার বসু ঃ** এ বিষয়ে কোনও সিদ্ধান্ত হয় নি, সিদ্ধান্ত হলে জানাব।

**Irrigation facilities in North Bengal**

***111.Dr. Charu Chandra Sanyal:** Will the Minister-in-Charge of the Irrigation and Waterways Department be pleased to state-

(a) How many acres of cultivable land in Darjeeling Tari have received the benefit of irrigation;

(b) How many acres in district of Jalpaiguri are irrigated for crops;

(c) How many acres in the district of Cooch Behar are irrigated for crops; and

(d) How many acres in the district of West Dinajpur are irrigated for crops?

**Shri Biswanath Mukherjee:**

(a) 16,460 acres.

করুন, সংগ্রহের দিকে একটু নজর দিন। যত কষ্ট ক'রে হোক, যতই অসুবিধে হোক—চেষ্টার ত্রুটি করবেন না। আমি তার সঙ্গে যোগ দেব, কিন্তু খাদ্যশস্য বাড়াতে না পারলে সমস্যা মিটবে না। সব সমস্যাই থেকে যাবে। তাই আমি বাজেট বক্তৃতা শেষ করার আগে এই অনুরোধ জানাব যে আপনারা গঠনের দিকে এগিয়ে যান, তাতে জিনিসটা বড় হয়ে উঠবে এবং একাজে আমাদের সাহায্য নিশ্চয়ই পাবেন। এই ব'লে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 p.m.]

**শ্রী কুমার দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আন্তরিক ধন্যবাদ ও শুভেচ্ছা জানাব আমাদের যুক্তফ্রন্ট সরকারকে। যুক্তফ্রন্ট সরকার তিন মাস হবার পর তাঁরা যেভাবে অর্থ মঞ্জুরি বিল পেশ করেছেন, তাতে আমি বলব তাঁরা সত্যই বাংলাদেশের মানুষের কাছে একটা ইতিহাস রচনা করেছেন। দীর্ঘ বছর ধ'রে দেশের অবস্থা কোথায় চলে গিয়েছে! স্বাধীনতা যখন হয়েছিল দেশের মানুষ তখন চিন্তা করেছিল পররাষ্ট্রের হাত থেকে রক্ষা পেয়ে স্বাধীন ভারতবর্ষের মানুষ সুষ্ঠুভাবে জীবনযাপন করতে পারবে এবং খাওয়া পরা শিক্ষা নিয়ে তারা আরও বড় হবে। বহু মনীষী ও বহু মহাপুরুষ স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিলেন। তাঁরা যে আশা করেছিলেন দীর্ঘ বছরের আমাদের যে শাসন ব্যবস্থা চ'লে এল তাতে দেখা গেল তাঁদের যে আশা বাস্তবে রূপ পেল না। আজ বাংলাদেশের জনগণ দুর্গতির চরম সীমানায় পৌঁছেছে। নেতাজী বলেছিলেন—অল পাওয়ার টু দি ইন্ডিয়ান পিপল। আজকে বাংলাদেশের জনসাধারণ যুক্তফ্রন্ট সরকারের বাজেটকে সানন্দে অভ্যর্থনা জানিয়েছে এবং সেই কারণে তাদের যথাসাধ্য চেষ্টা করে যাচ্ছে। আমার মনে হয় ভগবানের আশীর্বাদ নিয়ে যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই একটা বিশেষ ইতিহাস রচনা করবে যদিও তাঁদের সময় কম। যে বাজেট রচনা করেছেন তাতে অপর পক্ষের তরফ থেকে সময় সময় বিরোধিতা শুধু না, অনেক সময় তাঁদের কটাক্ষ করা হয়েছে। কিন্তু আমি যুক্তফ্রন্ট সরকারকে অভিনন্দন জানিয়ে গোটা কয়েক কথা বলব।

স্যার, গত বছর যখন আমি দিল্লিতে গিয়েছিলাম তখন প্রধানমন্ত্রী এবং প্রেসিডেন্টের সঙ্গে দেখা করে ছিলাম। তাঁদের কাছে বলেছিলাম যে, কলকাতা কেন্দ্র থেকে প্রচুর অর্থ নিয়ে যায় এবং যে কলকাতা শহর ভারতবর্ষের মধ্যে একটা বিখ্যাত শহর সে শহরের জন্য কেন্দ্র কি করছে? তাতে তাঁরা কি জবাব

দিয়েছিলেন—দেখুন, আজকে আপনারা প্রথম এসেছেন কলকাতা শহরের জন্য আমাদের কাছে। ইতিপূর্বে আমাদের কাছে আপনাদের রাজ্য সরকারের তরফ থেকে এই রকম কোনও কথা বা প্রস্তাব আসে নি। আপনারা যে কলকাতার জন্য চিন্তিত তা দেখে আমরা আনন্দিত। নিশ্চয়ই আমরা এ বিষয়ে চেষ্টা করব। তার আগে দিল্লিতে সমস্ত প্রদেশের মুখ্যমন্ত্রীদের আলোচনা হয়েছিল। সেখানে দেখা গেল অনেক বিষয়ে আলোচনা হয়েছে কিন্তু কলকাতা শহরকে বাঁচাবার জন্য কিছু আলোচনা হয় নি। আমরা দেখতে পেয়েছি কলকাতা শহরের উন্নতির জন্য চেষ্টা করা হয় নি। জানি না কেন, কেন্দ্রীয় সরকার কলকাতাকে নিয়ে কটাক্ষ করেন এবং কলকাতা সম্পর্কে তাঁরা বিমুখ হয়ে আছেন। তাই কলকাতা শহরকে বাঁচাবার জন্য আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব—তাঁরা যেন এই নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেন। আলোচনা করে তাঁদের প্রয়োজনীয় অর্থ যেটা দরকার সেই অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য নিয়ে অন্তত কলকাতা শহরকে এবং কলকাতা শহরের মানুষকে বাঁচান এবং সাথে সাথে বাংলাদেশকে বাঁচান। সে বিষয়ে যুক্তফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা ক'রে ব্যবস্থা করবেন আশা করি।

আপনারা জানেন, কলকাতাকে কি ভাবে মেরে ফেলার এবং কানা করার চেষ্টা হচ্ছে। ভারতের বাইরে থেকে যখন অতিথিরা এদেশে আসেন তখন তাদের যে ভ্রমণের তালিকা তৈরি করা হয় সেখানে দেখা যায়, সেই তালিকা থেকে কলকাতাকে বাদ দেওয়া হয়েছে। কলকাতা দেখে তাদের বিরূপ মনোভাব হ'তে পারে সেই কারণে নাকি কলকাতা সেখান থেকে বাদ দেওয়া হয়। যদিও স্যার, কলকাতা ভারতবর্ষের মধ্যে একটি বিখ্যাত শহর। যুক্তফ্রন্ট সরকারের প্রতি আমার আশা ভরষা আছে। সেই জন্য আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব—যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই কলকাতার দিকে নজর রাখবেন এবং কলকাতাকে বাঁচাবার জন্য নিশ্চয়ই চেষ্টা করবেন। বাড়ি তৈরি করতে গেলে যেমন তার ফাউন্ডেশন ভালভাবে করা দরকার। যদি তা না করা যায়, তা হ'লে সে বাড়ি ভেঙ্গে যায়। বাজেটের মধ্য দিয়ে যুক্তফ্রন্ট সরকার মানুষের কল্যাণকর কাজের ভিত্তি স্থাপন করেছেন—একটা হচ্ছে মানুষের স্বাস্থ্য এবং আর একটি হচ্ছে শিক্ষা। এই দুটি জিনিসে প্রচুর অর্থ রেখেছেন। নিশ্চয়ই সেটা দরকার। এই বিষয় যথেষ্ট বিস্তৃত আলোচনা হয়েছে। আমি আর বলতে চাই না। আর একটা কথা হচ্ছে যে, পুলিস খাতে ব্যয় বরাদ্দ করেছেন পুলিস খাতে টাকার দরকার, দেশের সকল

মানুষ জানেন—পুলিস খাতে ব্যয় করা প্রয়োজন। আমি বলব, আরও দরকার এই কারণে যে, পুলিসের শিক্ষার দরকার আছে। কারণ তাদের জনসাধারণের সাথে মিলে মিশে চলতে হবে। সেইজন্য তাদের যে শিক্ষা দরকার সেই শিক্ষা যদি তাদের না দেওয়া যায় বা তারা না পান, তা হ'লে তাদের ব্যবহারে জনসাধারণ ক্ষেপে ওঠেন। সেইজন্য আমি বলব—পুলিস খাতে যে ব্যয় দেখিয়েছেন সেটা প্রয়োজনীয় এবং সেটা করা দরকার।

তবেই দেশের মানুষ শিক্ষা পাবে। পুলিসের শিক্ষা না হ'লে তাদের মানুষের সঙ্গে কথাবার্তা ও আচরণ পাল্টাবে না। এটাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি।

আমি এখন গুটি কতক প্রস্তাব কলকাতা উন্নয়নের জন্য আপনার সামনে রাখছি। আমি এর প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মোটোর ভিহিকেলস ট্যাক্স আমাদের দেশে যা আদায় হয় তা থেকে অমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অন্তত অর্ধেক টাকা কলকাতার উন্নযনের জন্য দেবার কথা বিবেচনা করুন। দ্বিতীয়ত টি এবং ফ্রেস ফ্রুট যা বাইরে থেকে দৈনন্দিন আসে তা থেকে যা আদায় হয় তার অর্ধেক আমি চাইব কলকাতার উন্নতির জন্য। এটা দরকার। খালি ডেভেলপমেন্ট-এর জন্য ডেভেলপমেন্ট অন অল্ সাইডস্—শিক্ষার জন্য দরকার। মানুষ আজকে রাস্তায় প'ড়ে থাকে ফুট পাথে প'ড়ে থাকে। সেই ফুটপাথ ডুয়েলার্সদের রক্ষা করার জন্য, তাদের বাঁচাবার ব্যবস্থার জন্য এটা দরকার। আজকে আপনি দেখবেন, এমন ধরনের লোক আছে যাদের মা বোন রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ায়, ইজ্জত বিক্রি ক'রে, চরিত্র বিক্রি ক'রে তাদের ছেলেপিলেদের খাওয়ায়। এই সরকার সেদিকে লক্ষ্য দিয়েছেন, কিন্তু এটা হয়েছে কেন? ২০ বছর ধ'রে তাদের জন্য কিছু না করার জন্যই এই অবস্থা দাঁড়িয়েছে। আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব যে, তাঁরা এদিকে নজর রাখুন, এবং এটা করতে গেলে টাকার যথেষ্ট দরকার আছে। আমি আর একটা কথা বলি—অ্যামিউজমেন্ট ট্যাক্স থেকে যা আদায় হয় তার অর্ধেকও আমি চাইব কলকাতার উন্নয়নের জন্য। আমি সম্পূর্ণ অর্থ চাইছি না। আমি সারা বাংলাদেশের উন্নতি হোক এটা নিশ্চয়ই চাই। শুধু কলকাতা শহরের উন্নতি হলেই হবে না, সারা বাংলাদেশের যাতে উন্নতি হয় তার চেষ্টা করতে হবে। সেজন্যই আমি বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য অর্ধেক অর্থ চাইছি। আমার মনে হয় এটাতে কাজ হবে।

তারপর সি এম পি ওর ব্যাপার। তারা দীর্ঘদিন ধ'রে কাজ করছে, তার জন্য তারা অনেক অর্থ ব্যয় করেছে। কিন্তু কি যে করেছে আজ পর্যন্ত তার তালিকা

আমাদের কাছে আসে নি। সেই তালিকা না থাকায় আমাদের যুক্তফ্রন্ট সরকারের পক্ষে খুব অসুবিধা হচ্ছে। সেজন্য আমি অর্থ মন্ত্রীকে অনুরোধ করব, আমাদের সি এম পি ও যে কোথায় ব'সে কি কাজ করছে, বৃহত্তর কলকাতা উন্নয়নের জন্য কি করছে, সে বিষয়ে তালিকা যেন তিনি সি এম পি ওর কাছ থেকে নেন। আমি আশা করি, আমাদের অর্থমন্ত্রী মহাশয় সি এম পি ওর কি করার আছে না আছে সেটা দেখবেন। তিনি যখন তিন মাসের মধ্যে এত বড় বাংলাদেশের বাজেট তৈরি করেছেন তাঁর সমর্থন বাংলাদেশের মানুষ আছে। আমি আশা করব, তিনি এমন ব্যবস্থা করবেন যাতে সারা বাংলাদেশের মানুষের উন্নতি হবে। কলকাতা শহরের উন্নতির জন্য যে সব কথা আমি বললাম এই সব যদি করা যায়, কলকাতা শহরের উন্নয়নের দায়িত্ব যে কর্পোরেশনের উপর রয়েছে, তাদের যদি প্রয়োজনীয় অর্থ পাইয়ে দেওয়া যায়, তা হ'লে কলকাতার উন্নতি হ'তে পারে। আমি আর একটা কথা এই প্রসঙ্গে বলতে চাই-যে জিনিস খবরের কাগজে বেরিয়েছে। স্বায়ত্বশাসন দপ্তরের সেক্রেটারি মহাশয় একটা বিভ্রান্তিকর বিবৃতি দিয়েছেন, তার জন্য সাধারণ মানুষ ভাবছে গণতান্ত্রিক নির্বাচনে প্রতিষ্ঠিত প্রতিষ্ঠান কর্পোরেশন তাঁরা দখল করবেন। যুক্তফ্রন্ট সরকারের কোনও মন্ত্রী একথা বলেন নি। কর্পোরেশনের উপর হস্তক্ষেপ করবেন বা তাদের অধিকার হরণ করবেন—একথা কোনও সময় বলেন নি। জানি না কার কথায় কি ভাবে স্বায়ত্বশাসন বিভাগের সেক্রেটারি এই রকম বিবৃতি রেখেছেন। তাই প্রয়োজনীয় অর্থ তাদেরকে দিয়ে দিলে কর্পোরেশনকে সুপারিশ না করিয়ে কি ক'রে শহরের অবস্থার উন্নতি হ'তে পারে সে বিষয়ে উপদেশ ও ডিরেকশন দিতে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করি। কলকাতার শহরের মানুষ জল পাচ্ছেন না, ড্রেনেজের এই রকম অবস্থা এর নিশ্চয়ই উন্নতি চাই বাঁচবার জন্য। আমি যুক্তফ্রন্টকে অভিনন্দন জানিয়ে এবং অর্থমন্ত্রীকে শুভেচ্ছা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-55 — 6-05 p.m.]

**শ্রী [illegible] সিংহ:** মাননীয় পরিষদপাল মহাশয়, অর্থমন্ত্রী এখানে যে বিধেয়ক নিয়ে উপস্থিত হয়েছেন যেটাকে চলতি কথায় বলা যায় অর্থপ্রয়োগ এবং ব্যয়াধিকার বিল এবং যার পারিভাষিক কথা হচ্ছে উপযোজন বিধেয়ক। বিধানসভা বিভিন্ন দফায় যে অর্থ মঞ্জুর করেছেন রাজ্যের অধিকৃত তহবিল থেকে সেই অর্থ যাতে তাঁরা ব্যয় করতে পারেন, সেই অধিকার অর্জন করবার জন্য তিনি এখানে উপস্থিত

হয়েছেন। যখন খরচ করবার অধিকার দেওয়া হয়েছে তখন ব্যয় করতে দিতেই হবে। কিন্তু প্রশ্ন হচ্ছে, যে টাকা তাঁরা ব্যয় করবেন বা যে টাকা ব্যয় করবার ব্যয়াধিকার তাঁরা চাইছেন সেই টাকা কোথা থেকে আসবে? সেই টাকা তাঁদের নেই এবং কোথা থেকে আসবে তার কোনও হদিশ তিনি দিতে পারেন নি। তিনি যে আয় ব্যয় (বাজেট) পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে ১৮ কোটি ৩৫ লক্ষ টাকা ঘাটতি আছে। এই ঘাটতি আরও অনেক গুণ বেড়ে যেত, যদি না প্রারম্ভিক তহবিল স্ফীত হয়ে ১৮ কোটি ৩৫ লক্ষ টাকার উপর উঠত। কিন্তু প্রারম্ভিক তহবিলের এই স্ফীতি কি বাস্তব স্ফীতি, না অবাস্তব স্ফীতি? দেখা যাচ্ছে, এর মধ্যে তাঁদের অবশ্য প্রদেয় অর্থ আছে এবং অবশ্য করণীয় ব্যয়ও আছে। অবশ্য করণীয় ব্যয় সংগঠিত রেখে তারা ১৮ কোটি টাকা প্রারম্ভিক তহবিল দেখিয়েছেন। গত বছর না দিলেও এবছর তাঁদের দিতে হবে—অর্থাৎ স্টেট ব্যাঙ্কের কাছ থেকে যে টাকা নিয়েছেন সেটা দিতে হবে, ফুড কর্পোরেশন থেকে খাদ্য কিনেছেন সেটা দিতে হবে। হিসেব নিকেশ ক'রে কিছু কমবেশি হ'তে পারে, কিন্তু দিতে তো হবে। তা হ'লে এই ঘাটতি প্রায় ৩৬ কোটি টাকা গিয়ে দাঁড়াবে এবং তার সঙ্গে অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বির্তকের উত্তরে এই সদনে বলেছেন, ৫ কোটি টাকা ত্রাণখাতে মঞ্জুর হ'লেও ১২ কোটি টাকা ত্রাণখাতে খরচ করতে হবে। অবশ্য কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ব্যয়ের একটা সঙ্গত অংশ অনুদান এবং ঋণ হিসেবে দিতে সম্মত হয়েছেন—এটা সুখের কথা। তা হ'লেও কয়েক কোটি টাকা বেড়ে যাবে এবং ঘাটতি প্রায় ৪০ কোটি টাকার মতো ঘাটতি হবে। এটা কোথা থেকে পূরণ হবে সেটা কিন্তু দেখছি না। তা যদি না দেখি, তা হ'লে তাঁদের ব্যয় করবার অধিকার দিলেও টাকা না এলে তাঁরা কোথা থেকে খরচ করবেন তা হ'লে তো পৌর প্রতিষ্ঠানের বাজেটের মতো এই বাজেট অবাস্তব হবে। আপনারা বাজেটে বললেন, জনকল্যাণ কাজে খরচ করব; কিন্তু টাকা যদি না আসে, তা হ'লে তো খরচ কাটা যাবে এবং বছরের শেষে সেই টাকা খরচ করতে পারবেন না। তার পর ঘাটতি কি ক'রে পূরণ করবেন? অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতি থেকে দেখা যাচ্ছে, ৩টি উপায়ের কথা তিনি বলেছেন এবং ১টি হচ্ছে কেন্দ্রীয় সরকারের ঋণ এবং সুদ প্রদান স্থগিত রাখা। কিন্তু তাঁর বাজেট বক্তৃতার ৬ পৃষ্ঠায় দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী ঋণ এবং সুদ পরিশোধ রাখতে রাজী নন। এটা উচিত কি অনুচিত—সেকথা আমি বলছি না। বাস্তব কথা হচ্ছে, আমরা যে ব্যয়াধিকার মঞ্জুর করছি সেটা কিভাবে হবে। তিনি স্থগিত রাখতে সম্মত নন, তবে ঋণের সংহতি সাধন

যুক্তিসঙ্গ বিন্যাসের ব্যাপারে তিনি বিবেচনা করতে রাজী হয়েছেন—এই হল তাঁ বাজেট বিবৃতি। কাজেই এদিক থেকে বিশেষ কিছু আসবে ব'লে মনে হচ্ছে না এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর পরিস্কার মত।

দ্বিতীয় হচ্ছে, অতিরিক্ত কেন্দ্রীয় সহায়তা। পরিকল্পনায় ৩ কোটি টাকা অতিরিক্ত দেওয়া হয়েছে। আমার যতদূর স্মরণ হচ্ছে, সংবাদপত্রে বিবৃতি প্রকাশিত হয়েছে কেন্দ্রীয় সরকারের যে তাঁরা আর অধিক অর্থ দিতে পারবেন না। অবশ্য তাঁরা চেষ্টা করুন, নিশ্চয় অর্থ পেলে আমরা খুশি হব; কিন্তু চাইলেই তো সব সময় পাওয়া যায় না। আজকে ব্যয়াধিকারের প্রসঙ্গে বাস্তব অবস্থা বিবেচনা করতে হবে যদি বাস্তবে ঐভাবে টাকা না আসে, তা হ'লে একমাত্র উপায় হল নুতন কর আরোপণ। এছাড়া আর অন্য কোনও উপায় রইল না। এখন এই নুতন কর আরোপণ করতে গিয়ে কিসের কিসের উপর কর বসাবেন সেটার প্রসঙ্গে অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে, রাজ্যসরকার যে যে বিষয় কর বসাতে পরেন সেটার পরিধি অত্যন্ত সীমিত, এটা আমরা সকলেই জানি। সুতরাং আজকে প্রশ্ন হচ্ছে, এমন জিনিসের ওপর কর বসাতে হবে, যার ফলে সাধারণ মানুষের উপর চাপ পড়বে না। চারমাস হয়ে গেল, এখনও কর আরোপণে দেরি হ'লে ৫ মাস চ'লে যাবে। কাজেই এই সব দিক বিবেচনা ক'রে এমন কর বসাতে হবে, যাতে প্রচুর অর্থ আসবে। ৪০ কোটি টাকার ঘাটতি পূরণ করতে হবে অন্তত একটা বড় অংশ পূরণ করতে হবে, অথচ সাধারণ মানুষের উপর চাপ পড়বে না। কিন্তু সে রকম কর আরোপণের কথা নিয়ে আজ অবধি মাননীয় মন্ত্রিমহাশয় বিধানমন্ডলির সামনে উপস্থিত হ'তে পারেন নি বা কোন বিবৃতি দেন নি। বিধানমন্ডলি এ বিষয়ে এখনও কিছু জানেন না যে, কিভাবে কি ধারায় কর আসবে। এ অধিবেশন শেষ হয়ে এল, বাজেট প্রায় শেষ—এ অধিবেশনে আসবে কিনা জানি না। অতএব আজকে এই ঘাটতির পরিপ্রেক্ষিতে অর্থ প্রয়োগ এবং ব্যয়াধিকার বিল অবাস্তব হয়ে উঠেছে।

তা ছাড়া স্যার, আর একটা কথা বলব। অনেকেই বলেছেন। সাধারণ কথা বেশি বলতে চাই না। সেটা হচ্ছে, কোন সরকারকে ব্যয়ের অধিকার দেওয়া যায়, যে সরকার তার প্রাথমিক কর্তব্য সম্পাদনা করতে পারে। যে, কোনও সরকারের প্রাথমিক কর্তব্য হচ্ছে, অন্নের সংস্থান করা, মানুষের নিরাপত্তা বিধান করা। আমি জানি, বিশ্বকর্মা কেউ নেই যে ৫ মাসে সমস্যার সমাধান হবে। এমন অবাস্তব কল্পনা আমিও করি না। সঙ্গে সঙ্গে এ কথাও বলি যে, সমস্যা আরও খারাপ হচ্ছে

কেন সেটা ভেবে দেখতে হবে। আমার কথা হ'ল সমস্যা যদি সেই স্তরেই থাকত বা একটু উন্নতির দিকে এগিয়ে যেত, তা হ'লে বুঝতাম; কিন্তু সেই সমস্যা আরও খারাপ হচ্ছে কেন সেটা আমার জিজ্ঞাসা। তার পর খাদ্য নিয়ে অনেকে বলেছেন আমি সে বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না। তবে কোনও কোনও বন্ধু বলেছেন যে, তাঁরা যে খাদ্য নীতি গ্রহণ করেছিলেন তাতে কিছু ভুল হয়েছিল, সেটা তাঁরা সংশোধন করেছেন। কিন্তু সেই ভুলের মাসুল আজকে দিতে হচ্ছে অনাহারে যারা মরছে তাদের। সুতরাং আমার কথা হ'ল এ দিকে তাঁরা কিছু করতে পারেন নি। না পেরে 'যত দোষ নন্দ ঘোষ' খুঁজে পেয়েছেন কেন্দ্রীয় সরকারকে, তাঁদের উপর তাঁরা খাদ্যের ব্যাপারে সব দোষ চাপাচ্ছেন। স্যার, আপনি জানেন, আজকে সারা ভারতবর্ষে খরা জনিত দুর্ভিক্ষ অবস্থা; সুতরাং কেন্দ্রীয় তহবিলে খাদ্য ঘাটতি আছে। সেই ঘাটতি তাকে বিভিন্ন রাজ্যের মধ্যে বন্টন করতে হবে। সভাবতই তাতে কিছু কম আসতে পারে। আর তাছাড়া আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, খাদ্যের ব্যাপারে কেন্দ্র বিমাতৃসুলভ আচরণ করছেন না। সুতরাং আজকে দেখতে হবে অবস্থাটা কি। আজকে বিধিবদ্ধ রেশনিং এলাকায় চাল কমে গিয়ে ৭৫০ থেকে ৫০০ গ্রাম হয়েছে। কিন্তু আমার মনে হচ্ছে, বিধানসভাতে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন, গত বছর অর্থাৎ ১৯৬৬ সালের মার্চ থেকে মে মাস পর্যন্ত কেন্দ্র থেকে ৩৭ হাজার ৩ শত ৩০ টন চাল এসেছিল। সেই সময় এ বছর এসেছে ৫২,৫৭০টন। তা যদি এসে থাকে তা হ'লে ক'মে গেল কেন? অবশ্য গম কম এসেছে এ কথা ঠিক। তবে খাদ্যের যে অবস্থা তাতে কেন্দ্রর সংগতি কতটা সেটা বিবেচনা করতে হবে। আজকে দেখা যাচ্ছে, ওঁরা জনসাধারণকে এই কথাটাই বোঝাবার চেষ্টা করছেন যে, এখানে অকংগ্রেসি সরকার ব'লে কেন্দ্র দিচ্ছেন না। তাই যদি হয়, তা হ'লে গুজরাট বা রাজস্থানে কি হয়েছে? জানুয়ারি মাস থেকে তাঁরা তাঁদের প্রতিশ্রুত বরাদ্দ পান নি—এটাও ঠিক। তা ছাড়া মধ্যপ্রদেশে বিশেষ গুঞ্জন আছে খাদ্যের অভাবের জন্য। তার পর আরও বলি, মহারাষ্ট্রে ২.২ মিলিয়ান যেখানে গত বছর দেওয়া হয়েছে এবছর সেখানে দেওয়া হবে ১.২ মিলিয়ান। এমনকি বিধিবদ্ধ রেশনিং এলাকার পুরো দাবি মেটাতে পারবেন না কেন্দ্র।

[6-05 — 6-15 p.m.]

তাহলে খাদ্যের অভাবের জন্য ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গকে বেছে নেওয়া হয় নি। তা ছাড়া দেখা যায় যে, আমদানিকৃত খাদ্যশস্যের অর্ধেকের বেশি চারটি

অকংগ্রেসি রাজ্যকে দেওয়া হয়েছে। ওয়েল ডোর হাফ কোন কোন রাজ্যে—না পশ্চিমবাংলা, কেরল, উত্তরপ্রদেশ, বিহার এই চারটি অকংগ্রেসি রাজ্যে চাল যেটা সংগ্রহ করতে পেরেছেন কেন্দ্রীয় সরকার, তার বারো আনা যাচ্ছে পশ্চিমবাংলায় এবং কেরালে। সুতরাং সেদিক দিয়েও খালি দোষ দিয়ে হবে না। রাজ্য সরকার সংগ্রহ করেছেন কি? এঁরা সংগ্রহ করতে পারেন নি ব'লে আজকে দেশে এরকম অবস্থা উপস্থিত হয়েছে। এঁদের ভুল সংগ্রহ নীতির ফলে এঁরা জোতদার, মুনাফাখোর এবং মজুতদারদের সহায়তা করেছেন। সেটা ইচ্ছাকৃত কিনা আমি জানি না। সুতরাং আজকে আমাদের সেইজন্য এই অভাব। ওনারা বলবেন—আমরা আসার আগে সংগ্রহ কম হয়েছিল। হয়তো হয়েছিল। কিন্তু ডিসেম্বর মাস থেকে ধান বাজারে আসতে আরম্ভ করে। বড় চাষীদের ধান জানুয়ারির আগে বাজারে আসে না। সুতরাং তা স্বত্বেও ৪১ হাজার টন সংগ্রহ হয়েছিল বলে ওরা স্বীকার করেছেন। আরও কিছু বেশি হওয়া উচিত ছিল। মার্চ মাস থেকে কি সংগ্রহ হয়েছে? এই ক'মাসে কি হয়েছে? গত বছর মার্চ থেকে জুন কি সংগ্রহ হয়েছিল? আর এ বছর কত সংগ্রহ হয়েছে তার হিসাব নিলেই বুঝতে পারবেন কত কম হয়েছে। সুতরাং আজকে খাদ্যের জন্য নিজেদের দায়িত্ব উপলব্ধি করতে হবে। সেইমতো খাদ্যনীতি পরিবর্তনের দরকার হবে। যারা বলি হল তারা তো হল—এরূপ অবস্থা আজ দাঁড়িয়েছে। তার পর আইন শৃঙ্খলার কথা। মানুষের নিরাপত্তাবিধান তাঁরা করতে পারছেন না। তাঁরা অবশ্য বলেন যে, পশ্চিমবাংলায় রাষ্ট্রপতি শাসন প্রবর্তন করার জন্য কংগ্রেস এবং কেন্দ্রীয় সরকার ষড়যন্ত্র করছেন। এই সামান্য ব্যাপারটাকে তাঁরা বড় ক'রে দেখিয়েছেন। আমি পশ্চিমবাংলার কংগ্রেস থেকে এই কথা বলতে পারি যে, আমরা রষ্ট্রপতির শাসন এখানে চাই না। তবে একটা কথা হচ্ছে—আমরা না হয় রাজনৈতিক বিরোধী সদস্য, যাঁরা নন তাঁরা কেন বলছেন? শ্রী এন সি চ্যাটার্জি মহাশয় তিনি বামপন্থী কমিউনিস্ট সমর্থিত প্রার্থীহিসাবে নির্বাচিত। তিনি কেন বললেন? কেন বললেন বাংলা কংগ্রেসের শ্রী হুমায়ুন কবির? ফরয়ার্ড ব্লকের শ্রী অমিয় বসু বললেন যে, অরাজকতা চলছে। এ সব কাগজে বেরিয়েছে। আনন্দবাজার কাগজে ১৫/৭/৬৭ তারিখে এ সব আছে। তাঁরা বলেছেন উচ্ছৃঙ্খলতা কঠোর হস্তে দমন করতে হবে। সাধারণ নাগরিকদের মনে নিরাপত্তার ভাব ফিরিয়ে আনতে হবে এবং এটা একান্ত দরকার। তা হ'লেই সাধারণ মানুষদের নিরাপত্তার ভাব নেই। তাঁরা স্বীকার করেছেন, উচ্ছৃঙ্খলতা দমিত হয় নি—এই কথা তাঁরা স্বীকার করেছেন। তার পর তাঁরা বলেছেন, আইন শৃঙ্খলা রক্ষার স্বয়ম্ভু অভিভাবকদের বিরুদ্ধে কঠোর

ব্যবস্থা গ্রহণ করা উচিত। এই স্বয়ম্ভু অভিভাবক—যাঁরা এই গণ কমিটি হয়েছেন তাঁরা। ধান চাল ধরার নাম ক'রে ট্রেনের যাত্রীদের মালপত্র পর্যন্ত লুঠ করেছেন। অবশ্য আর্ট কোম্পানি এবং রেলওয়ের প্রোটেকশন ফোর্স আসার পর একটু সামলেছে ও লুটটা একটু কমেছে। বর্ধমানের ঘটনা সকলেরই জানা আছে। সেটা নতুন কথা কিছু নয়। সুতরাং আজকে গণকমিটির নেতৃত্বে এই স্বয়ম্ভু প্রতিভূ যাঁরা—তাঁদের আগে সাবধান হওয়া উচিত। আমি বাড়িয়ে বলছি না। কিছু অত্যুতসাহী ব্যক্তি ও কিছু অতি বাম শহরে এবং গ্রামাঞ্চলে যে বিশৃঙ্খলা সৃষ্টি করছে তার জন্য এই ১০ জন এম পি উদ্বেগ প্রকাশ করেছেন। এই ১০ জনের মধ্যে শ্রদ্ধেয় সতীশ সামন্ত মহাশয়ও আছেন। তিনি বাংলা কংগ্রেসের, এবং শ্রী হরিপদ চট্টোপাধ্যায়ও আছেন। সুতরাং এটা খালি কংগ্রেসের কথা ব'লে উড়িয়ে দিলে চলবে না। তার পর হিন্দুস্থান স্ট্যান্ডার্ড ১২/৭/৬৭ তে বেরিয়েছে আসানসোলে ফরয়ার্ড ব্লকের কনভেনশন বা কনফারেন্স হয়ে গিয়েছে। সেখানে শ্রী অমর চক্রবর্তী ডিপ্লোর্ড দি একস্ট্রিমিস্ট অ্যাকটিভিটিস অব সাম পোলিটিক্যাল পার্টিস এবং ফরোয়ার্ড ব্লকের জেলা সেক্রেটারি যিনি তাঁর উপর হামলার নিতান্ত নিন্দা করেন। শ্রী অশোক ঘোষ ফরয়ার্ড ব্লকের সেক্রেটারি তিনি বলেছেন—An assault on the district Forward Block Secretary Shri Surjeet Roy some C.P.M element was part of delib-erate programme. সুতরাং এগুলি তো অস্বীকার করতে পারছেন না। তা ছাড়া ওঁরা নকশাল বাড়ির কথায় এক্ষুনি লাফিয়ে উঠবেন। ওঁরা লাফিয়ে উঠলেও যাঁরা আমাদের বন্ধু নয় ওঁদেরই বন্ধু, সহযাত্রী, যুক্তফ্রন্ট মন্ত্রিসভার অংশীদার পি এস পি এস এম পির সর্ব ভারতীয় নেতারা কি বলেছেন? শ্রী এস এম যোশী সর্ব ভারতীয় এস এম পির চেয়ারম্যান এবং শ্রী দ্বিবেদী তিনি হচ্ছেন লোকসভা পি এম পি দলের নেতা। নকশাল বাড়ির প্রসঙ্গে প্রেস কনফারেন্স যা বলেছেন ১৪/৭/৬৭ তারিখে আনন্দবাজারে প্রকাশিত হয়েছে। "ভূমির প্রসঙ্গ সেখানে বড় কথা নয়, বাম কমিউনিস্ট পার্টিতে যোগদান করবার জন্য সেখানে সুপরিকল্পিতভাবে জবরদস্তি চালানো হচ্ছে দ্বিতীয় তেলেঙ্গানা সৃষ্টির উদ্দেশ্যে। এটা "[illegible] আন্দোলন।" তাঁদের মতে আসানসোলের হত্যাকান্ড ও নকশাল বাড়ির আন্দোলনের কারণ একই। অর্থাৎ জোর করে রাজনৈতিক ক্ষেত্রে বিরোধীদের উৎখাত করার চেষ্টা। শ্রী যোশী একে একনায়কতন্ত্রী পথ বলে বলেছেন। শ্রী দ্বিবেদী বলেন, "নকশাল বাড়ির আন্দোলনের বড় নেতা যাঁরা তাঁরা বড় জোতদার। তিনি অভিযোগ করেন বড় বড় জোতদারদের উপর আক্রমণ চালানো হচ্ছে না। আক্রমণ চালানো হচ্ছে ছোট

চাষীদের উপর। তিনি বলেছেন কোনও এক জায়গায় জনৈক বাম কমিউনিস্ট নেতা যাঁর ৮৫ বিঘা জমি আছে তিনি চার বিঘা জমি একজন কৃষকের কাছ থেকে কিনে নিতে চেয়েছিলেন কম দামে। তিনি দেন নি। তাঁর জমি জবর দখল হয়ে গেল। পরে পার্টির তহবিলে চাঁদা দিয়ে কৃষক সমিতির সভ্য হয়ে প্রাণে বাঁচেন।" ৮৫ বিঘা জমির মালিক ৪ বিঘা কম দামে কিনতে চেষ্টা করলেন। শ্রী যোশী এই অভিযোগও করেছেন যে আন্দোলনকারিরা লুটের ধান পাকিস্তানে নিয়ে গিয়ে সেখানে বিক্রি করেছে। আমার আজকে বলার উদ্দেশ্য হল দেশে নিরাপত্তার অভাব। মানুষের মনে তাই নিরাপত্তা ফিরিয়ে আনতে হবে। নিরাপত্তা যদি মানুষকে না দিতে পারেন, তাঁরা যদি মানুষকে অন্ন দিতে না পারেন, তা হ'লে তাঁদের অধিকার থাকবে না সরকার হিসাবে ব্যয়ের অধিকার বিধানমন্ডলির থেকে চাইবার। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-15 — 6-25 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** সভাপাল মহাশয়, আমার খুব দীর্ঘ বক্তৃতা দেবার প্রয়োজন নেই বলেই মনে করি। কারণ, ইতিপূর্বে যখন বাজেট নিয়ে আলোচনা হয় এই রকম অনেক কথা বলা হয়েছিল। যেগুলি বলা হয়েছিল, তখন তার কিছুটা জবাব দেবার চেষ্টা করেছিলাম। তবে দু একটি নতুন কথা আছে, সেগুলির বিষয়ে কিছু বলব। আর পুনরাবৃত্তি যখন হয়েছে তখন বোধ করি তার বিষয়ে দু একটি কথা বলতে হবে। তবে সংক্ষেপে বলছি। শ্রী নির্মল ভট্টাচার্য্য মহাশয় একটা নতুন আবিস্কার করেছেন—সেটা হচ্ছে সেন্ট্রাল লেভিড ট্যাক্সেস তা থেকে আমাদের যা প্রাপ্য সেটা গত বছরের থেকে বেড়েছে। উনি অনেক হিসাব নিকাশ আমাদের বাজেট বই থেকে বের করেছেন। এটা অতি আশ্চর্যের কথা যে, এত আবিস্কার কেন করতে হল? যদি সেন্ট্রাল বেশি এক্সাইজ ট্যাক্স ইত্যাদি বসায় ভারতবর্ষে, তাহলে আমাদের একটা হিসাব আছে যে এই রকম হিসাবে পশ্চিমবাংলার পাবার কথা। ঐ রকম হিসাব অন্যান্য প্রদেশের পাবার কথা। সে হিসাব অনুযায়ী বাড়বে। এঁরা বেশি আদায় করবেন আর আমাদের কমে যাবে—এই রকম তো কোনও কথা নয়। উনি বাজেট কি প'ড়ে কি বুঝলেন বুঝতে পাচ্ছি না। তিনি আমাকে ব'লে গেছেন একটা কাজে বাইরে গেছেন, এখানে তিনি নেই, কিন্তু এটা আমার আশ্চর্য লাগল যে, সাধারণভাবে একবারও বললেন না যে টাকা যদি আদায় করতে পারি কেন্দ্র থেকে তা হ'লে আমরা আছি। কংগ্রেস পক্ষ থেকে যাঁরা বললেন তাঁরা

একবারও বললেন না, কেউ বললেন না একথা। আমি গতবারের বাজেট বক্তৃতায় বলেছিলাম যে, প্ল্যানিং কমিশনের হিসাব অনুযায়ী ১০ কোটি টাকা আমাদের কম দেওয়া হয়েছে। আমি একথা গতবারে বলেছিলাম বাজেট বক্তৃতায় যে, এটা আমাদের প্রাপ্য, সেটার জন্য আমরা চিঠির আদানপ্রদান করছি। কিন্তু এটা কত ন্যায্য, বাংলাকে ঠকানো হচ্ছে—এ বিষয়ে তো একটা কথাও ওপক্ষ থেকে বললেন না। এটা আমি বুঝতে পাচ্ছি, ওঁরা হয়তো খুশিই হবেন যদি আমরা এই টাকাটা না পাই। তা হ'লে ওঁরা মনে করছেন আরও বিপদে আমরা পড়ব, ঘাটতি বাজেট কোথা থেকে মেটাব, কি করব? এইসব কথা ওঁরা বারে বারে বলছেন। কিন্তু আদায় করার জন্য কি করতে হবে, ওঁরা আমাদের সহযোগিতা করবেন, দরকার হ'লে একসঙ্গে ওঁরা যাবেন দিল্লিতে—এইসব কথা কিন্তু একবারও কেউ ও পক্ষ থেকে বললেন না। কাজেই ওদের কি লক্ষ্য বুঝতে পাচ্ছি না। তার পর সেই একই কথা অনেকে বলেছেন যে, ঘাটতি আমরা কোথা থেকে মেটাব। এই ঘাটতি সম্বন্ধে অমি বলেছিলাম, ঘাটতি আমাদের আছে। কি করে মেটাব—তিনটি কথা আমি বলেছিলাম। এই যে ১৮ কোটি টাকা বড় ঘাটতি এর জন্য তিন দফায় চেষ্টা করছি। ট্যাক্স আমাদের কিছু করতেই হবে। সেই ট্যাক্স যখন আমরা করব, সেটা এখানে আসবে, আমাদের আলোচনা হবে, আলোচনার সময়ে আপনারা বলতে পারবেন সেটার কোনটা করা উচিত কোনটা করা উচিত নয়। আমি এটা জানি যে, ট্যাক্স করতে গিয়ে প্রবণতাই হচ্ছে কি ক'রে জনসাধারণের ঘাড়ে চ'লে যাবে। এটা আমরা জানি নতুন কথা নয়। সেজন্য আমি বলেছিলাম, বর্তমানে আমাদের সীমাবদ্ধ অবস্থার মধ্যে চেষ্টা করতে হবে জনসাধারণের উপর যাতে ট্যাক্সের বোঝা না বসে, যেগুলি আমরা বসবার চেষ্টা করছি। একেবারে যে যাবে না কিছু, ফুলপ্রুফ গ্যারান্টি দেবার কারও ক্ষমতা নাই, সেই রকম জিনিস বা ক্ষমতা আমাদের হাতেও নেই, সংবিধান অনুযায়ী সেগুলি কেন্দ্রের হাতে আছে আমাদের হাতে নেই। এজন্য আমাদের অসুবিধা হচ্ছে। আপনারা জানেন সেই অসুবিধার মধ্যেই আমাদের কাজ করতে হচ্ছে। তবে একটা কথা নির্মলবাবু ব'লে গেছেন—তার মধ্যে দুটি কথার জন্য আমি ওঁকে ধন্যবাদ জানাচ্ছি। উনি হিসাব ক'রে দেখালেন পশ্চিমবাংলার কি দুরাবস্থা, মাথাপিছু ট্যাক্স ভারতবর্ষের মধ্যে এখানেই সব থেকে বেশি। এর জন্য আমাদের সরকার নিশ্চয়ই অপরাধী নয়। এত কৃতি কংগ্রেস সরকার যে, এই অবস্থা করেছেন তাঁরা গত ২০ বছরে। আর দ্বিতীয় কথা বলেছেন যে আমাদের এখানে খুব লো এক্সপেন্ডিচার অন নেশান বিল্ডিং স্কিম গঠনমূলক যে সমস্ত

পরিকল্পনা আছে, তাতে আমরা খরচ কম করি। অবশ্য সমস্ত প্রশ্নগুলোর সঙ্গে মেলালে এটা ঠিক নয়। কিন্তু এই যে তিনি স্বীকৃতি দিলেন আমাদের আক্রমণ করবার জন্য, আমাদের সমালোচনা করার জন্য, এটাই তো সব থেকে বেশি কনডেমনেশন অব দি প্রিভিয়াস কংগ্রেস রেজিম। কারণ ২০ বছরে তা হ'লে এই জিনিস তাঁরা করেছেন। এই থেকে আমরা ৪/৫ মাসে কি ক'রে উদ্ধার করব, কি করে আমাদের পশ্চিমবাংলাকে উদ্ধার করব—সেই পথ কিন্তু উনি বলেন নি।

উনি এইসব বলার পর বললেন যে, চরম পাপ করেছে কংগ্রেস সরকার এবং তার বহিপ্রকাশ কি সেটা ব'লে গেলেন। এটা বলার পর আবার বললেন ট্যাক্স করবে না। তা হ'লে টাকা কোথা থেকে পাব? কেন্দ্রের কাছ থেকে টাকা অদায় করবার জন্য আমাদের সঙ্গে লড়াই করতে আসবেন কিনা সেটা কিন্তু বললেন না। ট্যাক্স করব না, তা হ'লে টাকা কোথা থেকে আসবে? রবীন্দ্রলাল সিনহা মহাশয় ওই একই কথা বললেন এবং খালি প্রশ্ন করছেন টাকা কোথা থেকে আসবে? কিন্তু আমাদের খরচ তো করতেই হবে—নেশন বিল্ডিং-এর জন্য খরচ করতে হবে, গঠনের কাজের জন্য খরচ করতে হবে। আমার কথা হচ্ছে, এগুলিতে আমাদের সাহায্য হচ্ছে না। এগুলি শুধু আমাদের সমালোচনা করবার জন্য এবং আমারা যাতে বিপদে পড়ি তার জন্য করছেন। আমার বক্তব্য হচ্ছে, এইভাবে তাঁরা আমাদের সঙ্গে অসহযোগিতা করতে পারেন; কিন্তু আমাদের তাঁরা বিপদে ফেলতে পারবেন না। এর কারণ হচ্ছে, জনগণ তাঁদের ২০ বছর ধ'রে বুঝেছেন এবং সেই জনগণ আমাদের কিছু সময় দেবেন। তার পর নির্মল ভট্টাচার্য্য মহাশয় বলেছেন, আমি যেহেতু শহরে বাস করি, শহরে লোক—সেইজন্য গ্রামের কথা চিন্তা করি নি। নির্মলবাবু তো আমার আধ মাইলের মধ্যে বাস করেন; কিন্তু ওটা যে কবে গ্রাম হল তা তো আমি বুঝতে পারছি না। উনি গ্রামের কথা এত বুঝে গেলেন আর আমি কিছুই বুঝিনি। উনি বাজেট এত তলিয়ে পড়লেন, কেন্দ্রীয় ট্যাক্স থেকে এবারে আমরা বেশি পাচ্ছি এটা দেখলেন, আর ওটা দেখলেন না যে, কিসের জন্য আমরা কিছুটা ঘাটতি বাজেট করতে বাধ্য হচ্ছি কৃষির জন্য, শিক্ষার জন্য, কৃষকের জন্য, ইরিগেশনের জন্য আমাদের বেশি টাকা খরচ করতে হচ্ছে। এগুলি শহরের জন্য—গ্রামের জন্য খরচ করতে হচ্ছে, যাতে ফল বাড়ে। অনেকে বলেছেন, ফলন যদি না বাড়ে তা হ'লে আমরা যতই এদিক ওদিক করি না, এখন যে অবস্থা আছে তাতে যে সুরাহার কথা আমরা বলছি সেটা দিতে পারে না। এগুলি যদি ভাল ক'রে পড়তেন, তা হ'লে দেখতেন এইজন্যই আমাদের বেশি খরচ করতে হচ্ছে।

সরকারি কর্মচারিদের মাগ্নিভাতা ইত্যাদি ছাড়া বাকি খরচ এখানেই হচ্ছে। তার পর, রবিন্দ্রলালা সিনহা মহাশয় ওই একই কথা বলেছেন। অর্থাৎ বক্তৃতা দিতে দিতে তিনি কেন্দ্রের কথা বলতে গিয়ে খুব কনসার্ন দেখালেন। তিনি কেন্দ্রের অসুবিধার কথা বুঝেছেন, কিন্তু আমাদের ব্যাপারে কিছুই বুঝলেন না বা আমাদের অসুবিধার কথা বুঝলেন না।

**শ্রী রবীন্দ্র লাল সিনহা ঃ** আমি খাদ্যের কথা বলেছি, টাকার কথা বলি নি।

**শ্রী জ্যোতি বসু ঃ** টাকার কথাটা বললেন না, যে, কেন্দ্রের দেওয়া উচিত কিনা। খাদ্যের অসুবিধা বুঝেছেন, কিন্তু আমাদের অসুবিধা বুঝলেন না। অনেক হিসেব ক'রে তিনি দেখাবার চেষ্টা করেছেন যে, আমাদেরই অপরাধ, কেন্দ্রের অপরাধ নেই। কেন খাদ্য নেই? আমরা তো মার্চ মাসে সরকারে এসেছি খাদ্য যখন বাজারে আসে কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল, ভারতবর্ষের সমস্ত প্রদেশে কংগ্রেস সরকার ছিল এবং যেগুলো বাড়তি অঞ্চলে সেখানেও কংগ্রেস সরকার ছিল। কেন সেই জিনিস তাঁরা সংগ্রহ করলেন না? ভারতবর্ষ কি টুকরো টুকরো হয়ে গেছে, বিচ্ছিন্ন হয়ে গেছে পরস্পরের কাছ থেকে? একটা কি ভারতবর্ষ—না? অন্য জায়গায় বেশি পাবে আর ঘাটতি অঞ্চলে আমরা পাব না—এই ব্যবস্থা তাঁরা কেন করেন নি? এটা কে করবে? এটা কি কোনও প্রদেশ করতে পারে? এটা একমাত্র কেন্দ্রীয় সরকারই করতে পারেন। মার্চ মাসে আমরা যখন দিল্লি গিয়েছিলাম তখন কেন্দ্রীয় মন্ত্রীরা এইসব অসুবিধার কথা বললেন। তখন আমারা বলেছিলাম চরম দুর্দশা আসছে ভারতবর্ষে, দিকে দিকে দুর্ভিক্ষ দেখা যাচ্ছে। কাজেই আপনারা আরও জোগাড় করুন এবং বাইরে থেকে আনবার জন্য যদি দরকার হয়, তা হ'লে ফরেন এক্সচেঞ্জ ব্যবহার করুন। শুধু পি এল ৪৮০-র উপর নির্ভর করবেন না।

[6-25 — 6-35 p.m.]

দরকার হ'লে অস্ট্রেলিয়া, কানাডা থেকে আপানারা নগদ দিয়ে কিনে আনুন, শুধু '৪৮০'-র উপরে নির্ভর ক'রে ব'সে থাকবেন না। একথা কেন শোনেন নি। কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী আমাদের এখানে এসে ব'লে গিয়েছেন, এখন আমরা চেষ্টা করছি, অস্ট্রেলিয়া বা অন্য জায়গা থেকে আর কিছু আমরা পাই কিনা, নগদ দিয়েও যদি আমাদের কিনতে হয় কিনব। তা হ'লে এ ব্যবস্থা করেন নি কেন? তার পর এত হিসাব করলেন—শ্রী রবীন্দ্র লাল সিনহা মহাশয় জানেন, উনি অনেক হিসাব দেখালেন

কিন্তু এটাতো বললেন না যে, ঐ যে ৩ মাস নির্বচনের সময় তাঁরা ৪২ হাজার টনের মতো চাল যোগাড় করে আমাদের জন্য রেখে গিয়েছিলেন। অবশ্য রেখে যাওয়া মানে টোট্যাল কালেকশন, পরে আমরা যোগাড় ক'রে নিয়েছি। যাইহোক সে কৃতিত্ব না হয় আমরা ওঁদের দিলাম, কিন্তু তার আগের বছর ঐ একই সময় প্রায় ২ লক্ষ থেকে ২।। লক্ষ চাল যোগাড় হয়েছিল। ঐ সময়টাতে তো যোগাড় হয়, অথচ তাঁরা করলেন না, তার কারণ রাজনীতির খেলায় কেন্দ্রীয় সরকারেরও আর তখনকার পশ্চিমবাংলার কংগ্রেস সরকারেরও ইলেকশন হয়ে থাকে, জাহান্নামে যাক সব কিছু তা দেখার দরকার নেই, যদি সরকারে আসি লোক পিটিয়ে সব ঠিক করে দেব এবং অন্যেরা যদি আসেন। তা হ'লে তাঁরা বুঝে নেবেন, অসুবিধা তাঁদের হবে। এই মনোভাব নিয়ে তাঁরা কাজ করেছিলেন। যার জন্য ২।।/৩ লক্ষ টন যেখানে যোগাড় করে যান নি। এই হিসাবটা কি একবারও তাঁর মনে পড়ল না? কেন এই রাজনীতির খেলা ছিল নির্বাচনের সময়, জোতদারদের সুবিধা ক'রে দেবার জন্য। তার কোনও জবাব নেই। জবাব একমাত্র হচ্ছে লোকের জীবন নিয়ে খেলা, বা খাদ্য নিয়ে রাজনীতি করা। এই জিনিস আমরা দেখেছি। জোতদারদের সুবিধা করে দিয়ে যাতে ২/৪টে ভোট পাওয়া যায় গ্রামের তার জন্যই এই সব ব্যবস্থা করা হয়েছিল।

তার পর নির্মলবাবুকে আর একটা বিষয়ের জন্য ধন্যবাদ না দিয়ে পারি না। অত কথা শ্রী রবিন্দ্রলাল সিনহা মহাশয় বললেন, কত অপজিশন লিডারের বিবৃতি প'ড়ে শোনালেন, তিনি বোধ হয় উপস্থিত ছিলেন না যখন নির্মলবাবু বলছিলেন। অনেক কথা বলতে বলতে তিনি একটা সত্য কথা বলে ফেলেছেন। তিনি ভূমি রাজস্ব মন্ত্রীকে লক্ষ্য ক'রে বলেছেন যে, যদি ভূমি ঠিকমতো বন্টন হত, ভূমি সমস্যার সমাধানের পথে আপনারা যদি যেতেন, তা হ'লে নকশালবাড়ির ঘটনা ঘটত না। এই কথাই তো আমরা বলছি। সত্যিইতো আমরা মেনে নিচ্ছি, যে আরও দ্রুত গতিতে এসব আপনাদের করতে হবে। আইনের চরম বাধা আছে, সংবিধানের বাধা আছে, তা সত্ত্বেও তারই চৌহদ্দির মধ্যে থেকে আমরা চেষ্টা করছি। এত কোটেশন দিলেন, সেই পার্লামেন্টের সদস্যদের কথা থেকে আরম্ভ করে অনেক কথা বললেন, যা জানতাম না তাও জানলাম কিন্তু নির্মলবাবুর সঙ্গে উনি বাড়িতে গিয়ে একটু সুযোগ মতো আলোচনা ক'রে নেবেন যে কেন এইকথা বললেন, সত্য কথা মাঝে মাঝে বেরিয়ে যায়। আমরা এ কথাই বলছি যে, নকশালবাড়ির ঘটনা এই ঘটনা। এই নিয়েই আরম্ভ। আমরা এই ভূমি সমস্যার

কথাই মূলতঃ বলছি। যে কোনও বিবৃতি দিক এই হচ্ছে আমাদের ক্যাবিনেটের সিদ্ধান্ত, এই কথাই আমরা বলেছি।

তার পর অন্যান্য কথা আমি ছেড়ে দিচ্ছি তবে শ্রী চারু সান্ন্যাল মহাশয় অনেক কথা বলেছেন তা আমি মনোযোগ সহকারে শুনেছি এবং তা সমস্ত বিচারের বিষয়ে ব'লে আমি মনে করি। তিনি একটা কথা বলেছেন পুলিস ভেরিফিকেশন অর্থাৎ রাজনৈতিক সেটা তো আমরা উঠিয়ে দিয়েছি। শুধু চুরি ডাকাতি ছাড়া। আমরা এখন অর্ডার দিয়ে দিয়েছি সরকারে আসবার পর। অন্য যে ধরনের পুলিস বিশেষ ক'রে রাজনৈতিক ব্যাপারে, আমি মনেকরি ভেরিফিকেশন হত, যা কোনও গণতান্ত্রিক সরকারে হতে পারে না, সেটা আমরা যতক্ষন সরকারে আছি তা হবে না—পলিটিক্যাল ভেরিফিকেশন হবে না। জাতের জন্য সরকারী চাকরি যেত বা হোত না। এই জিনিস আমরা ব'লে দিয়েছি হবে না। অবশ্য অন্যান্য ভেরিফিকেশন সরকারি চাকরির জন্য যা আছে সেটা করতে হবে। তার পর আর একটা কথা একান্ত বিবেচ্য বিষয়—আমি এটা সম্পূর্ণ সমর্থন করি, অবশ্য আমার এটা কখনও মনে পড়ে নি, ঐ কারেক্টার সার্টিফিকেট সম্পর্কে। ঐ যে একটা গদ আছে লিখতে হয়-—অ্যাজ ফার অ্যাজ আই নো, হি বিয়ার্স গুড মরাল কারেক্টার।

আমি তো ব্যক্তিগতভাবে বেঁচে যাই। কারণ আর কোনও সার্টিফিকেট দিই না, কোনও রেকমেন্ডও দিই না। কিন্তু আমি যেখান থেকে নির্বচিত সেখান থেকে লোকেরা এসে বলে যে, এটা তো আপনারাই করেছেন। এই রকম একটা দরকার। আপনি আমাদের এম এল এ, আপনি না দিলে আমরা কোথায় যাব? আমি বলেছিলাম যে, আমি মন্ত্রী হবার পর থেকে এসব দেওয়া ছেড়ে দিয়েছি। ওঁরা বললেন, আপনি আমাদের অঞ্চলের এম এল এ আমরা তো সুপারিশ চাইছি না। কিন্তু এটা শুধু মরাল কারেক্টার সার্টিফিকেট এটা দিতে হবে। এটা দিতে হয় কখনও কখনও চাকরি করতে গেলে দরকার হয়, তা আমি মনে করি। এর যে কি মূল্য আছে আমি জানি না। গতানুগতিকভাবে চ'লে এসেছে। উনি আমার দৃষ্টি আকর্ষন করলেন, আমি এটা একটু চিন্তা ক'রে দেখব। তার পর উনি যতগুলি কথা বললেন যে কুঁড়ো থেকে আরম্ভ করে কাপড়, টু অয়েল ইত্যাদি এটা আমাদের বিবেচনা ক'রে দেখতে হবে। তার পর ঐ যে একটা হিসাব উনি দিলেন যে খুব কম জমি দেওয়া হয়েছে উত্তরবঙ্গে যে ভূমি বন্টন হয়েছে, ওখানে ফলন কম হয় এবং ১৫ বিঘা ক'রে দিলে একটা লোকের বা একটা পরিবারের চলতে পারে। আমার মনে হয়—তবে ঠিক জানা নেই—এই হিসাব যদি ঠিক হয়, তা হ'লে এটা

নিশ্চয়ই বিবেচনা ক'রে দেখতে হবে। তার পর অনেক সদস্য তাঁরা বিভিন্ন বিষয়ে বলেছেন এবং একটা বিষয়ে আমি যতদূর নোট করেছি যে, শিক্ষকদের স্কুল এবং কলেজে সময়মতো টাকা দেওয়া হয় না। আর বাড়তি টাকার কথা সেটাও আছে, কারণ যেটুকু দেওয়া হচ্ছে তাও সময়মতো হচ্ছে না। আমি দুঃখের সঙ্গে বলতে চাই, একটা কথা ঠিক যে আজ অবধি সেই ব্যবস্থা আমরা ৩/৪ মাসের মধ্যে করতে পারি নি এবং আমি সেজন্য অনেক গবেষণা ক'রে এই সমস্ত বোঝাবার চেষ্টা করি এবং নিজে শিক্ষামন্ত্রী মহাশয় ঐসব ডিপার্টমেন্টে গিয়ে কাজ দেখবার চেষ্টা করেন যে, কেন এগুলি হয়। তিনি আমাদের যে রিপোর্ট দিয়েছেন তা থেকে আমরা এটা বুঝেছি যে, যদি একটা ব্যবস্থা ক'রে অ্যাডমিনিস্ট্রেটিভ-এর কিছু লোক আপনারা বাড়ান, ২/১ জন অফিসার বাড়ান, ইত্যাদি, তা হ'লে আমরা সময়মতো টাকা পাবার চেষ্টা করতে পারি এবং এটা দেওয়া অত্যন্ত উচিত ব'লে আমরা মনে করি এবং আমরা এটা করব। আর অন্য যেটা, অর্থাৎ টাকাটা একটু অগ্রিম পাঠানো—একবার টাকা অগ্রিম পাঠিয়ে রাখা, যাতে ক'রে এটা দেরি না হয়। আমাদের এখান থেকে এটা করা যায় ব'লে আমার ধারণা। আমরা একটা আলোচনা করেছিলাম কয়েকদিন আগে এবং আমার মনে হয়, সেটা আমরা ক'রে দিতে পারব অল্প সময়ের মধ্যে। তার পর আর একটা কথা এখানে হয়েছে—বিশেষ করে টাকা পাবার জন্য। টাকা পাবার কথা বললে আমার নজর ওদিকে পড়ে তা শ্রী মাখন পাল বলেছেন। তিনি বলেছেন যে, আপনারা ইনভেসটিগেট করুন। ওয়েলথ-এর ইনভেসটিগেট বিশেষ কিছু হবে না—এটা অন্তত আমার মনে হয়। হয়ত ২, ৪, ১০ হ'তে পারে কিন্তু আমরা সেজন্য আলাপ আলোচনা করেছিলাম কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী শ্রী মোরারজী দেশাইয়ের সঙ্গে যে ডিমোনিটাইজেশন কেন করা হচ্ছে না। এত যে কালো টাকা আছে, এখানে ওখানে নানাভাবে আছে—অবশ্য যারা কালো ব্যপারী, কালো টাকার মালিক তারা আমার থেকে অনেক বুদ্ধিমান তারা নানাভাবে সেগুলি কিভাবে রাখতে হয়, কাঁচা টাকা না রেখে এমন কি সোনা না রেখে কিভাবে কি করতে হয় তা তারা ভালভাবে জানে। তবু একবার যদি হঠাৎ ডিমোনিটাইজেশন করা যেত, তা হ'লে আমার মনে হয় অনেক টাকা বেরিয়ে আসত। অন্তত ওদের হাতে ওই টাকা থাকত না যা নিয়ে তারা যা ইচ্ছা তাই করছে। আমাদের জনজীবনে সেই জিনিস তারা করতে পারত না। যাইহোক কেন্দ্রীয় সরকার এখনও সেগুলি জানে নি। কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী আমাকে বলেছেন যে, অনেক অসুবিধা আছে—কি অসুবিধা আছে না আছে আমি

জানি না। তবে এটা উনি বলেছেন। আমি মনে করি যে, এটার একটা কিছু চিন্তা করা দরকার। আর একটা কথা আমি বলেছিলাম। প্রাইভেট সেক্টারে এই যে বিরাট আয়, একটা জেনারেল ম্যানেজার ১০ হাজার টাকা মাসে মাহিনা পাচ্ছে—যেমন ধরুন এই ট্রামের জিনি এজেন্ট আছেন তাঁর মাসে মাহিনা ছাড়াও অন্যান্য অ্যামেনিটিস, আছে, তিনি ১৩ হাজার টাকা পাচ্ছেন। এটা ঠিকই যে, তাঁর অনেক ট্যাক্স কেটে নেওয়া হয় তার থেকে। কিন্তু কিসের জন্য ১৩ হাজার টাকা তিনি পাবেন? যেখানে একজন শ্রমিককে বা একজন কর্মচারীকে, একজন চাপরাসীকে মাসে ৯০ টাকা বা ১০০ টাকা মাহিনা দিতে পারি না, সেখানে একটা লোককে শুধু মাহিনা বাবদ ১৩ হাজার টাকা কেন দেওয়া হবে?

[6-35 — 6-45 p.m.]

এটা আইন ক'রে করতে কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম ফাইনান্স মিনিস্টারস কনফারেন্স এ। এইসব আপনরা স্নাম্প বলুন বা রিসিশন বলুন, তা হ'লে যা হয়ে থাকে তা হ'লে ত্যাগ স্বীকার আমাদের প্রত্যেককে করতে হবে। শুধু শ্রমিককে ত্যাগ স্বীকার করতে বললে চলবে না। তাদের রাস্তায় বের ক'রে দিলে চলবে কেন? ছাঁটাই করলে চলবে কেন? মাইনে কমালে চলবে কেন? মাগ্গিভাতা দেব না বললে চলবে কেন? তা হ'লে উপর তলা থেকে আমাদের শুরু করতে হবে। তাঁরা চুপ ক'রে থাকলেন, কোনও জবাব আমরা এই পর্যন্ত পাই নি। এইভাবে যদি আমূল ঢেলে সাজাবার ব্যবস্থা না হয়। আমূল না হলেও পরিবর্তন না হয়। তা হ'লে কি ক'রে আমরা আমাদরে অর্থনীতিতে ঠিক করব। এইজন্য এই কথাগুলো আমাদের ভেবে দেখবার কথা। এইটা মাখনবাবুকে আমি বলতে পারি তা আমরা শুধু এখানে করতে গেলে সেটা এখানে হবে বলে মনে করি না। তাও আমাদের যেটুকু করণীয় আমরা ভেবে দেখতে পারি, আমাদের স্ফিয়ারে আমরা যতটুকু করণীয় এবিষয়ে করতে পারি।

তার পর এখানে কলকাতায় উন্নতির জন্য অনেক কথা বলা হয়েছে। কলকাতার উন্নতি দরকার গ্রামেরও উন্নতি দরকার। আমি একটা থেকে অন্য একটাকে বিচ্ছিন্ন করছি না। সি এম পি ও-র ইনভেসটিগেশন ইত্যাদি ওঁদের প্রধান কাজ ছিল। সেই চমৎকার চমৎকার কাজ বহুদিন ধরে হয়েছে কিন্তু কার্যকর কিছু এখনো হয় নি। এবং দুঃখের সঙ্গে এখনো আমি আপনাদের বলছি। কেন্দ্রীয় সরকার অর্থাৎ স্বর্গত পণ্ডিত জহরলাল নেহেরু বেঁচে থাকতে যে জিনিসটা নীতিগতভাবে মেনে নিয়েছিলেন

যে কলকাতার উন্নতি শুধু কলকাতার উন্নতি নয় কলকাতার আশে পাশে শিল্পাঞ্চল নিয়ে যে ৪০ মাইল রেডিয়াসে এর উন্নতি করতে হবে। সি এম পি ও যে পরিকল্পনা কার্যকর করা এগুলো শুধু পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্বে নয়। এগুলি কেন্দ্রীয় সরকারেরও দায়িত্ব। কিন্তু থার্ড প্ল্যানের সময় থেকে কেন্দ্রীয় সরকার বলেছিলেন এর দায়িত্ব আমাদের নয়। আমরা কিছু টাকা দিতে পারি, কিন্তু এর দায়িত্ব এখন পশ্চিমবঙ্গ সরকারের আমরা প্রতিবাদ না ক'রে পারি না। আমরা প্রতিবাদ করেছি প্রতিবাদ ক'রে যাব এবং আশা করি সবাই আমাদের সঙ্গে যোগ দেবেন এই প্রতিবাদে। সেইজন্য আমাদের অসুবিধা। তবুও আমরা বলব ঐসব চলুক, প্রতিবাদ আলোচনা সব চলুক। কিন্তু ইতিমধ্যে যেটুকু আইনগত ক্ষমতা আছে তাই নিয়ে কার্যকর করার চেষ্টা করি। যদি ১৭ কোটি টাকা আমরা পাই বিভিন্ন খাতে তা হ'লে হাওড়া Bridge থেকে নিয়ে এসব গুলোর উন্নতি করবার চেষ্টা করব। সেই সিদ্ধান্ত আমাদের মন্ত্রিসভা গ্রহণ করেছেন।

আর আমি অবশ্য ঠিক জানি না এই রকম একটা কথা বলা যে আমাদের স্বায়ত্তশাসন ডিপার্টমেন্টের সেক্রেটারি বলেছেন যে, আমরা কর্পোরেশনকে নিয়ে নেব। এই রকম কোনও কথা, কোনও পরিকল্পনা, কোনও আলোচনা আজ অবধি হয়নি। জানি না ভুল খবর বেরিয়েছে কিনা? এই রকম কোনও কথা হয়নি। আমাদের মন্ত্রী শ্রী সোমনাথ লাহিড়ি, যদি এই বিষয়ে কিছু বেরিয়ে থাকে, তবে আমি তাঁকে বলব নিশ্চই তিনি বিবৃতি দেবেন যাতে করে জিনিসটা পরিস্কার হয়, কোনও ভ্রান্ত ধারণা না থাকে এইসব বিষয়ে।

তার পর আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব এবং সেটা হচ্ছে যে এখানে বলা হয়েছে যে আইন শৃঙ্খলার কথা ও সাধারণ মানুষের নিরাপত্তার অভাবের কথা। তাঁরা সাধারণ মানুষের নিরাপত্তার অভাব এবং সেজন্য অনেক কোটেশন দিতে হচ্ছে অনেকের থেকে। আবার তার মধ্যে অনেকে বাইরের লোকও আছেন। শ্রী রবিন্দ্রলাল সিনহা মশাই এখানে থাকেন। এতই কি নিরাপত্তার অভাব যেখানে ওঁরা থাকেন তার আশে পাশে? দিব্বি তো আসছেন যাচ্ছেন ওকালতিও করছেন কোর্টেও যাচ্ছেন সিনেমা খোলা আছে বিয়ে পার্ব্বনও হচ্ছে সবই হচ্ছে দেখতে পাচ্ছি। কোনও তো অসুবিধা নেই। এখানে ওখানে ট্রেন আটকানো হচ্ছে। এখানে ওখানে খুন জখম হচ্ছে। তো কংগ্রেসি রাজত্বেতো বাম রাজত্ব ছিল, কোনও খুন জখম তো হয়নি। কোনও ট্রেন আটকানো তো হয়নি। কোনও দিনই

হয়নি—এই কথাই কি ওঁরা বলতে চান? শ্রী গান্ধীর কাছে এইসব কথা যাচ্ছে। আমি যখন প্রধান মন্ত্রীর কাছে গিয়েছিলাম, আমার কাছে জিজ্ঞাসা করলেন, "এইসব ট্রেন বন্ধ হচ্ছে মাঝে মাঝে কি ব্যাপার?" আমি বললাম কখনও কি আগে শোনেন নি। উনি বললেন না শুনিনি তো। অথচ শ্রী রবিন্দ্রলাল সিনহা মহাশয় জানেন, আর একটু যদি খোঁজ নেন রেল কর্তৃপক্ষের কাছ থেকে যে কতবার কোথায় এই ট্রেন বন্ধ হয় এবং কেন হয় তবে এইটুকু বলতে পারি........(বিরোধী পক্ষ থেকে মাল লুঠের বিষয় বলুন) মাল লুঠও হয়েছে। আমার সামনে থেকে হয়েছে। আমরা যখন সরকারে ছিলাম না। মেল ট্রেনে বেনারস থেকে আসছিলাম। সেই মেল ট্রেনে হয়েছে এবং এটা ওঁরা জেনে রাখুন এইরকম অনেকবার অনেক সময় বিভিন্ন জায়গায় হয়েছে। আর দুঃস্কৃতকারীরা তো ২০ বছর ধরে কংগ্রেসি আমলে রয়েছে। কাজেই কেউ যদি বলে থাকেন কিছুটা কোথাও ওই নিরাপত্তার অভাব হচ্ছে। কারণ ওরা খবর পেয়েছেন মুর্শিদাবাদ অঞ্চলে ট্রেন আটক করে লুঠ করা হয়েছিল।

তাঁরা খবর পেয়েছেন আরও দু এক জায়গায় ট্রেন আটকে লুঠ করা হয়েছিল, ২/৩টি এই রকম ঘটনা আছে। আমি যতদূর জানি, এইসবের সঙ্গে কংগ্রেসিরা জড়িত। (এ ভয়েস ঃ অসত্য কথা।) তার সঙ্গে যে সমস্ত দুর্বৃত্তকারী জড়িত তাদের কিছু কিছু গ্রেপ্তার হয়েছে, তাদের জন্য আমরা ব্যবস্থা অবলম্বন করছি, চিন্তার কোনও কারণ নেই। আমি জিজ্ঞাসা করছি, এই যে অ্যান্টিসোসাল এলিমেন্ট হয়েছে সেকি আমাদের সরকার হয়েছে ব'লে? তার কারণ হচ্ছে ২০ বছর ধ'রে কংগ্রেসি রাজত্ব চলেছে। তাঁরা ইচ্ছা করে এইসব তৈরি করেছেন যাতে—নির্বাচনের সময় দেখলাম যখন জেলে ছিলাম প্রেসিডেন্সী জেলে একটা এন্টায়ার ব্লকে এই সমস্ত লোক দিয়ে ভরেছিল—তারা একজন আর একজনকে ধরিয়ে দিয়েছিল. নির্বাচনের সময় দেখলাম কংগ্রেসের লোক তারা। (নয়েজ—অসত্য কথা।) সব খালি হয়ে গেল কেস ডিসমিস হয়ে গেল, সবাই খালাস হয়ে গেল নির্বাচনে কংগ্রেসকে সাহায্য করার জন্য। তারা এদিক ওদিক সমস্ত জায়গায় আছে, তাদের সায়েস্তা করার জন্য আমরা চেষ্টা করছি। এবং আমি জানি, এজন্য কিছু নিরাপত্তার অভাব এদিক ওদিক আছে, আগেও যা ছিল, এমন কিছু বাড়ে নি। কিন্তু বাড়ার কথা নয়, এটা নির্মূল করার কথা কমাতে কমাতে। কাজেই সেদিক দৃষ্টি দিতে হবে। কাজেই কেউ যদি আমার সেদিকে দৃষ্টি আকর্ষণ করেন আমরা তাতে রাগ করি না, এটা মেনে নেব। কারণ এটা আমাদের নির্মূল করতে হবে, এটাই আমাদের লক্ষ্য। এটা শুধু নিরাপত্তা সম্বন্ধে বলতে পারি।

তার পর এখানে আমি দেখছি এত চেষ্টা ওঁরা করছেন—আমরা যারা বামপন্থী কমিউনিস্ট পার্টি মার্ক্সবাদী আছি, আমাদের সঙ্গে আর যাঁরা আছেন তাঁদের কি ক'রে গন্ডগোল বাঁধান যায় তার জন্য এত চেষ্টা চলছে। আমি জানি না, আমাদের দিকে এই রকম কোনও মূর্খ আছে কিনা, যে কংগ্রেসের এইসব কথায় আমরা ভুলব। আমাদের নিজেদের তফাৎ কোথায়, মত পার্থক্য কোথায়, আর আমাদের মিল কোথায়, কি নিয়ে আমরা সরকার গঠন করেছি—এত আমাদের অজানা নেই, এত কোনও লুকানো কথা নয়। কাজেই আমরা জেনেশুনে সরকার তৈরি করেছি জনগণের ইচ্ছায়। জনগণের যতদিন ইচ্ছা ততদিন থাকব, ততদিনই এই সরকার চলবে। এইসব কথায় আমাদের বিশেষ কিছু এসে যাবে না ব'লে আমি মনে করি। আমার শেষ কথা, আমি আর একবার বলি। যদি ভুলে যাই, এখনি বলে দিই, আমরা নির্ভর করি জনগণের উপর। প্রতিটি পদক্ষেপে তারাই আমাদের ভরসা। এই সম্বন্ধে আমাদের বিশ্বাস, সেই জনগণ আমাদের যতদিন আছেন তাঁরাই শেষ কথা বলবেন। কংগ্রেস—যাঁরা দেশের সর্বনাশ করেছেন, তাঁরা শেষ কথা বলবেন না—এইটুকু যেন তাঁরা বুঝে রাখেন। এই কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (No.2) Bill, 1967, as passed by the Assembly, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 2 & 3**

The question that Clause, 2 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 1, Preamble, Schedule and the Title**

The question that Clause 1, Preamble, Schedule and the Title do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1967, be returned.

The motion was then put agreed to.

**Mr. Chairman :** The House stands adjourned sine die.

**Adjournment**

The Council was accordingly adjourned sine die at 6-45 p.m.

**Members' Absent**

Banerjee, Dr. Anil Chandra.

Bhattacharya, Shri Dhirendra Nath.

Bisi, Shri Promotho Nath.

Chakrabarty, Shri Amar Prasad.

Chakravarti, Shri Byomkesh.

Debi, Shrimati Anila.

Ghatak, Shri Bibhuti Bhusan.

Ghosh, Shri Nanda Kishore.

Ghosh Shri Ashutosh.

Mookerjee, Shri Kedar Nath.

Mukherjee, Shri Sudhindra Nath.

Pal, Dr. Ras Behari.

Prasad, Shri R.S.

Roy, Shri Satya Priya.

Sen, Shri Subodh and

Singha, Shri Jatindra.

# INDEX TO THE

## West Bengal Legislative Council

## (Official Report)

## Vol : XXXIX (Thirty Ninth Session, July 1967)

(The 3rd, 4th, 5th, 6th, 7th, 10th, 12th, 14th, 27th & 31st July, 1967)

**BILL**

CALLING ATTENTION (STATEMENT)